# কায়চিকিৎসা

## Practice of Medicines



কলিকাতা অষ্টাঙ্গ আয়ুর্ব্বেদ কলেজের
সুপারিন্‌টেন্‌ডেণ্ট ও অধ্যাপক।
"আয়ুর্ব্বেদ" ও "আয়ুর্বিবজ্ঞান" মাসিক পত্রদ্বয়ের সম্পাদক।
কলিকাতা বিশ্ববিদ্যালয়ের পরীক্ষক।
মালদহ চাঁচোলের ভূতপূর্ব্ব রাজবৈদ্য—

**কবিরাজ শ্রীসত্যচরণ সেন কবিরঞ্জন**

প্রণীত।

কলিকাতা

১৩৩৪—৩০শে আষাঢ়



# উৎসর্গ পত্র

অতুল ঐশ্বর্য্যের অধীশ্বর হইয়াও রাজর্ষি জনকের মত যিনি গৃহী-সন্ন্যাসী, নশ্বর জগতে সমস্ত ব্যাপারই স্বপ্নসদৃশ মনে করিয়া সুখ ও দুঃখকে যিনি সমান জ্ঞান করিতে পারিয়াছেন, ত্যাগে যাঁহার অদ্ভুত ক্ষমতা, ভোগে যাঁহার ঐকান্তিক বিরক্তি, দানে যাঁহাকে কল্পতরু বলিলেও অত্যুক্তি হয় না, পরদুঃখ নিবারণে যাঁহার হৃদয় চিরদিন বিগলিত হইয়া থাকে, সনাতন ধর্ম্মরক্ষায় তথা সতীধর্ম্ম ও ব্রহ্মচর্য্য রক্ষার জন্য যিনি সর্ব্বপ্রকারে চেষ্টাশীল, শাশ্বত আয়ুর্ব্বেদের যিনি চিরহিতৈষী বন্ধু, সেই পরম নিষ্ঠাবান ব্রাহ্মণ, আমার পরম পূজ্য

মালদহ-চাঁচোলের মহামান্য রাজা

**শ্রীল শ্রীযুক্ত শরচ্চন্দ্র রায় চৌধুরী**

বাহাদুরের পবিত্র নামে

এই গ্রন্থ উৎসর্গ করিয়া কৃতার্থ হইলাম।

চির অনুগৃহীত—

**শ্রীসত্যচরণ সেন**

# বিজ্ঞাপন।

প্রধানতঃ "অষ্টাঙ্গ আয়ুর্ব্বেদ কলেজে"র চরম পরীক্ষার ছাত্রদিগকে কায়চিকিৎসাক্রমোপদেশ দিবার জন্য এই পুস্তকখানি লিখিত হইয়াছিল। উপদেশ দেওয়ার সঙ্গে সঙ্গে "আয়ুর্ব্বেদ" নামক মাসিক পত্রে ধারাবাহিকরূপে ইহা বাহির করা হয়। "আয়ুর্ব্বেদ" বন্ধ হওয়ার পর "আয়ুর্ব্বিজ্ঞান" নামক মাসিক পত্রেও ইহার কিয়দংশ বাহির করা হইয়াছিল। সেই সকল উপদেশেরই পরিবর্ত্তন ও পরিবর্দ্ধন করিয়া এই পুস্তক বাহির করা হইল।

মহর্ষি পুনর্ব্বসু ও মহর্ষি সুশ্রুত তাঁহাদের রচিত চরক ও সুশ্রুতে স্বাস্থ্যরক্ষার বিধি হইতে আরম্ভ করিয়া সকল প্রকার রোগ নিবারণের জন্য কোনো কথাই পরিত্যাগ করেন নাই। মহানুভব চক্রপাণি দত্ত মহর্ষি পুনর্ব্বসুর চরক অবলম্বন করিয়াই চক্রদত্তের প্রণয়ন করেন। ভাবমিশ্র চরক ও সুশ্রুত উভয়েরই সাহায্য গ্রহণ করিয়া "ভাবপ্রকাশ" নামক এক অপূর্ব্ব পুস্তক আমাদিগকে প্রদান করিয়াছেন। আমার এই "কায়চিকিৎসা"য় উল্লিখিত গ্রন্থগুলির উপদিষ্ট চিকিৎসাক্রম এবং ঔষধাবলীর প্রতিধ্বনি করিয়াই আমি ক্ষান্ত হই নাই, প্রত্যেক ঔষধের গুণ-পরিচয় জানিবার জন্য চরক ও সুশ্রুতের দ্রব্যবিজ্ঞানের পৃষ্ঠা না উল্টাইয়া যাহাতে প্রত্যেক ঔষধের সহিতই উহা জানিতে পারা যায়, তাহার ব্যবস্থা করিয়াছি।

প্রত্যেক ঔষধের সহিত উহার উপাদানগুলির গুণ-পরিচয় সম্বলিত পুস্তক এরূপভাবে ইতঃপূর্ব্বে আর কেহই সংগ্রহ করেন নাই। তদ্ভিন্ন কোন্ কোন্ রোগের কোন কোন্ অবস্থায় কোন্ কোন্ ঔষধ প্রয়োগ

করা উচিত এবং কেন ইহা প্রয়োগ করা আবশ্যক—যথাসম্ভব সে সকল কথারও মীমাংসা করিতে চেষ্টা করিয়াছি। এককথায় এই গ্রন্থ ঋষি-রচিত গ্রন্থগুলিরই অন্যবিধ সংস্করণ হইলেও ইহার সম্পাদন-কার্য্য নূতনভাবেই করিতে চেষ্টা করিয়াছি।

প্রত্যেক রোগের জন্য শাস্ত্রে যে সকল ঔষধ-প্রয়োগের উপদেশ দেওয়া হইয়াছে, তদ্ভিন্ন আমাদের বংশপরম্পরায় ব্যবহৃত অনেক নূতন ঔষধের কথাও এই পুস্তকে প্রকাশ করিয়াছি। সেই ঔষধগুলি আমাদের বিশেষভাবে পরীক্ষিত অথচ অল্প ব্যয়সাধ্য। সেই সকল ঔষধ ব্যবহার করিলে চিকিৎসা ক্ষেত্রে বিশেষরূপ ফলই পাওয়া যাইবে। দৃষ্টান্তস্বরূপ সর্দ্দিকাসি এবং শ্লেষ্মজজ্বরে "স্বল্প লক্ষ্মীবিলাস", বিষমজ্বর বা ম্যালেরিয়া জ্বরে "বৃহজ্জ্বরাঙ্কুশে"র নাম উল্লেখ করিতে পারা যায়। উপযুক্ত সময়ে প্রয়োগ করিলে ঐ সকল ঔষধের ফল দেখিয়া প্রয়োগ-কর্ত্তাকে আশ্চর্য্য না হইয়া থাকিতে পারা যাইবে না। ডাক্তারেরা ম্যালেরিয়ার জ্বরমগ্নে যেরূপ "কুইনাইনে"র প্রয়োগে কৃতিত্ব দেখাইয়া থাকেন, আমাদের ঘরের "বৃহজ্জ্বরাঙ্কুশ"ও বলিতে কি, সেইরূপই ফলপ্রদ। ম্যালেরিয়ায় আমাদের দেশে প্রতিদিন দশ হাজার করিয়া লোক ক্ষয় হইতেছে, এই দুর্দ্দিনে পল্লী-চিকিৎসকদিগকে আমাদের এই ঔষধটি ব্যবহার করিবার জন্য বিশেষভাবে অনুরোধ করিতেছি।

প্রত্যেক ঔষধের গুণ-পরিচয় বলিবার সময় একই দ্রব্যের গুণ পরিচয় পুনঃ পুনঃ বলিলে পুস্তকখানি অতিশয় বৃহদাকার হইয়া পড়ে, সেইজন্য যে ঔষধটির কথা যে রোগের জন্য বলা হইয়াছে, সেখানে সেই দ্রব্যটির যতটুকু পরিচয় আবশ্যক, তাহাই সংক্ষেপে বলিতে চেষ্টা করিয়াছি। অনেক স্থলে ঐ সকল দ্রব্যের মিশ্রণের ফলও যথাসম্ভব বর্ণনা করা হইয়াছে।

এই পুস্তকে যে সকল কথা প্রকাশ করিয়াছি, তাহা ভিন্ন হয়তো আরও অনেক কথা বলা উচিত ছিল, অথবা অনেক বিষয়ে আমার ত্রুটী রহিয়া গিয়াছে। কোনো চিকিৎসক দয়া করিয়া আমার ত্রুটি-বিচ্যুতি-গুলির উল্লেখ করিয়া আমাকে জানাইলে আমি বিশেষ কৃতজ্ঞ হইব এবং পরবর্ত্তী সংস্করণে সে গুলির সংশোধন করিতেও প্রয়াস পাইব।

আয়ুর্ব্বেদ যখন ইহা বাহির করা হয়, তখন হইতেই পুস্তকাকারে ইহা প্রকাশ করিবার জন্য বহু ব্যক্তি বিশেষভাবে অনুরোধ করিয়াছিলেন এবং শীঘ্র ইহা পাইবার জন্যও অনেকে পুনঃ পুনঃ পত্র লিখিতেছেন, সেই জন্য "ক্রিমি" পর্য্যন্ত প্রকাশ করিয়া আপাততঃ ইহা বাহির করা হইল। প্রেসে মুদ্রণকার্য্য দ্রুত চলিতেছে, ইহার শেষাংশ বা সম্পূর্ণ পুস্তক আগামী শারদীয়া পূজার পূর্ব্বেই বাহির করিতে পারা যাইবে আশা করা যায়। ইতি

কলিকাতা
১১।১ বলরাম ঘোষের ষ্ট্রীট,
শ্যামবাজার
সন ১৩৩৪ সাল,
২রা শ্রাবণ।

শ্রীসত্য চরণ সেন

# শেষার্দ্ধের বিজ্ঞাপন

সাধারণের আগ্রহাতিশয্যে বর্ত্তমান বর্ষের ২রা শ্রাবণ যখন এই গ্রন্থ ক্রমি পর্য্যন্ত বাহির করা হয়, তখন গত শারদীয়া পূজার পূর্ব্বেই ইহা শেষ করিব বলিয়া ছিলাম. কিন্তু প্রথমতঃ মুদ্রাযন্ত্রের দোষে, দ্বিতীয়তঃ আমি কঠিন পীড়ায় আক্রান্ত হওয়ায় কয়েক মাস বিলম্বে ইহা সম্পূর্ণ করিতে হইল, এজন্য গ্রাহকগণ আমাকে ক্ষমা করিবেন। সম্পুর্ণ পুস্তক বাহির করিয়া আজি যে তাঁহাদের হস্তে ইহা প্রদান করিতে পারিলাম, এজন্য আমি পরম স্বস্তি অনুভব করিতেছি।

আমার এই পুস্তক কি উদ্দেশ্যে লিখিত, তাহা প্রথম বারের বিজ্ঞাপনেই ব্যক্ত করিয়াছি, সুতরাং আর কিছু বলিতে যাওয়া নিষ্প্রয়োজন মনে হয়।

অনেকেই প্রথমাংশ বাহির হইবা মাত্র ইহার গ্রাহক হইয়া আমার উৎসাহ বর্দ্ধন করিয়াছিলেন, সেজন্য আমি তাঁহাদের নিকট বিশেষ কৃতজ্ঞ। আমার মনে হয়, তাঁহারা গ্রাহক হইয়া শেষার্দ্ধ পাইবার জন্য পুনঃ পুনঃ তাগিদ পত্র না পাঠাইলে পুস্তকখানি শেষ করিতে আরও বিলম্ব হইয়া পড়িত।

তাড়াতাড়ি বাহির করিবার জন্য অনেক ক্রটীই রহিয়া গিয়াছে,— অনেক কথা বলিব মনে করিয়াও বলিতে পারি নাই, অনেক কথা বলা উচিত ছিল, কিন্তু ক্রমশঃই দেরী হইয়া যাইতেছে বলিয়া সে সকলও ছাড়িয়া দিতে হইয়াছে। পরবর্ত্তী সংস্করণে সে সকল কথা বিশেষ করিয়া বলিবার ইচ্ছা রহিল। নিবেদন ইতি

আয়ুর্ব্বেদীয় আরোগ্য নিকেতন,
২০ নং বলরাম ঘোষ ষ্ট্রীট,
শ্যামবাজার, কলিকাতা।
৫ চৈত্র, ১৩৩৪

শ্রীসত্যচরণ সেন

# সূচীপত্র

### প্লেগ—



### টাইফয়েড জ্বর—



### প্লীহা ও যকৃত—



### অতীসার—

# শেষার্দ্ধের সূচীপত্র।

**কাস—**



**হিক্কা ও শ্বাস—**



**স্বরভেদ—**



**অরোচক—**



**ছর্দ্দি বা বমন—**



**তৃষ্ণা—**



**মূর্চ্ছা, ভ্রম ও সন্ন্যাস—**

## বাতব্যাধি—



## আমবাত—

## শূল চিকিৎসা—



## উদাবর্ত্ত ও আনাহ—



## গুল্মরোগ—

## অম্লপিত্ত—



## হাম ও বসন্ত—



## বাতরক্ত



## স্ত্রীরোগ—



## গর্ভিণী রোগ

# মঙ্গলাচরণম্ ।

যন্নামস্মৃতিকীর্ত্তনশ্রুতিগুণৈর্দুর্দ্দান্তরুগ্‌দানবা
দূরং যান্তি নিজাশ্রয়াতুরজনাৎ সন্ত্রস্তশত্রুপমাঃ ॥
দেবেন্দ্রাদিবিবন্দিতাঙ্ঘ্রিকমলং তন্দেবদেবং শিবং
ধ্যাত্বা নম্রশিরঃ প্রণম্য চ ময়া গ্রন্থোঽয়মারভ্যতে ॥

## গ্রন্থস্য প্রয়োজনাভিধেয়সম্বন্ধাঃ।

তন্ত্রাণি বৃদ্ধভিষজাং বিবিধানি সম্যগ্
আলোচ্য সিদ্ধতমভেষজযোগমত্র।
সংগৃহ্যতে ব্যবহৃতং সততং হি যদ্ যদ্
রোগানুসারবিধিনা ভিষজাং কৃতেঽদ্য।



## গ্রন্থকারস্য প্রার্থনা।

অজ্ঞানতো বা ভ্রমতঃ প্রমাদাৎ
কিম্বাত্র দোষো যদি কশ্চিদস্তি।
বুধাঃ স্বভাবানুগুণানুকম্পা-
গুণৈঃ স শোধ্যঃ সদসদ্বিধিজ্ঞাঃ॥

# কায়-চিকিৎসা।



## জ্বর—Fever.

**জ্বর কি ও কেন হয়?**—অবিধি আহার-বিহারাদি দ্বার' বায়ু, পিত্ত ও কফ এই দোষত্রয় কুপিত হইয়া আমাশয় নামক স্থানে গমন করে। তথায় আমরসকে, দূষিত ও কোষ্ঠের অগ্নিকে বিক্ষিপ্ত করিয়া দেহে যে তাপ উৎপন্ন করে—তাহাই জ্বর। অগ্নি বাহিরে নিঃক্ষিপ্ত হয় বলিয়া জ্বর হইলে শরীরের ত্বক উষ্ণ হইয়া থাকে।

**পরীক্ষা**—আয়ুর্ব্বেদ শাস্ত্রে ইহার পরীক্ষা নানাপ্রকার। প্রধানতঃ নিদানোক্ত লক্ষণগুলি মিলাইয়া এবং নাড়ী পরীক্ষা করিয়া এই জ্বর কোন্ শ্রেণীর তাহা নির্ণয় করিতে হয়।

**পাশ্চাত্য মত**—পাশ্চাত্য মতে এ সব কিছু করিতে হয় না. স্বাভাবিক উত্তাপ অপেক্ষা অধিক উত্তাপ থার্ম্মোমিটারে উঠিলেই তাঁহারা জ্বর হইয়াছে বলিয়া স্থির করিয়া থাকেন। ডাক্তারি শাস্ত্রে এ দেশের মানুষের গাত্রের উত্তাপ সাধারণতঃ ৯৬·৫ ডিগ্রি হইতে ৯৮ ডিগ্রি পর্য্যন্ত। এই হিসাবে ডাক্তারেরা এই দেশবাসীর শরীরের উত্তাপ ৯৭ ডিগ্রি ধরিয়া লন। বিলাতবাসীগণের শারীরিক উত্তাপ সাধারণতঃ ৯৮·৪। যাহা হউক স্বাভাবিক উত্তাপ অপেক্ষা থার্ম্মোমিটারে অধিক উঠিলেই ডাক্তারেরা জ্বর হইয়াছে স্থির করিয়া লন।

**পাশ্চাত্য মতে জ্বরের শ্রেণী বিভাগ**—এলোপ্যাথিক চিকিৎসকগণ সাধারণতঃ জ্বরকে তিন শ্রেণীতে বিভক্ত করেন, প্রথম শ্রেণী—**ছোঁয়াচে বা সংক্রামক জ্বর** (Specific or Infectious fever)। তাঁহাদের মতে অতি ক্ষুদ্র ক্ষুদ্র জীবাণু হইতে এই জ্বরের উৎপত্তি। ঐ জীবাণুগুলির দেহ হইতে এক প্রকার বিষ উৎপন্ন হইয়া মানুষের রক্তের সহিত মিশ্রিত হয়। মস্তিষ্কের যে স্থানে তাপ উৎপন্ন করিবার কেন্দ্র, জীবাণু-দেহ হইতে উৎপন্ন বিষ—রক্তের সহিত সেই স্থানে উপস্থিত হইয়া ঐ কেন্দ্র উত্তেজিত করে এবং তাহারই ফলে জ্বর উপস্থিত হয়।

দ্বিতীয় শ্রেণী—**প্রদাহ জনিত জ্বর** বা Inflammatory fever। ইহাও কয়েক প্রকার জীবাণুর শরীর হইতে একপ্রকার বিষ রক্তের সহিত মিলিত হইয়া মনুষ্য দেহে জ্বর উপস্থিত করে।

তৃতীয় শ্রেণী—মস্তিষ্ক কিম্বা স্নায়ুমণ্ডলী হইতে এই জ্বর উপস্থিত হয়। যেমন মস্তিষ্কের শিরা ছিন্ন হইলে অথবা মস্তিষ্কে টিউমার (Tumour) বা মেনিনজাইটিস্ হইলে জ্বর উপস্থিত হয়। উত্তাপের তারতম্য অনুসারে এলোপ্যাথিক চিকিৎসকগণ এই সকল জ্বরকে আরও তিন শ্রেণীতে বিভক্ত করেন, যথা যে জ্বর প্রাতঃকালে ৯৯ হইতে ১০১ ডিগ্রি পর্য্যন্ত এবং বৈকালে ১০২ বা তাহাপেক্ষা আরও ২।৪ পয়েণ্ট বেশী হয়, তাহাকে Slight কিম্বা Moderate fever অর্থাৎ সামান্য জ্বর বলা হয়। যদি জ্বর প্রাতঃকালে ১০১ হইতে ১০৩ এবং বৈকালে ১০৫ ডিগ্রি পর্য্যন্ত উঠে, তাহা হইলে উহার নাম High কিম্বা Severe কিম্বা Pyrexia বা অধিক জ্বর বলা হয়। আর যে জ্বর ১০৫ ডিগ্রিরও উপর, ইংরাজীতে তাহার নাম Hyper-Pyrexia (হাইপার পাইরেক্সিয়া)।

**পাশ্চাত্য মতে জ্বরের আরও সংজ্ঞা নির্ণয়**—যে জ্বর প্রাতঃকালে ১০২ অথবা ১০৩ ডিগ্রির নীচে নামে এবং বৈকালে

১০৪ ডিগ্রি থাকে, সেরূপ জ্বরের নাম Continuous fever বা **অবিরাম জ্বর**। যে জর প্রাতঃকালে বৈকাল অপেক্ষা ২ বা ২½ ডিগ্রি কমিয়া যায়, যেমন বৈকালে ১০৪.৫ ডিগ্রি হয় এবং প্রাতঃকালে ১০২.৫ বা ১০২ ডিগ্রিতে নামিয়া যায়, তাহার নাম Remittent fever বা **স্বল্প বিরাম জ্বর**। আর যে জ্বর ছাড়িয়া যায় এবং পুনরায় আসে, তাহার নাম Intermittent fever বা **সবিরাম জ্বর**।

**আয়ুর্ব্বেদ শাস্ত্রে জ্বরের সংখ্যা নির্ণয়।**—আয়ুর্ব্বেদ শাস্ত্রে বায়ু, পিত্ত ও কফ লইয়া জ্বরের শ্রেণী বিভাগ। ইহা আট ভাগে বিভক্ত। বাতিক, পৈত্তিক, শ্লৈষ্মিক বাতপৈত্তিক, বাতশ্লৈষ্মিক, পিত্তশ্লৈষ্মিক সান্নিপাতিক এবং আগন্তুজ।

**বাতিক জ্বর**—এই জ্বরে বেগের বিষমতা অর্থাৎ কখন কম কখন বেশী, কখন এক সময়ে, কখন অন্য সময়ে জ্বর হওয়া, কম্প, কণ্ঠ ও ওষ্ঠের শুষ্কতা, নিদ্রা-নাশ, হাঁচি না হওয়া, শরীরের রুক্ষতা, মস্তক বক্ষঃস্থল ও শরীরে বেদনা, মুখের বিরসতা, মলের কাঠিন্য, কোষ্ঠপ্রদেশে শূলবৎ বেদনা এবং হাই-উঠা লক্ষণগুলি উপস্থিত হইয়া থাকে।

**পৈত্তিক জ্বর**—নিদ্রার অল্পতা, বমি, কণ্ঠ ওষ্ঠ মুখ ও নাসিকার পাক, জ্বরবেগের প্রাবল্য, অতিসার, ঘর্ম্মোদ্গম, প্রলাপ, মুখের তিক্ততা, দাহ, মূর্চ্ছা, মত্ততা, তৃষ্ণা, ভ্রম এবং মল মূত্র ও চক্ষুর পীতবর্ণতা—এই জ্বরে উপস্থিত হয়।

**শ্লৈষ্মিক জ্বর**—শরীর আর্দ্র বস্ত্রের দ্বারা আচ্ছাদিত বোধ হওয়া, আলস্য, মুখের মধুরতা, মূত্র, পুরীষ ও চক্ষুর শ্বেতবর্ণতা, অঙ্গের স্তব্ধতা, সদ্যোভুক্ত ব্যক্তির ন্যায় অন্নে অনভিলাষ, জরবেগের অল্পতা, গাত্রের নাত্যুষ্ণতা, বমন, অঙ্গের অবসাদ, অপরিপাক, শরীরে ভার বোধ, শীতানুভূতি, বমনের ইচ্ছা, রোমাঞ্চ, অতিনিদ্রা, মুখ এবং নাসিকা হইতে জলস্রাব, অরুচি এবং কাস—এই জ্বরে উপস্থিত হইয়া থাকে।

**বাতপৈত্তিক জ্বর**—তৃষ্ণা, মূৰ্চ্ছা, গাত্র ঘূর্ণন, দাহ, নিদ্রানাশ, মস্তক বেদনা—কণ্ঠ ও মুখশোষ, বমন, রোমাঞ্চ, অরুচি, অন্ধকার দর্শন, পর্ব্বস্থানে ভঙ্গবৎ বেদনা ও হাইউঠা—এই জ্বরে হইয়া থাকে।

**বাতশ্লৈষ্মিক জ্বর**—শরীর আর্দ্র বস্ত্রবৎ প্রতীতি, পর্ব্বভেদ, নিদ্রাধিক্য, শিরোবেদনা, প্রতিশ্যায়, কাস, সর্ব্ব শরীরে ঘর্ম্ম, সন্তাপ, জ্বরের মধ্য বেগ—এই জ্বরে হইয়া থাকে।

**পিত্তশ্লৈষ্মিক জ্বর**—মুখ শ্লেষ্মা দ্বারা লিপ্ত ও পিত্ত দ্বারা তিক্ত, তন্দ্রা, মূৰ্চ্ছা, কাস, অরুচি, তৃষ্ণা, মুহুর্মুহু দাহ, মুহুর্মুহু শীত—এই জ্বরে উপস্থিত হয়।

**সন্নিপাত জ্বর**—ক্ষণে ক্ষণে দাহ; ক্ষণে ক্ষণে শীত, অস্থি, সন্ধি ও মস্তকে বেদনা, চক্ষুর্দ্বয় অশ্রুপূর্ণ, ঘোলাটে রক্তবর্ণ, বিস্ফারিত বা অতি কুটিল, কর্ণদ্বয় নানা প্রকার শব্দ ও বেদনা বিশিষ্ট, কণ্ঠ যেন ধান্যাদির শূয়া দ্বারা আবৃত, তন্দ্রা, মূর্চ্ছা, প্রলাপ, কাস, শ্বাস, অরুচি, ভ্রম, জিহ্বা অঙ্গারবৎ কৃষ্ণবর্ণ এবং গোজিহ্বার মত খরস্পর্শ, অঙ্গ সকল অত্যন্ত শিথিল, মুখ হইতে কফের সহিত বা পিত্তের অল্পোদগীরণ, ইতস্ততঃ শিরশ্চালন, তৃষ্ণা, নিদ্রানাশ, হৃদয়ে বেদনা, দীর্ঘকালান্তে মল মূত্র ও ঘর্ম্মের অতি অল্প নির্গম, শরীরের নাতি কৃশত্ব, কণ্ঠদেশে সর্ব্বদাই অব্যক্ত শব্দ, শরীরে শ্যাব ও রক্তবর্ণ গোলাকার দাগ উৎপন্ন হওয়া, কথা বলিতে না পারা বা অল্প বলিতে পারা, স্রোত সকলের পাক, উদরের গুরুতা এবং দোষ সকলের বহু বিলম্বে পাক—এই জ্বরে উপস্থিত হইয়া থাকে। বায়ু, পিত্ত এবং কফের অল্পতা এবং আধিক্য অনুসারে—এই সান্নিপাত জ্বর আবার ত্রয়োদশ প্রকার।

**অভিন্যাস সন্নিপাত জ্বর।**—বায়ু, পিত্ত এবং কফ—এই দোষত্রয় মিলিত হইয়া বক্ষঃস্থলস্থ স্রোত সমূহে প্রবেশ পূর্ব্বক ইন্দ্রিয়, বুদ্ধি ও মনকে আশ্রয় করিয়া এই জ্বর উৎপন্ন করিয়া থাকে। ইহাতে

চক্ষু ও কর্ণের দর্শন ও শ্রবণশক্তি নষ্ট হইয়া যায়। রোগী গন্ধ বা স্পর্শ অনুভব করিতে পারে না বা শারীরিক কোনো চেষ্টাও করিতে সমর্থ হয় না। সর্ব্বদা মস্তক সঞ্চালন, কুন্থন ও পার্শ্ব পরিবর্ত্তন করিতে থাকে, এবং সূচীবেধবৎ বেদনা অনুভব করে। ইহা অতি ভয়ঙ্কর ব্যাধি, এই জ্বরে রোগী কদাচিৎ রক্ষা পাইতে পারে।

**চিকিৎসা**—কষায় প্রয়োগ ছাড়া জ্বরে শাস্ত্রকারগণ দেড় শতেরও অধিক ঔষধ লিপিবদ্ধ করিয়াছেন, কিন্তু সেই দেড় শত ঔষধই যে সকল জ্বরের সকল অবস্থায় প্রয়োগ করিতে হইবে এবং তাহার ফল সকলস্থলেই শুভ হইবে—এমন কথা কিছুই নাই। অবশ্য শাস্ত্রকারগণ ঐ দেড়শত ঔষধের মধ্যে জ্বরের শ্রেণী বিভাগ করিয়া ঔষধগুলির ব্যবস্থা করিয়া দিয়াছেন ইহাও সত্য, কিন্তু তাহা হইলেও এত জটিলভাবে সেই সকল বিষয় লিপিবদ্ধ যে, তাহা দ্বারা সুষ্ঠু উপলব্ধি হয় না। আবার অনেক ক্ষেত্রে এমনও দেখা যায় যে, জ্বর হইয়াছে, জ্বরের যে সকল উপসর্গ সে সকল রহিয়াছে, অথচ তাহার সহিত অন্য রোগ আসিয়া জুটিয়াছে, যেমন শোথ, পাণ্ডু, উদরাময়, অরোচক ইত্যাদি। সে ক্ষেত্রে জ্বরাধিকারের ঔষধগুলি জ্বরে ব্যবস্থা করিতে হয়—এই ধারণা রাখিয়া শুধু সেই সকল ঔষধের ব্যবস্থা করিলেই চলিবে না। এই জন্যই Practical শিক্ষা একান্ত আবশ্যক। এই Practical শিক্ষা শুধু গ্রন্থ পড়িয়া হইবার উপায় নাই।

**জ্বর চিকিৎসার ক্রম—**

শাস্ত্রকারগণ বলিয়াছেন,—

জ্বরিতং ষড়তেঽতীতে লঘ্বন্নপ্রতিভোজিতম্।
পাচনং শমনীয়ং বা কষায়ং পায়য়েত্তু তম্॥

অর্থাৎ জ্বরের ছয়দিন অতীত হইলে সপ্তম দিবসে রোগীকে লঘু অন্ন

( যবাগু প্রভৃতি ) ভোজন করাইয়া অষ্টম দিবসে পাচন বা শমন কষায় ব্যবস্থা করিবে, কিন্তু

সপ্তাহাৎ পরতোঽস্তব্ধে সামে স্যাৎ পাচনং জ্বরে।
নিরামে শমনং স্তব্ধে সামেনৌষধমাচরেৎ ॥

অর্থাৎ সপ্তাহের পর আমরসের সম্যক পরিপাক না হইলে পাচন এবং নিরাম অবস্থায় ( আম সম্যক পরিপাক হইলে ) শমন ঔষধ ব্যবস্থা করা কর্ত্তব্য। যদি আমরসের পরিপাক না হয়, তবে পাচন কি শমন—কোন প্রকার ঔষধই প্রয়োগ করিবে না, কারণ আমরসের অপক্ক অবস্থায় ঔষধ প্রয়োগ করিলে উহা পরিপাক না হইয়া জ্বরের বেগ আরও বৃদ্ধি করে।

কিন্তু সকল ক্ষেত্রে শাস্ত্রের ঐ উক্তি মান্য করিয়া চলিলে হিতে বিপরীত হইয়া থাকে। যেমন প্লেগ, যেমন ইনফ্লুয়েঞ্জা, যেমন ম্যালেরিয়ার উৎকট অবস্থা। এ সব জ্বরে যদি শাস্ত্রের ঐ কথা সিদ্ধান্ত করিয়া ৬ দিন পর্য্যন্ত ঔষধ প্রয়োগ না করা যায়, তাহা হইলে রোগীর তাহার মধ্যেই পঞ্চত্ব পাইবার কথা। অবশ্য সূক্ষ্মদর্শী শাস্ত্রকারগণ এ সকল কথা চিন্তা করিয়া এ সম্বন্ধে নিষ্পত্তিও করিয়া দিয়াছেন—

ন দোষাণাং ন রোগাণাং ন পুংসাঞ্চ পরীক্ষণম্।
ন দেশস্য ন কালস্য কার্য্যং রসচিকিৎসিতে ॥

অর্থাৎ রস-চিকিৎসা বিষয়ে দোষ, রোগ, ব্যক্তি, দেশ ও কাল—ইহার কিছুই পরীক্ষা করিবার প্রয়োজন নাই। যাহা হউক এখনকার দিনে জ্বর হইলে সাত দিন পর্য্যন্ত কোনো ঔষধ না দিয়া ফেলিয়া রাখার বড় একটা রীতি নাই।

**প্রাথমিক চিকিৎসা**—জ্বর উৎপত্তির কারণে আমরা দেখিতে পাই,—

মিথ্যাহারবিহারাভ্যাং দোষাহ্যামাশয়াশ্রয়াঃ।
বহির্নিরস্য কোষ্ঠাগ্নিং জ্বরাদ্যঃ স্যু রসানুগাঃ॥

অর্থাৎ অমিত আহার ও বিহারাদির ফলে বাতাদি দোষ কুপিত হইয়া আমাশয় নামক স্থানে গমন করে, তথায় আমরসকে দূষিত ও কোষ্ঠের অগ্নিকে বাহিরে নিঃক্ষিপ্ত করিয়া জ্বর উৎপাদন করে। এরূপ অবস্থায় যদি আমরা আমদোষ শান্তির জন্য জ্বরাধিকারের ঔষধ ছাড়া অন্য ঔষধ ব্যবস্থা করি, তাহা হইলে তদ্দ্বারা তরুণ জ্বরে অনিষ্ট না হইয়া শুভফলই হইয়া থাকে। এরূপ অবস্থায়

**'রামবাণ'** নামক অগ্নিমান্দ্য অধিকারের ঔষধটির প্রয়োগ বিশেষ ফলপ্রদ। আট প্রকার জ্বরের মধ্যে যে প্রকারের জ্বরই হউক না, সকলেরই মূলে বাতাদি দোষ যখন সমাশ্রিত, তখন সেই দোষ-নিবারক রামবাণ প্রয়োগে কোনো অনিষ্টেরই কারণ দেখা যায় না। এমন অবস্থায় ঔষধ না দিয়া বসিয়া থাকিলে চলিবে কেন? এজন্য তরুণ জ্বরের সকল অবস্থায় দু' এক দিন জ্বর ভোগের পরই অগ্নিমান্দ্য অধিকারোক্ত **রামবাণ** সমস্ত দিনে ২।৩ বার প্রয়োগ করিলে বিশেষ ফলই পাওয়া যাইবে। উহার অনুপান অবস্থানুযায়ী ব্যবস্থা করিতে হইবে! যথা বায়ু জন্য জ্বরে চিনি ভিজান জল, পিত্ত জন্য জ্বরে সেঁকা পটোলের রস, শ্লেষ্মা জন্য জ্বরে তুলসী পাতার রস, বিল্বপত্রের রস, আদার রস ইত্যাদি।

**তরুণজ্বরের প্রথমে**—সকলপ্রকার তরুণ জ্বরের প্রথমাবস্থায় কেবল বিল্বপত্রের রস গরম করিয়া গেঁজলা বা ফেনা বাদ দিয়া, শীতল হইলে একটু মধু মিশাইয়া সেবন করান মন্দ ব্যবস্থা নহে, ইহাতে অনেক সময় বেশ ভাল ফল পাওয়া যায়।

**হিঙ্গুলেশ্বর**—২।১দিন রামবান প্রয়োগের পর রোগের অবস্থা বুঝিয়া অন্য ঔষধের ব্যবস্থা করিতে হয়। শাস্ত্রকারগণ বাতিক জ্বরে **হিঙ্গুলেশ্বর** ব্যবস্থা করিয়াছেন, কিন্তু এই হিঙ্গুলেশ্বর শুধু বাতিক

জ্বর ভিন্ন অন্য জ্বরে যে প্রয়োগ করিবে না—এমন কথা নাই। হিঙ্গুলেশ্বরের উপাদান গুলিতে আমরা অবগত হই, হিঙ্গুল, পিঁপুল, ও মিঠা বিষ সমান ভাগে লইয়া জল দ্বারা মাড়িয়া এই ঔষধ প্রস্তুত করিতে হয়। এখন দেখা যাউক এই কয়টী উপাদানের গুণ কি?

**হিঙ্গুলের গুণ—**

তিক্তং কষায়ং কটু হিঙ্গুলং স্যাৎ নেত্রামযঘ্নং কফপিত্তহারি।
হৃল্লাস কণ্ডূজ্বরকামলাশ্চ প্লীহামবাতৌ চ গরং নিহন্তি॥

অর্থাৎ শোধিত হিঙ্গুল – তিক্ত, কষায়, কটু, নেত্ররোগনিবারক, কফ পিত্তবিনাশক ও বিষঘ্ন। ইহা দ্বারা হৃল্লাস, কণ্ডূ, জ্বর, কামলা, প্লীহা ও আমবাত প্রশমিত হয়।

**পিঁপুলের গুণ—**

পিপ্পলী দীপনী বৃষ্যা স্বাদুপাকা রসায়নী।
অনুষ্ণা কটুকা স্নিগ্ধা বাতশ্লেষ্মহরী লঘুঃ॥
পিপ্পলী রেচনী হন্তি শ্বাসকাসোদরজ্বরান্।
কুষ্ঠপ্রমেহগুল্মার্শঃ প্লীহা শূলামমারুতান্॥

অর্থাৎ পিপ্পলী—অগ্নি দীপ্তিকারক, বলকারক পাকে মিষ্ট রস, রসায়ন, অনুষ্ণ, কটু, স্নিগ্ধ, বাতশ্লেষ্মনাশক, লঘু ও রেচক। শ্বাস, কাস, উদরাময় জ্বর, কুষ্ঠ, প্রমেহ, গুল্ম, অর্শ, প্লীহা, শূল ও আমবাত—এই সমুদয় রোগে ইহা হিতকর।

**অমৃত বা মিঠা বিষের গুণ—**

নেপালশৃঙ্গী নৈপালী হন্তি সা কফজান্ গদান্।
বাতজান্ নিখিলাংশ্চাপি সন্নিপাতোদ্ভবং জ্বরম্॥
আমবাতং মহাঘোরং হৃদ্রোগমপি দারুণম্॥

এই মিঠাবিষের অন্য নাম নেপালশৃঙ্গী বা নৈপাল। নেপাল রাজ্যে

এবং তন্নিকটবর্ত্তী হিমালয় পর্ব্বতে ইহা জন্মিয়া থাকে। ইহা সেবনে বাতজ ব্যাধি সকল এবং সান্নিপাতিক জ্বর, আমবাত ও হৃদরোগের শান্তি হয়।

**উপাদানগুলির মিশ্রণে গুণ**—আমরা হিঙ্গুলেশ্বরের যে তিনটি দ্রব্য পাইতেছি, সেই তিনটির ১মটি প্রধানতঃ কফপিত্ত প্রশমক, ২য়টি প্রধানতঃ বাতশ্লেষ্মনাশক এবং তৃতীয়টি ত্রিদোষনাশক। এ অবস্থায় শাস্ত্রকারগণ হিঙ্গুলেশ্বরকে বাতিক জ্বরের ঔষধ বলিয়া যাইলেও সকল প্রকার জ্বরেই অবস্থা বিবেচনায় এ ঔষধের ব্যবস্থা করিতে পারা যায়। তরুণ জ্বরে ২।১ দিন রামবাণ প্রয়োগের পর এই হিঙ্গুলেশ্বর—দোষের প্রকোপ বিবেচনায় উপযুক্ত অনুপানের ব্যবস্থা-পূর্ব্বক প্রয়োগ করিলে শুভ ফলই পাওয়া যাইবে।

**অনুপান**—সাধারণতঃ কোনো দুইটী দোষের মিশ্রণে জ্বর উৎপত্তি হয়। যেমন বাতপৈত্তিক, বাতশ্লৈষ্মিক পিত্তশ্লৈষ্মিক ইত্যাদি। যেখানে পিত্তের প্রকোপ অধিক, যেখানে সিউলির পাতার রস, গুলঞ্চের রস, সেঁকা পটোলের রস—মন্দ অনুপান নহে। যেখানে শ্লেষ্মার আধিক্য, সেখানে পানের রস, তুলসী পাতার রস, আদার রস,—উত্তম ব্যবস্থা।

বাতিক জ্বরে হিঙ্গুলেশ্বরের অনুপান মধু সহ, চিনি ভিজান জল সহ। তবে বাতিক জ্বর খুব কমই হয় এবং বাতিক জ্বর হইলে সে রোগীর চিকিৎসার ভারও আমরা কমই পাইয়া থাকি, সুতরাং সেজন্য বড় বেশী ভাবিতে হইবে না।

**হিঙ্গুলেশ্বর প্রয়োগে বিচার**—তবে সকল প্রকার জ্বরে হিঙ্গুলেশ্বর প্রয়োগের একটা আপত্তি আছে যে, হিঙ্গুলেশ্বরের ২য় উপাদান শুষ্ক পিপ্পলী—একটু পিত্তবর্দ্ধক। * আর্দ্র পিপ্পলীও কফপ্রদ, কিন্তু ঔষধে আর্দ্র পিপ্পলী তো প্রয়োগের ব্যবস্থা নাই, সুতরাং চিন্তাও নাই।

---

* আর্দ্রা কফপ্রদা স্নিগ্ধা শীতলা মধুরা গুরুঃ।
পিত্তপ্রশমনী সা তু শুষ্কা পিত্তপ্রকোপিণী॥

**মৃত্যুঞ্জয় রস**—যাহা হউক যেখানে পিত্তের প্রকোপ বর্ত্তমান, সেখানে রামবাণ দেওয়ার পর হিঙ্গুলেশ্বরের ব্যবস্থা নাই করা হইল। সেখানে ব্যবস্থা কর—**মৃত্যুঞ্জয় রস**। এই মৃত্যুঞ্জয়েও পিপ্পলী আছে, কিন্তু হিঙ্গুলেশ্বরে পিপ্পলীর ভাগ এক তৃতীয়াংশ এবং মৃত্যুঞ্জয়ে পিপ্পলীর ভাগ সাত ভাগের এক ভাগ, এজন্য ইহাতেও পিত্তবর্দ্ধক শুষ্ক পিপ্পলী থাকিলেও পিত্তজনিত জ্বরে ইহা দ্বারা কোনও অনিষ্টের আশঙ্কা নাই।

**মৃত্যুঞ্জয়ের উপাদান**—

বিষস্যৈকস্তথা ভাগোমরিচঃ পিপ্পলীকণঃ।
গন্ধকস্য তথা ভাগো ভাগঃ স্যাৎ টঙ্গনস্য বৈ॥
সর্ব্বত্র সমভাগঃ স্যাৎ দ্বিভাগং হিঙ্গুলং ভবেৎ।
জম্বীরস্য রসেনাত্র হিঙ্গুলং ভাবয়েদ্ভিষক্॥

অর্থাৎ মিঠা বিষ বা অমৃত, মরিচ, পিঁপুল, গন্ধক, সোহাগার খই——সমান ভাগ এবং হিঙ্গুল ( লেবুর রসে হিঙ্গুলকে ভাবনা দিয়া লইবে ) ২ ভাগ—একত্র মিশাইয়া জল দ্বারা বাটিয়া মুগ প্রমাণ বটি করিবে।

এখন দেখা যাউক—এই উপাদানগুলির গুণ কি ?

বিষ বা অমৃতের গুণে আমরা পূর্ব্বেই অবগত হইয়াছি—ইহা ত্রিদোষনাশক।

**মরিচের গুণ**—

মরিচং কটুকং তীক্ষ্ণং দীপণং কফবাতজিৎ।
উষ্ণং পিত্তকরং রূক্ষং শ্বাসশূলক্রিমীন্ হরেৎ॥

অর্থাৎ মরিচ,—কটু, তীক্ষ্ণ, দীপণ, বায়ু ও শ্লেষ্মানাশক, উষ্ণ, পিত্তকারক ও রূক্ষ। ইহা সেবনে শ্বাস, শূল ও ক্রিমী দূর হয়।

পিঁপুলের গুণ পূর্ব্বেই উক্ত হইয়াছে,—এক কথায় ইহা বাতশ্লেষ্মনাশক।

**গন্ধকের গুণ** * —

গন্ধকঃ কটুকস্তিক্তো বীর্য্যোষ্ণস্তুবরঃ সরঃ।
পিত্তলঃ কটুকঃ পাকে কণ্ডূবীসর্পজন্তুজিৎ॥
হন্তি কুষ্ঠক্ষয়প্লীহকফবাতান্ রসায়নম্ ॥

অর্থাৎ গন্ধক—কটু, তিক্ত, কষায়, উষ্ণবীর্য্য, সারক, পিত্তকর, কটুপাক ও ক্রিমিঘ্ন। ইহা সেবনে কুষ্ঠ, ক্ষয়, প্লীহা, কফ ও বাতজ ব্যাধি আরোগ্য হইয়া থাকে এবং ইহা রসায়ন।

**টঙ্গনের গুণ**—

টঙ্গনোঽগ্নিকরো রূক্ষঃ কফঘ্নো বাতপিত্তকৃৎ।

অর্থাৎ টঙ্গন—অগ্নিকারক, রূক্ষ, কফঘ্ন ও বায়ুপিত্তজনক।

হিঙ্গুলের গুণ পূর্ব্বেই উল্লিখিত হইয়াছে। ইহা প্রধানতঃ পিত্ত-নাশক।

**মৃত্যুঞ্জয়ের অনুপান**—এ অবস্থায় এই ঔষধের উপাদান গুলির মিশ্রণে প্রধানতঃ সর্ব্বপ্রকার জ্বরই নিবৃত্ত হইয়া থাকে। তবে অবস্থা বিবেচনায় অনুপানের ব্যবস্থা করা চাই। শাস্ত্রই সে অনুপানের ব্যবস্থা করিয়া দিয়াছেন,—

মধুনা লেহনং প্রোক্তং সর্ব্বজ্বরনিবৃত্তয়ে।
দধ্যুদকানুপানেন বাতজ্বরনিবর্হণঃ।
আর্দ্রকস্য রসৈঃ পানং দারুণে সান্নিপাতিকে।
জম্বীররসযোগেন অজীর্ণজ্বরনাশনঃ।
অজাজীগুড়সংযুক্তা বিষমজ্বরনাশনঃ।

---

* গন্ধককে অবশ্যই নিম্নলিখিত ভাবে শোধন করিয়া লইতে হইবে, যথা,—লৌহ পাত্রে বিনিক্ষিপ্য ঘৃতমগ্নৌ প্রতাপয়েৎ। তপ্তে তপ্তে তৎ সমানং ক্ষিপেদ্ গন্ধকজং রজঃ। বিদ্রুতং গন্ধকং জ্ঞাত্বা দুগ্ধ মধ্যে বিনিক্ষিপেৎ ৮

অর্থাৎ মধুসহ সেবনে সর্ব্ব প্রকার জ্বর, দধির মাত অনুপানে বাতজ-জ্বর, আদার রসে সান্নিপাতিক জ্বর, জম্বীর রসে অজীর্ণ জনিত জ্বর, কৃষ্ণজীরা চূর্ণ ও পুরাতন গুড়সহ অনুপানে বিষম জ্বর নষ্ট হয়। অতএব ২।৩ দিন জ্বর ভোগের পর যদি এই মৃত্যুঞ্জয় দিবসে ২।৩ বার করিয়া নবজ্বরের সকল অবস্থায় রোগীকে ব্যবস্থা করা যায়, তাহা হইলে ইহা দ্বারা জ্বরবেগ যে কমিয়া থাকে—তাহা সুনিশ্চিত।

**কালমৃত্যুঞ্জয়**—এই মৃত্যুঞ্জয়ে কেহ কেহ হিঙ্গুলের পরিবর্ত্তে কজ্জলী প্রয়োগের ব্যবস্থা করেন। আমরা নিজেরাও হিঙ্গুলের পরিবর্ত্তে কজ্জলী দিয়া 'শূলপাণি'নামে **কালমৃত্যুঞ্জয়** অনেক স্থলেই ব্যবস্থা করিয়া থাকি এবং তরুণজ্বরে ডাক্তারদের ফিবার মিকশ্চারের মত তদ্বারা যথেষ্ট সুফলও পাইয়া থাকি। শাস্ত্রও সে বিধি দিয়াছেন, যথা—

"রসশ্চেৎ সমভাগঃ স্যাৎ হিঙ্গুলং নেষ্যতে তদা।"

**'পঞ্চানন রস'**—নামে যে ঔষধটি ভৈষজ্য রত্নাবলীর 'মধ্য-জ্বরাদৌ'—চিকিৎসায় লিখিত, সে ঔষধটি সাধারণ তরুণ জ্বরে ১ সপ্তাহ পরে বিকৃতি অবস্থার কোনো লক্ষণ না ঘটিলে ডাক্তারদের ফিবার-মিকশ্চারের মত ব্যবস্থা করা যায়। ইহার উপাদান :—

শম্ভোঃ কণ্ঠবিভূষণং সমরিচং দৈত্যেন্দ্র রক্তং রবিঃ।
পক্ষৌ সাগরলোচনং শশীযুতং ভাগোর্কহসংখ্যান্বিতঃ॥

অর্থাৎ বিষ, ২ তোলা, মরিচ ২ তোলা, গন্ধক ৪ তোলা, হিঙ্গুল ৩ তোলা এবং তাম্র ১ তোলা। আকন্দমূলের রসে মর্দ্দন। ১ রতি প্রমাণ বটী।

এই পঞ্চানন রস সেবনে প্রবল জ্বর মগ্ন হইয়া থাকে এবং জ্বরের মগ্নাবস্থায় ২।৩ বার সেবনের ব্যবস্থা করিলে ২।৩ দিনে জ্বর বন্ধ হইয়া থাকে।

**এই ঔষধের উপাদান গুলির গুণ**—ডাক্তারী কুইনাইন সেবনে যেমন শরীর গরম হয়, পঞ্চানন রস সেবনেও সেইরূপ শরীর গরম হইয়া থাকে, কারণ ইহা অত্যন্ত উগ্রবীর্য্য ঔষধ। ইহার উপাদানগুলির মধ্যে বিষ—ত্রিদোষ নাশক, মরিচ—বায়ু ও শ্লেষ্মা নাশক, গন্ধক—উষ্ণবীর্য্য ও পিত্তঘ্ন, হিঙ্গুল—কফ-পিত্তবিনাশক এবং তাম্র—সাধারণতঃ কফ-পিত্ত নাশক *। ফল কথা, পঞ্চানন রসের সকল উপাদানই উগ্রবীর্য্যকারক, এজন্য এই ঔষধ সেবনের পর রোগী গরম বোধ করিলে টাট্‌কা মিছরির জল ( মিছরি নেকড়ার পুঁটুলিতে ১০।১৫ মিনিট শীতল জলে ভিজাইয়া রাখিলেই তাহাকে টাট্‌কা মিছরির জল বলা যায় ) পান করিবার ব্যবস্থা করা মন্দ নহে।

**কফকেতু**—শ্লেষ্মা প্রধান জ্বরে '**কফকেতু**' নামক ঔষধটী বিশেষ ফলপ্রদ। উহার উপাদান—

টঙ্গনং মাগধী শঙ্খ বৎসনাভং সমংসমম্।
আর্দ্রকস্বরসেনাথ দাপয়েদ্ ভাবনাত্রয়ম্॥

অর্থাৎ সোহাগা, পিঁপুল, শঙ্খভস্ম ও বিষ † এই দ্রব্যগুলি সমভাগে মিশাইয়া আদার রসে তিন বার ভাবনা দিয়া ১ রতি প্রমাণ করিবে।

---

* তাম্রং কষায়ং মধুরং সতিক্ত-
মম্লঞ্চ পাকে কটুসারকঞ্চ।
পিত্তাপহং শ্লেষ্মহরঞ্চ শীতং
তদ্রোপণং স্যাল্লঘুলেখনঞ্চ॥
পাণ্ডূদরার্শো জ্বরকুষ্ঠ-কাস
শ্বাসক্ষয়ান্ পীনসমম্লপিত্তম্।
শোথং কৃমিং শূলমপাকরোতি,
প্রাহুর্বুধা বৃংহণমল্পমেতৎ॥

* † এখন 'বৎসনাভ' বিষের স্থলে 'অমৃতই' ব্যবহৃত হয়।

**উপাদান গুলির গুণ**—সোহাগার গুণ—কফঘ্ন, পিঁপুল—বাতশ্লেষ্ম নাশক, বিষ—ত্রিদোষ নাশক। শঙ্খভষ্ম—প্রধানতঃ শ্লেষ্মঘ্ন। কাজেই এই ঔষধ কফপ্রধান রোগে বিশেষ কার্য্য করিয়া থাকে।

**শ্লেষ্মজ জ্বরে সাধারণ ব্যবস্থা**—যেখানে শ্লেষ্মা লইয়া জ্বর উৎপন্ন হয়, সেখানে দিবসে ২ বার করিয়া লাল বা কাল মৃত্যুঞ্জয় এবং একবার করিয়া কফকেতুর ব্যবস্থা করিলে বিশেষ ফল পাওয়া যায়। কফকেতুর অনুপান আদার রস ও মধু।

**স্বচ্ছন্দভৈরব**—পিত্তশ্লৈষ্মিক এবং বাতশ্লৈষ্মিক নবজ্বরে আর একটি ঔষধ অনেকেই ব্যবস্থা করেন, তাহার নাম **স্বচ্ছন্দ ভৈরব।** ইহা সকল প্রকার নবজ্বরেই প্রয়োগ করা যায়। নবজ্বর ভিন্ন বিষম জ্বরেও অবস্থা বিবেচনায় ব্যবস্থা করিতে পারিলে অনেক বড় ঔষধ অপেক্ষাও ইহাতে সুফল হইয়া থাকে। ইহার উপাদান গুলি এই,—

সমভাগাংশ্চ সংগৃহ্য পারদামৃতগন্ধকাম্
জাতীফলস্য ভাগার্দ্ধং দত্ত্বা কুর্য্যাচ্চ কজ্জলীম্।
সর্ব্বার্দ্ধং পিপ্পলীচূর্ণং খল্লয়িত্বা নিধাপয়েৎ।
গুঞ্জৈকং বা দ্বিগুঞ্জং বা নাগবল্লীদলৈঃ সহ॥
আর্দ্রকস্য রসেনাপি দ্রোণপুষ্পীরসেন বা।

অর্থাৎ পারদ ১ ভাগ, বিষ ১ ভাগ, গন্ধক ১ ভাগ, জাতীফল ॥০ ভাগ এবং পিঁপুল চূর্ণ সর্ব্ব সমষ্টির অর্দ্ধেক। সমস্ত দ্রব্য একত্র মিশাইয়া জল দ্বারা বাটিয়া ১ রতি বা ২ রতি বটী করিবে। অনুপান—পানের রস, আদার রস বা ঘলঘসিয়া পাতার রস।

**উপাদানগুলির গুণ**—এখন দেখা যাউক ইহার উপাদান গুলিতে আমরা কোন্ কোন্ রোগ আরোগ্যের ক্ষমতা জানিতে

পারিতেছি। প্রথমতঃ পারদ—বাতপিত্ত-কফোদ্ভূত সর্ব্বরোগ বিনাশক*। গন্ধক—একটু পিত্তকর কিন্তু রসায়ন। বিষ—বাতজ এবং সান্নিপাতিক জ্বরে উপকারক।

জাতীফল—

জাতীফলং রসে তিক্তং তীক্ষ্ণোষ্ণং রোচনং লঘু।
কটুকং দীপনং গ্রাহি স্বর্য্যং শ্লেষ্মানিলাপহম্।
নিহন্তি মুখবৈরস্যং মলদৌর্গন্ধ্যকৃষ্ণতাঃ।
ক্রিমি কাস-বমি-শ্বাস-শোষ-পীনস-হৃদ্রুজঃ।

অর্থাৎ—জায়ফল তিক্ত, তীক্ষ্ণোষ্ণ, রোচক, লঘু, কটু, দীপন, গ্রাহী ও স্বরপরিষ্কারক। জায়ফল ব্যবহার করিলে বায়ু, শ্লেষ্মা, মলের দুর্গন্ধ ও কৃষ্ণবর্ণ ক্রিমি, শ্বাস, বমি, কাস, শোষ, পীনস ও হৃদ্রোগ নিবারিত হয়।

পিঁপুলের গুণ—ইহা প্রধানতঃ দীপন ও বাতশ্লেষ্মনাশক।

**এ সম্বন্ধে আমাদের বক্তব্য ঃ**—এখন আমরা বুঝিতে পারিতেছি, 'স্বচ্ছন্দ ভৈরবের' পারদ উপাদানে বাত-পিত্ত-কফ, গন্ধকে বলক্ষয়ের অপচয়, জাতীফলে বাতশ্লেষ্মা এবং পিঁপুলেও বাতশ্লেষ্মা নষ্ট হইয়া থাকে। সুতরাং এ ঔষধটিকে বাতশ্লৈষ্মিক বা পিত্তশ্লৈষ্মিক নবজ্বরে প্রয়োগ করিবার কোনও বাধাই নাই। আমরা এ ঔষধ এরূপ অবস্থায় দিবসে ৩ বার করিয়া আদার রস, তুলসীর রস বা পানের রস অনুপানে ব্যবস্থা করিয়া অনেক সময় জ্বরবেগ কমাইয়া দিয়াছি; ২।৩ দিন ব্যবহার করানর পর জ্বর একেবারে ছাড়িয়াও গিয়াছে—এরূপ ফলও পাইয়াছি।

**সৌভাগ্য বটী।**—বাতশ্লৈষ্মিক এবং বাতপৈত্তিক নবজ্বরে **সৌভাগ্য বটী**—নামক আর একটি ঔষধ বিশেষ ফলপ্রদ।

---

* বাতপিত্ত কফোদ্ভূতান রোগান সর্ব্বান জয়েদ ধ্রুবম্।

আমরা এ ঔষধটি সৌভাগ্য চিন্তামণি নামে ব্যবহার করিয়া থাকি। ইহার উপাদান

সৌভাগ্যামৃতজীরপঞ্চলবণ-ব্যোষাভয়াক্ষামলা।
নিশ্চন্দ্রাভ্রকশুদ্ধগন্ধকরসানেকীকৃতান্ ভাবয়েৎ।
নিগুণ্ডীযুগভৃঙ্গরাজকবৃষাপামার্গপত্রোল্লসৎ।
প্রত্যেকস্বরসেন সিদ্ধ বটিকা হন্তি ত্রিদোষোদয়ম্।

অর্থাৎ সোহাগার খই, অমৃত, জীরা, সৈন্ধব, করকচ, বিট, সচল, সাম্ভার, শুঁঠ, পিঁপুল, মরিচ, হরীতকী, আমলকী, বহেড়া, অভ্র, গন্ধক ও পারদ। প্রত্যেক দ্রব্য সমভাগে মিশাইয়া নিসিন্দা পত্র, সেফালি পত্র, ভৃঙ্গরাজ, বাসক ও আপাঙ্গ—ইহাদের প্রত্যেকের রসে ভাবনা দিবে। শাস্ত্রকার এ ঔষধ ২ রতি বটি করিতে উপদেশ দিয়াছেন। আমরা কিন্তু এ ঔষধের বটি করিনা, ভাবনা গুলি দেওয়ার পর আমরা এ ঔষধ আর্দ্র অবস্থাতেই রাখিয়া দিই এবং রোগীকে দিবার সময় আর্দ্র অবস্থাতেই বড়ী পাকাইয়া দিই।

**উপাদান গুলির পরিচয়**—ইহার উপাদান গুলির মধ্যে সোহাগার গুণ, কফঘ্ন, অমৃতের গুণ ত্রিদোষজ জ্বরঘ্ন—

**জীরার গুণ**—

জ্বরঘ্নং পাচনং বৃষ্যং বল্যং রুচ্যং কফাহম্।
চক্ষুষ্যং পবনাধ্মান গুল্মছর্দ্দ্যতিসারহৃৎ।

অর্থাৎ—ইহা জ্বরঘ্ন, পাচক, বৃষ্য, বল্য, রুচিপ্রদ, কফনাশক, চক্ষুর হিতকর, বায়ুজনিত আধ্মান, গুল্ম, ছর্দ্দি ও অতিসার নাশক।

**সৈন্ধব**—

সৈন্ধবং লবণং স্বাদু দীপনং পাচনং লঘু।
স্নিগ্ধং রুচ্যং হিমং বৃষ্যং সূক্ষ্মং নেত্র্যং ত্রিদোষহৃৎ॥

অর্থাৎ সৈন্ধবলবণ স্বাদু, অগ্নিদীপক, পাচন, লঘু, স্নিগ্ধ, রোচক, শীতল, বলকারক, সূক্ষ্ম, চক্ষের উপকারক ও ত্রিদোষ নাশক।

**করকচ**—সামুদ্রিক লবণের নাম করকচ লবণ। ইহার গুণ—

সামুদ্রং মধুরং পাকে সতিক্তং মধুরং গুরু।
নাত্যুষ্ণং দীপনং ভেদি সক্ষারমবিদাহি চ॥
শ্লেষ্মলং বাতনুৎ তিক্তমরুক্ষং নাতি শীতলম্॥

অর্থাৎ—ইহা পাকে মধুর, ঈষৎ তিক্ত রস বিশিষ্ট অবিদাহী, কফবর্দ্ধক, বায়ু নাশক, তিক্ত, অরুক্ষ ও নাতিশীতোষ্ণ।

**বিটলবণের গুণ**—

বিড়ং সক্ষারমূর্দ্ধাধঃ কফবাতানুলোমনম্।
দীপনং লঘু তীক্ষ্ণোষ্ণং রুক্ষং রূচ্যং ব্যবায়ি চ।
বিবন্ধানাহবিষ্টম্ভ হৃদ্রুগগৌরবশূলনুৎ॥

অর্থাৎ—বিটলবণ ক্ষারগুণ বিশিষ্ট, দীপন, লঘু, তীক্ষ্ণ, উষ্ণ, রুক্ষ, রোচক ও ব্যবায়ী। ইহা কফ ও বায়ুর অনুলোমক অর্থাৎ ইহা সেবনে কফ উর্দ্ধদিকে ও বায়ু অধোদিকে নিসঃরিত হয়। বিবন্ধ, আনাহ, বিষ্টম্ভ, হৃদ্রোগ ও শরীরের ভারত্ব ইহা দ্বারা নিবারিত হয়।

**সচল লবণের গুণ**—

রুচকং রোচনম্ভেদি দীপনম্পাচনম্পরম্।
সস্নেহং বাতনুন্নাতি পিত্তলং বিশদং লঘু।
উদ্গারশুদ্ধিদং সূক্ষ্মং বিবন্ধানাহ শূলজিৎ।

অর্থাৎ—সচল লবণ—রুচক, ভেদক, অগ্নি দীপ্তিকারক, উৎকৃষ্ট পাচক, স্নেহ বিশিষ্ট, বায়ু নাশক, বিশদ, লঘু, সূক্ষ্ম, উদ্গারশুদ্ধিকারক, অধিক পিত্তবর্দ্ধক নহে ও বিবন্ধ, আনাহ এবং শূলরোগে হিতকর।

**সাম্ভার লবণ—**

—লঘু বাতঘ্নমত্যুষ্ণং ভেদি পিত্তলম্।
তীক্ষ্ণংব্যবায়ি সূক্ষ্মঞ্চাভিষ্যন্দি কটুপাকি চ॥

অর্থাৎ—ইহা বায়ূনাশক লঘু, অত্যুষ্ণ, ভেদি, পিত্তজনক, তীক্ষ্ণোষ্ণ ব্যবায়ি ও অভিষ্যন্দী। ইহা পাকে কটু রস।

**শুঁঠের গুণ—**

শুণ্ঠী রুচ্যাম বাতঘ্নী পাচনী কটুকা লঘুঃ।
স্নিগ্ধোষ্ণা মধুরা পাকে কফবাত বিবন্ধনুৎ।
বৃষ্যা স্বর্য্যা বমি শ্বাস-শূল-কাসহৃদাময়ান্।
হন্তি শ্লীপদশোথার্শ-আনাহোদর মারুতান্।
আগ্নেয় গুণভূয়স্ত্বাৎ তোয়াংশং পরিশোষ্য যৎ।

অর্থাৎ—ইহা রুচিকারক, আমবাত নাশক, পাচক, কটু, লঘু, স্নিগ্ধ উষ্ণ, পাকে মধুর, কফ, বায়ু ও বিবন্ধ নাশক, বলকারক, সর, বমি, শ্বাস, শূল, কাস, হৃদ্রোগ, শ্লীপদ, শোথ, অর্শ, আনাহ, উদররোগ ও বায়ু নাশ করে।

**পিঁপুল** বাতশ্লেষ্মনাশক।

**মরিচ—**

মরিচং কটুকং তীক্ষ্ণং দীপনং কফবাতজিৎ।
উষ্ণং পিত্তকরং রুক্ষং শ্বাস শূল ক্রিমীন্ হরেৎ।

অর্থাৎ—মরিচ কটু, তিক্ত, তীক্ষ্ণ, দীপন, বায়ু শ্লেষ্মানাশক, উষ্ণ, পিত্তকারক ও রুক্ষ। ইহা সেবনে শ্বাস, শূল ও ক্রিমি নিবারিত হয়।

**হরীতকী—**

স্বাদ্বতিক্ত কষায়ত্বাৎ পিত্তহৃৎ কফহৃত্তু সা।
কটুতিক্ত কষায়ত্বাদম্লত্বাদ্বাতহৃচ্ছিা বা।

অর্থাৎ—হরীতকী—স্বাদু, তিক্ত ও কষায় রসবিশিষ্ট বলিয়া পিত্ত ও কফনাশ করে। কটু, তিক্ত, কষায় ও কটু ও অম্লরস থাকাতে পিত্তকারক, কিন্তু কখনও বায়ুজনক নহে।*

আমলকী—

হন্তিবাতং তদম্লত্বাৎ পিত্তং মাধুর্য্য শৈত্যতঃ।
কফং রুক্ষকষায়ত্বাৎ ফলং ধাত্র্যাস্ত্রিদোষজিৎ।

অর্থাৎ—অম্লরস জন্য ইহা বায়ুনাশক, মধুর ও শীতল বলিয়া পিত্ত-নাশক এবং রুক্ষ ও কষায় বলিয়া কফনাশক। অতএব ইহা ত্রিদোষ নাশক।

বহেড়া—

বিভীতকং স্বাদুপাকং কষায়ং কফপিত্তনুৎ।
উষ্ণবীর্য্যং হিমস্পর্শং ভেদনং কাসনাশনম্॥
রুক্ষং নেত্রহিতং কেশ্যং ক্রিমিবৈস্বর্য্যনাশনম্।
বিভীতমজ্জা তৃটচ্ছর্দ্দি কফবাতহরো লঘুঃ।

অর্থাৎ—ইহা কষায়, পাকে স্বাদু, কফপিত্তনাশক, উষ্ণবীর্য্য, শীতস্পর্শ, ভেদক, কাসনাশক, রুক্ষ, কেশ ও চক্ষের হিতকর, ক্রিমি-নাশক ও স্বরদোষ নিবারক। ইহার মজ্জা—তৃষ্ণা, বমন, কফ ও বায়ু-নাশক।

অভ্র—

অভ্রং কষায়ং মধুরং সুশীতমায়ুস্করং ধাতু বিবর্দ্ধনঞ্চ।
হন্যাৎ ত্রিদোষং ব্রণ-মেহ-কুষ্ঠ-প্লীহোদর-গ্রন্থিবিষ-ক্রিমীংশ্চ।

---

* হরীতকী সাত জাতীয়। দ্রব্যগুণ পুস্তকে ইহাদের সমস্ত পরিচয় বর্ণিত আছে। আমরা যে টুকু দরকার মাত্র, তাহাই উদ্ধৃত করিয়াছি।

অর্থাৎ অভ্র—কষায়, মধুর, শীতবীর্য্য আয়ুষ্কর, ধাতুবর্দ্ধক, ত্রিদোষ প্রশমক, ক্রিমিনাশক ও বিষঘ্ন। ব্রণ, মেহ, কুষ্ঠ, প্লীহা, উদরী ও গ্রন্থী রোগ—ইহা সেবনে প্রশমিত হয়।

গন্ধক—কফ ও বাতনাশক।

পারদ—ত্রিদোষনাশক।

সুতরাং **'সৌভাগ্যবটী বা সৌভাগ্যচিন্তামণিতে'** আমরা যে সকল উপাদান পাইলাম, তাহার সবগুলিই প্রায় ত্রিদোষ-নাশক, কোনো কোনোটি শ্লেষ্মার পক্ষে অধিক হিতকর। এ অবস্থায় নবজ্বরে শ্লেষ্মা বা রসের প্রকোপে এই ঔষধে যে সুফলেরই কথা—তাহা স্বতঃসিদ্ধ। আমরা এই ঔষধটী এরূপ অবস্থায় দিবসে ২।৩ বার তুলসীর পাতার রস ও মধু অনুপানে সেবন করাইয়া সকল ক্ষেত্রেই সুফল পাইয়াছি। ডাক্তারদের ফিবার মিকশ্চার অনেক সময় ইহার নিকট পরাজিত হয়—ইহাও দেখা গিয়াছে। সর্ব্বাপেক্ষা বাতশ্লৈষ্মিক জ্বরে ইহা অধিক ফলপ্রদ। বাতশ্লৈষ্মিক জ্বরে ২ বার করিয়া এই ঔষধ ও ১ বার করিয়া মৃত্যুঞ্জয় বা উপদ্রবের অবস্থা বুঝিয়া যথোপযুক্ত অন্য ঔষধ ব্যবস্থা করা মন্দ নহে।

**বাতশ্লৈষ্মিক জ্বরে কর্ত্তব্য।**—বাতশ্লৈষ্মিক জ্বরের চিকিৎসা খুবই কঠিন। এ জ্বরে জোর করিয়া চিকিৎসা করা চলে না, জোর করিলেই চিকিৎসককে ঠকিতে হইবে, সেইজন্য রোগীর বাড়ীর লোক ব্যস্ত হইলেও চিকিৎসক বিশেষ ধীরতাসহ রোগীর উপদ্রব সকল দূর করিয়া যাইবেন মাত্র, বিশেষ জোর করিবেন না।

**কষায় প্রয়োগ** বাতশ্লৈষ্মিক জ্বরে বিশেষ ফলপ্রদ। কাস, শ্বাস, তন্দ্রা পার্শ্বশূল প্রভৃতি উপদ্রব থাকিলে ১ সপ্তাহের পর 'দশমূল পাচন' প্রয়োগ করা মন্দ নহে, ইহাতে জ্বরবেগও ক্রমশঃ কমিয়া থাকে এবং ঐ

সকল উপদ্রবের উপশম হয়। দশমূল * প্রয়োগের ২।৩ দিন পরে 'চতুর্দ্দশাঙ্গ পাচন' † প্রয়োগ করিলে আরও ফল পাওয়া যায়।

বাতশ্লৈষ্মিক জ্বরে তন্দ্রা, প্রলাপ, কাস, শ্বাস ও মেহ প্রভৃতি উপদ্রব প্রবল থাকিলে ‡ ভূনিম্বাদ্যষ্টাদশাঙ্গঃ পাচন প্রয়োগে আরও শুভফল পাওয়া যায়।

* দশমূল—

বিল্ব শ্যোণাক গাম্ভারী পাটলা গণিকারিকা
দীপনং কফ বাতঘ্নং পঞ্চমূলমিদং মহৎ।
শালপর্ণী পৃশ্নিপর্ণী বৃহতীদ্বয়গোক্ষুরম্
বাতপিত্তাপহং বৃষ্যং কনীয়ঃ পঞ্চমূলকম্।

অর্থাৎ বেলছাল, সোনাছাল, গাম্ভারী ছাল, পারুল ছাল, গণিয়ারি, ছাল, শালপাণি, চাকুলে, বৃহতী, কণ্টকারী ও গোক্ষুর—মিলিত ২ তোলা, জল আধসের, শেষ আধ পোয়া।

† চতুর্দ্দশাঙ্গ—

চিরজ্বরে বাত কফোল্বণে বা ত্রিদোষজে বা দশমূল মিশ্রঃ।
কিরাত তিক্তাদিগণঃ প্রয়োজ্য, শুদ্ধ্যার্থনে বা ত্রিবৃতা বিমিশ্রঃ।

অর্থাৎ দশমূলের সমস্ত দ্রব্য এবং চিরতা, মুতা, গুলঞ্চ, ও শুঁঠ একত্র মিলিত ২ তোলা, জল আধসের, শেষ আধ পোয়া। যদি দাস্ত করাইবার প্রয়োজন হয়, তাহা হইলে চারি আনা তেউড়ির গুঁড়া মিশাইবে।

‡ ভূনিম্বাদ্যষ্টাদশাঙ্গ—

† ভূনিম্ব দারু দশমূল মহৌষধাব্দ,
তিক্তেন্দ্রবীজ ধনিকেভ কণাকষায়ঃ।

চিরতা, দেবদারু, দশমূল, শুঁঠ, মুতা, কটকী, ইন্দ্রযব, ধনে ও গজপিপুল,—মিলিত ২ তোলা। জল আধসের, শেষ আধপোয়া।

**"অষ্টাঙ্গ অবলেহ"**—বাতশ্লৈষ্মিক জ্বরে কফ নিঃসরণের মহৌষধ। বাতশ্লৈষ্মিক জ্বরের প্রথমাবস্থা হইতেই বুকে শ্লেষ্মা বসিয়া আছে বুঝিলে ইহা প্রয়োগ করিতে পারা যায়।

**ইহার উপাদান**

কটফলং পৌষ্করং শৃঙ্গী ব্যোষং যাসচ্চ কারবী।

অর্থাৎ কটফল, কুড়, কাঁকড়াশৃঙ্গী, শুঁঠ, পিঁপুল, মরিচ, দুরালভা ও কৃষ্ণজীরা।

এখন দেখা যাউক,

**ইহাদের গুণগুলি কি?**

**কটফল—**

কটফলঃ স্তুবরঃ স্তিক্তঃ কটুর্ব্বাত কফজ্বরান্।
হন্তি শ্বাস প্রমেহার্শঃ কাসকণ্ঠাময়ারুচি ॥

অর্থাৎ ইহা কষায়, তিক্ত ও কটু। ইহার প্রয়োগে বাতশ্লৈষ্মিক জ্বর ও শ্বাস, প্রমেহ, অর্শ, কাস, কণ্ঠরোগ এবং অরুচি নষ্ট হয়।

**কুড়—**

কুষ্ঠমুষ্ণং কটু স্বাদু শুক্রলতিক্তকং লঘু।
হন্তি বাতাস্র বীসর্প-কাসকুষ্ঠমরুৎ কফান্ ॥

ইহা উষ্ণ, কটু, স্বাদু, শুক্রজনক তিক্ত ও লঘু। ইহার প্রয়োগে বাতরক্ত, বীসর্প, কাস, কুষ্ঠ, বায়ু ও কফ নষ্ট করে।

**কাঁকড়াশৃঙ্গী—**

শৃঙ্গীকষায়া তিক্তোষ্ণা কফবাতক্ষয়জ্বরান্।
শ্বাসোর্দ্ধ বাত তৃট্ কাস-হিক্কারুচি বমান্ হরেৎ ॥

ইহা কষায়, তিক্ত, উষ্ণ। ইহার প্রয়োগে কফ, বায়ু, ক্ষয়রোগ, জ্বর, শ্বাস, ঊর্দ্ধগ বায়ু, তৃষ্ণা, কাস, হিক্কা অরুচি ও বমি নিবারিত হয়।

শুঁঠ প্রধানতঃ পাচক এবং বায়ু ও বিবন্ধনাশক। পিঁপুল—বাত-শ্লেষ্মানাশক। মরিচ—বাতশ্লেষ্মানাশক।

**দুরালভা—**

কফমেদো মদভ্রান্তি পিত্তাসৃক্ কুষ্ঠকাসজিৎ।
তৃষ্ণাবিসর্প বাতাস্র-বমি জ্বর হরঃস্মৃতঃ॥

অর্থাৎ ইহার দ্বারা কফ, মেদোরোগ, মদ, ভ্রমরোগ, রক্তপিত্ত, কুষ্ঠ, কাস, তৃষ্ণা, বিসর্প, বাতরক্ত, বমি ও জ্বর নিবারিত হয়।

**কৃষ্ণজীরা—**

জ্বরঘ্নং পাচনং বৃষ্যং বল্যং রুচ্যং কফাপহম্।
চক্ষুষ্যং পবনাধ্মান গুল্ম ছর্দ্যতিসার হৃৎ॥

অর্থাৎ—ইহা জ্বরঘ্ন, পাচক, বৃষ্য, বল্য, রুচিপ্রদ, চক্ষুষ্য বায়ুজন্য আধ্মান, গুল্ম, বমন ও অতিসার নষ্ট করে।

এখন প্রমাণিত হইল—ইহার সকল দ্রব্যগুলিই জ্বরঘ্ন এবং বাতশ্লেষ্মা নাশক। অতএব ইহার প্রয়োগে বাতশ্লৈষ্মিক জ্বরে বুকে সর্দ্দি বসা প্রভৃতি উপদ্রব তো নষ্ট করেই, তা' ছাড়া ইহা দ্বারা জ্বরবেগ ও বমি কমিয়া থাকে।

**অষ্টাঙ্গ অবলেহের প্রয়োগ বিধিঃ**—অষ্টাঙ্গ অবলেহের সকল দ্রব্য গুলি সমানভাগে মিশাইয়া—এক আনা মাত্রায় দিবসে ২।৩ বার মধুর সহিত অবলেহার্থ প্রদান করিতে হয়।

**অনুপান**।—বাতশ্লৈষ্মিক জ্বরে উর্দ্ধগত শ্লেষ্মা নষ্টের জন্য উষ্ণ স্বেদাদি প্রয়োগ করিতে হয়। এরূপ অবস্থায় অষ্টাঙ্গ অবলেহের অনুপান মধু না দিয়া আদার রস দেওয়াই ব্যবস্থা,কারণ স্বেদাদি কার্য্য সাধারণতঃ উষ্ণ এবং মধু উষ্ণ ক্রিয়ার বিরোধী।

**সন্নিপাতানন্দ ভৈরব**।—বাতশ্লৈষ্মিক জ্বরে আমরা

"সন্নিপাতানন্দ ভৈরব" নামে যে আর একপ্রকার ঔষধ ব্যবহার করি, ইহা শুধু বাতশ্লৈষ্মিক জ্বরে নহে, সান্নিপাতিক জ্বরেও ইহার ব্যবহার চলে।

**ইহার উপাদান**—হিঙ্গুল, অমৃত, শুঁঠ, সোহাগা, জৈত্রী—সমভাগ, পিঁপুল ২ ভাগ। গোঁড়া লেবুর রসে মর্দ্দন। ১ রতি বটী। অনুপান আদার রস। বাতশ্লৈষ্মিক জ্বরের সকল অবস্থায় এই ঔষধ সমস্ত দিনে ২।৩ বার ব্যবস্থা করিতে পারা যায়।

**বাতশ্লৈষ্মিক জ্বরে জলপটির ব্যবস্থাঃ—** বাতশ্লৈষ্মিক জ্বরে যদি জ্বরের বেগ অধিক হয়, তাহা হইলে কপালে শীতল জলের পটি দিতে আরম্ভ কবিবে। খুব বেশী জ্বর বাড়িতেছে বুঝিলে এবং উহার ফলে মস্তিষ্কে রক্তের ক্রিয়া অধিক লক্ষিত হইতেছে বুঝিলে, মাথায় বরফ দেওয়ার ব্যবস্থা করা কর্ত্তব্য। এখনকার দিনে ডাক্তারেরা 'আইসব্যাগ' সাহায্যে যে বরফ প্রদানের ব্যবস্থা করেন, বরফ দিতে হইলে তাহার প্রয়োগ মন্দ নহে। বরফ না পাওয়া গেলে, নিসাদল—জলে ভিজাইয়া সেই জলপটি প্রদানেও বরফেরই মত ফল পাওয়া যায়। জ্বরবেগ কমিতেছে দেখিলে কিন্তু জলপটি বা বরফের ব্যবস্থা কদাপি করিতে নাই, তাহাতে হঠাৎ জ্বর খুব কমিয়া গিয়া হিতে বিপরীত ঘটিতে পারে, ডাক্তারেরা থার্ম্মোমিটার প্রয়োগে ১০২ ডিগ্রীর নীচে জ্বর দেখিলে যে আর বরফ বা জলপটির ব্যবস্থা করেন না, তাহাই ঠিক ব্যবস্থা।

**বাতশ্লৈষ্মিক জ্বরে আরও ব্যবস্থা**—এই জ্বরে বুকের সর্দ্দি উঠাইবার জন্য বুকে ও পিঠে আদার রস ও পুরাতন ঘৃতের মালিশ করিবার ব্যবস্থা করিবে। ফ্ল্যানেল দ্বারা গরম জলের ফোমেণ্টেসনও উত্তম ব্যবস্থা।

**বিকারের কথা**—এই জ্বরে বিকার উপস্থিত সহজেই ঘটিয়া থাকে, বিশেষতঃ এই জ্বর উৎপত্তির সঙ্গে সঙ্গে যদি জ্বরের বেগ প্রথম

হইতেই বৃদ্ধি হইতেছে দেখা যায়, তাহা হইলে সেই জ্বরের ভবিষ্যৎ—বিকার অনিবার্য্য। সেই বিকার অবস্থায় উপদ্রব সকল দূর করিবার জন্য বিশেষ চেষ্টা করা আবশ্যক। **'সন্নিপাতানন্দ ভৈরব' 'বৃহৎ কস্তুরী ভৈরব'** এবং **মকরধ্বজ ও মৃগনাভি মিশাইয়া এইরূপ অবস্থায়** প্রদান করিবার আবশ্যক হয়। **বেতাল রস** এ ক্ষেত্রে একটি উৎকৃষ্ট ঔষধ।

**বেতাল রসের উপাদান—**

রসং গন্ধং বিষঞ্চৈব হরিতালং সমাংশিকম্।
মর্দ্দয়েচ্ছিলয়া তাবদ্ যাবজ্জায়তে কজ্জ্বলম্॥

অর্থাৎ—রস, গন্ধক, বিষ, মরিচও হরিতাল। জল দিয়া মর্দ্দন। ১ রতি বটি।

পারদের গুণ ত্রিদোষ নাশক, গন্ধক—বলক্ষয়ের অপচায়ক, বিষ—বায়ু ও শ্লেষ্মা নাশক, মরিচ—বাতশ্লেষ্ম নাশক।

**হরিতাল—**

তদজীর্ণং জ্বরং হন্তি কান্তি পুষ্টি বলপ্রদম্। *

অর্থাৎ—ইহা অজীর্ণ, ও জ্বর নিবারক এবং ইহা কান্তি, পুষ্টি ও বল বর্দ্ধক।

**উপাদান গুলির গুণ**—ইহার সকল উপাদান গুলিই জ্বর নাশক, তদ্ভিন্ন উপরোক্ত দ্রব্য গুলির মিশ্রণে ইহার সংজ্ঞাকারক এবং ঘর্ম্ম ও মোহ নিবারক ক্ষমতা উৎপন্ন হয়। যেখানে সংজ্ঞানাশ এবং

হরিতালের নানাবিধি গুণ আছে যথা।

* হরিতালং কটুস্নিগ্ধং কষায়োষ্ণং হরেদ্বিষম্।
কণ্ডূকুষ্ঠাস্য রোগাস্র কফপিত্তক চ ব্রণান্॥

ইত্যাদি, কিন্তু এখানে যতটুকু দরকার তাহাই বলা হইয়াছে।

ঘর্ম্ম ও মোহ প্রভৃতি উপদ্রব বিদ্যমান, সেখানে ইহার প্রয়োগ করিলে বিশেষ ফল পাওয়া যায়। অনুপান আদার রস ও মধু। ইহা শুধু বাতশ্লৈষ্মিক ক্ষেত্রে নহে, সান্নিপাতিক ক্ষেত্রেও উপরি লিখিত উপদ্রব গুলি নিবারণের জন্য এ ঔষধের ব্যবস্থা করিবে।

**অঘোর নৃসিংহ রস**—বাতশ্লৈষ্মিক এবং সান্নিপাতিক বিকারের একটি উৎকৃষ্ট ঔষধ।

**অঘোর নৃসিংহের উপাদান।—**

ভাগৈকং মৃততাম্রস্য দ্বিভাগং মৃত লৌহকম্।
ত্রিভাগং মৃত বঙ্গঞ্চ চতুর্ভাগ মৃতাভ্রকম্॥
মাক্ষিকং রস গন্ধৌ চ তথা শুদ্ধা মনঃশিলা।
চত্বার্য্যেতানি তাম্রস্য প্রত্যেকং তুল্যমেব চ।
গরলং চাভ্রতুল্যং স্যাৎ ত্রিকটুশ্চাভ্র তুল্যকঃ॥
এতৎ সর্ব্ব সমং দেয়ং বিষমাখ্যং তথৈবচ।
এতৎ সর্ব্বস্য দ্রব্যস্য দ্বিগুণং কালকূটকম্॥
মাৎস্য মাহিষ মায়ূর মাষ্টি পিত্তৈর্ব্বিভাবয়েৎ।
চিত্রকস্য দ্রবেণৈব প্রত্যেকং যামমাত্রকম্॥
সর্ষপাভা বটী কার্য্যা শোষয়েদাতপেততঃ।
দাপয়েদ্ বটিকামেকাং পয়ঃপেটি রসেন চ॥

তাম্র ১ ভাগ, লৌহ ২ ভাগ, বঙ্গ ৩ ভাগ, অভ্র ৪ ভাগ, স্বর্ণমাক্ষিক ১ ভাগ, পারদ ১ ভাগ, গন্ধক ১ ভাগ, মনঃশিলা ১ ভাগ, কৃষ্ণসর্পবিষ ৪

ভাগ শুঁঠ, পিঁপুল ও মরিচ প্রত্যেক ৪ ভাগ কুঁচিলা ৩০ ভাগ ও অমৃত ১২০ ভাগ। সমস্ত দ্রব্য একত্র মিশাইয়া রোহিত মৎস্য, মহিষ, ময়ুর ও শূকর—ইহাদের প্রত্যেকের পিত্তে এবং চিতার রসে যথাক্রমে এক প্রহর করিয়া ভাবনা দিয়া সর্ষপ প্রমাণ বটি করিয়া রৌদ্রে শুকাইয়া লইবে। ডাবের জলের সহিত এই বটিকা বিকারের চরম অবস্থায় প্রযোজ্য।

## উপাদান গুলির গুণ—

তাম্র—সাধারণতঃ কফপিত্ত নাশক।

### লৌহ—

লৌহং তিক্তং সরং শীতং মধুরং তুবরং গুরু।
রুক্ষং বয়স্যং চক্ষুষ্যং লেখনং বাতলং জয়েৎ॥
কফং পিত্তং গরং শূলং শোথার্শঃ প্লীহ পাণ্ডুতাঃ।
মেদোমেহ ক্রিমীন্ কুষ্ঠং———

অর্থাৎ লৌহ তিক্ত, সারক, শীতল, কষায়, মধুর, গুরু, রুক্ষ, বয়ঃ, স্থাপক, লেখন, চক্ষুর হিতকারক, বায়ুবর্দ্ধক, কফ পিত্তনাশক ও বিষঘ্ন। ইহা সেবনে শূল, শোথ, অর্শ, প্লীহা, পাণ্ডু, মেদরোগ, মেহ, ক্রিমি, ও কুষ্ঠরোগ আরোগ্য হয়।

### বঙ্গ—

বঙ্গং লঘু সরং রুক্ষমুষ্ণং মেহকফ ক্রিমীন্।
নিহন্তি পাণ্ডুং সশ্বাসং চক্ষুষ্যং পিত্তলং মনাক॥

অর্থাৎ বঙ্গ—লঘু, সারক, রুক্ষ, ঈষৎ পিত্তকর ও চক্ষের হিতকর। ইহা সেবনে ইন্দ্রিয়ের প্রসন্নতা, পুষ্টি ও দেহের সুস্থতা সম্পাদিত হয়।

অভ্র—ত্রিদোষ প্রশমক। * স্বর্ণমাক্ষিক—ত্রিদোষ নাশক। পারদ—ত্রিদোষনাশক। গন্ধক—কফ ও বাতনাশক।

মনঃশিলা--

মনঃশিলা গুরুবর্ণ্যা সরোষ্ণা লেখনী কটুঃ।
তিক্তা স্নিগ্ধা বিষশ্বাস কাসভুতবিষাস্রনূৎ ॥

অর্থাৎ মনঃশিলাঃ গুরু, বর্ণকর,সারক, উষ্ণ,লেখন, কটু, তিক্ত, স্নিগ্ধ, বিষঘ্ন ও শ্বাসাদি রোগ নাশক।

কৃষ্ণসর্প বিষ—

দীপনং কুরুতে সদ্যো বাড়বাগ্নি সমোপমম্।
সন্নিপাত প্রতীকার প্রভাব প্রভুরুচ্যতে ॥

অর্থাৎ শোধিত কৃষ্ণসর্প বিষ ত্রিদোষ নাশক।

শুঁঠ—প্রধানতঃ পাচক ও বায়ু ও বিবন্ধ নাশক। পিঁপুল—বাতশ্লেষ্ম নাশক। মরিচ—বাত শ্লেষ্ম নাশক। কুঁচিলা—জ্বরঘ্ন। অমৃত—ত্রিদোষ নাশক।

| | |
|---|---|
| রোহিত মৎসের পিত্ত— | সর্ব্বং পিত্তমপস্মার |
| মহিষ পিত্ত— | কুষ্ঠ দুষ্ট ব্রণাপহম্। |
| ময়ুর পিত্ত— | চক্ষুষ্যং কটু তীক্ষ্ণোষ্ণঃ |
| শূকর পিত্ত— | মুন্মাদক্রিমিনাশম্ ॥ |

* মাক্ষিকং মধুরং তিক্তং স্বর্য্যং বৃষ্যং রসায়নম্।
চক্ষুষ্যং বস্তিরুক কুষ্ঠ পাণ্ডু মেহবিষোদরম্।
অর্শং শোথং ক্ষয়ং কণ্ডুং ত্রিদোষক্ষ নিযচ্ছতি ॥

**চতার রস—**

—গ্রহণী কুষ্ঠ শোণার্শঃ ক্রিমী কাস নুৎ।
বাতশ্লেষ্মহরো গ্রাহী বাতার্শঃ শ্লেষ্ম পিত্তহৃৎ॥

অর্থাৎ ইহা সেবনে গ্রহণী, কুষ্ঠ, শোথ, অর্শ, ক্রিমি, কাস, বাত শ্লেষ্মা, বাতার্শ ও পিত্তাশ্লেষ্মা নষ্ট হইয়া থাকে।

**উপাদান গুলির গুন।**—অতএব দেখা যাইতেছে ইহার অধিকাংশ উপাদানই বাতশ্লেষ্মানাশক, আবার অনেক গুলি ত্রিদোষ নাশক। বাতশ্লৈষ্মিক বিকারে যখন রোগী হিমাঙ্গ প্রায় হইয়া থাকে, যখন আর অন্য ঔষধ দিয়া কোন ফললাভের আশা থাকে না, ইন্দ্রিয় সকল অবশপ্রায় হইয়া থাকে, চৈতন্য রহিত এবং নাড়ীর স্পন্দন প্রায় বিলুপ্ত হইতেছে অনুমিত হয়—এই ত্রিদোষনাশক পরম তেজস্কর ঔষধ তখনই প্রয়োগ করিবার উপযুক্ত কাল,—তাহার পূর্ব্বে এ ঔষধ প্রয়োগ করা উচিত নহে।

**এই ঔষধের অনুপান।**—এই ঔষধ ডাবের জলসহ প্রয়োগ করিতে হয় পূর্ব্বেই বলা হইয়াছে। ঔষধ সেবনের পর রোগীর সংজ্ঞা ফিরিয়া আসিলে এই ঔষধের প্রভাবে সে গরম অনুভব করিতে থাকে, সেই সময় অল্প অল্প মাত্রায় ডাবের জল পুনঃ পুনঃ প্রদান করা উচিত। এই ঔষধে যদি মুমূর্ষু প্রায় রোগীর চেতনার সঞ্চার না হয়, তাহা হইলে অন্য ঔষধের প্রয়োগ বৃথা, সে রোগীর আর জীবনের আশা করা যায় না।

এই ঔষধ ভিন্ন এই ধরণের আরও একটী ঔষধ এইরূপ ক্ষেত্রে বৈদ্যগণ ব্যবস্থা করিয়া থাকেন তাহার নাম **সুচিকাভরণ রস।** বাতশ্লৈষ্মিক বা সান্নিপাতিক বিকারে রোগীর সর্ব্বাঙ্গ হিম হইলে, চৈতন্য অপগত হইলে, নাড়ী ছাড়িয়া যাইবার মত হইলে, এক কথায় যখন

আর জীবনের আশা থাকে না—তখন এই ঔষধটি ব্যবহার করিতে হয়।

### সূচিকাভরণ রসের উপাদান—

রস গন্ধক নাগঞ্চ বিষং স্থাবর জঙ্গনম।
মাৎস্য বারাহ মায়ুরচ্ছাগ পিত্তৈশ্চ ভাবয়েৎ।
সূচিকাগ্রেণ দাতব্যঃ সান্নিপাত কুলান্তকঃ।

অর্থক—রস, গন্ধক, সীসক, বিষ ও কৃষ্ণসর্প বিষ। সমস্ত দ্রব্য সমভাগে লইয়া রোহিত মৎস্যের পিত্ত, শূকরের পিত্ত, ময়ূরের পিত্ত ও ছাগপিত্ত—এই চারি পিত্ত দ্বারা ক্রমান্বয়ে ভাবনা দিবে। সরিষার মত বটী। অনুপান আদাররস। শাস্ত্রকার এই ঔষধের অনুপান আদার রস বলিলেও অনেকে ডাবের জল সহ এই ঔষধের ব্যবস্থা করেন. এই ঔষধ সেবন করাইয়া মস্তকে শীতল জল প্রদান ও অন্যান্য শৈত্য ক্রিয়া করা কর্ত্তব্য।

### উপাদান গুলির গুণ—

পারদ—ত্রিদোষ নাশক। গন্ধক—কফ ও বাতনাশক।

### সীসক—

সতিক্তো মধুরো নাগো মৃতো ভবতি রোগহা।
আয়ুঃ কান্তি বীর্য্য বৃদ্ধিং কুরুতে সেবনাৎ সদা॥
নাগস্তু নাগশততুল্য বলং দদাতি
ব্যাধিঞ্চ নাশয়তি জীবন মাতনোতি।
বহ্নিং প্রদীপয়তি কামবলং করোতি
মৃত্যুঞ্চ নাশয়তি সন্তত সেবিত সঃ॥

অর্থাৎ—ইহা তিক্ত, মধুর আয়ুবর্দ্ধক, কান্তিজনক, বলবীর্য্যকর অগ্নিদীপ্তিকারক, কামোৎপাদক ও বিবিধ রোগনাশক।

কাঠ বিষ—ত্রিদোষ নাশক।

কৃষ্ণসর্প বিষ—ত্রিদোষ নাশক।

**এই দুইটি ঔষধের প্রয়োগ।**—অঘোর নৃসিংহ রস বা সূচিকাভরণ ঔষধের প্রয়োগ খুব সাবধানে করা আবশ্যক। এই দুইটি ঔষধে মুমূর্ষু প্রায় অনেক রোগী মৃত্যুমুখ হইতে যেমন রক্ষা পাইতে পারে, সেইরূপ চিকিৎসকের অসাবধানতা বশতঃ অসময়ে এই দুইটী ঔষধের প্রয়োগ করিলে রোগীর জীবন নষ্ট হওয়াও সম্ভব। এখনকার অনেক চিকিৎসক এই জন্য বিষঘটিত ঔষধের ব্যবহার উঠাইয়া দিয়াছেন, তাঁহারা ঐ সকল ঔষধ প্রয়োগের অবস্থায়—

মকরধ্বজ—১ রতি

মৃগনাভি—১ রতি

শোধিত কুঁচিলা—¼ রতি

একত্র মিশাইয়া একটা পুরিয়া প্রস্তুত করিয়া এবং প্রয়োজন মত এক ঘণ্টা, অর্দ্ধ ঘণ্টা—এমন কি ১৫ মিনিট অন্তরও ইহা শেষ অবস্থায় সেবনের ব্যবস্থা দিয়া থাকেন।

**ঘর্ম্মোপদ্রব থাকিলে।**—যখন ঘর্ম্মের উপদ্রব বেশী থাকে, তখন ঐ দ্রব্য গুলির সহিত ½ রতি করিয়া প্রবাল ভস্মের মিশ্রণ উত্তম ব্যবস্থা। কারণ প্রবাল ভস্মের মত ঘর্ম্ম নিবারক ঔষধ আর নাই।

**বিকারে অন্য ব্যবস্থা।**—বিকার শব্দের অর্থ বিকৃতি এবং সেই বিকৃতির ফলে বায়ুর আধিক্যই অধিক অনুভূত হয়। এজন্য বিকার অবস্থায় বায়ুর অনুলোমক ব্যবস্থা একান্ত আবশ্যক। অনেক সময় এইরূপ বিকৃতি অবস্থায় বাতব্যাধি অধিকারের অনেক প্রকার যোগ ও ঔষধের ব্যবস্থা করিতে হয়। যেমন **ত্রৈলোক্য চিন্তামণি**। ইহার উপাদান হীরক, স্বর্ণ মুক্তাভস্ম প্রত্যেক ১ ভাগ,

লোহ ৩ ভাগ এবং অভ্র ও রসসিন্দুর প্রত্যেক দ্রব্য ৪ ভাগ, ঘৃতকুমারীর রসে মর্দ্দন। ১ রতি বটি, ছায়ায় শুষ্ক করিয়া লইতে হয়। এই ঔষধের উপাদানের গুণাবলী বাতব্যাধি অধিকারে বলা যাইবে।

**মহালক্ষ্মী বিলাস** নামক ঔষধটিও অবস্থা বিবেচনায় জ্বর বিকারে ব্যবহার করা যায়। ইহা রসায়ন অধিকারের ঔষধ এবং ত্রিদোষনাশক মহৌষধ। ইহার পরিচয় উপযুক্ত স্থানে দেওয়া যাইবে। শ্লেষ্মাজন্য জ্বরে অথবা যে জ্বরে শ্লেষ্মার আধিক্য বর্ত্তমান এবং তজ্জনিত শিরঃযন্ত্রণা প্রবল,—সেইরূপ অবস্থায় **মহালক্ষ্মী বিলাস** বিশেষ ফলপ্রদ।

**সান্নিপাতিক জ্বরের চিকিৎসা।**—সকল প্রকার জ্বরের মধ্যে সান্নিপাতিক জ্বরের চিকিৎসাই বিশেষ কঠিন। সান্নিপাত জ্বরকেই সাধারণ কথায় বিকার বলিয়া থাকে। এই সন্নিপাত জ্বর ত্রয়োদশ প্রকার। ইহার মধ্যে এখনকার দিনে ডাক্তারেরা যাহাকে টাইফয়েডজ্বর বলিয়া থাকেন, তাহার সহিত আয়ুর্ব্বেদশাস্ত্রোক্ত পিত্তোল্বণ ও হীনবাতকফ সন্নিপাতের কতকটা সাদৃশ্য আছে। ইহাতে—

রক্তবিণ্মূত্রতা দাহঃ স্বেদস্তৃষ্ণা বল ক্ষয়ঃ।
মূর্চ্ছা চেতি ত্রিদোষে স্যাল্লিঙ্গং পিত্তে গরীয়সি।

চরক, চিকিৎসিত স্থান—৫৭।

অর্থাৎ—রক্তভেদ, রক্তমূত্র, দাহ, স্বেদ, তৃষ্ণা, বলক্ষয় ও অতিশয় মূর্চ্ছা—এইগুলি হইয়া থাকে। টাইফয়েডকে সন্নিপাত জ্বরের মধ্যে না ফেলিয়া জ্বরাতিসারের সান্নিপাতিক অবস্থার নামান্তর বলাই ঠিক। তবে জ্বরাতিসারের সান্নিপাতিক অবস্থার শ্রেণীবিভাগে পিত্তোল্বন ও

হীনবাতকফ সন্নিপাত ধরিতে হইবে। তাহার চিকিৎসার কথা পরে বলিব। আপাততঃ আয়ুর্ব্বেদোক্ত সন্নিপাতের চিকিৎসার আলোচনা করা যাউক।

**সন্নিপাত জ্বর চিকিৎসার সাধারণ সূত্র**—ত্রিদোষের মধ্যে ক্ষীণ দোষের বৃদ্ধি ও উদ্ধতদোষের হ্রাস করিতে হইবে আর ত্রিদোষের সমতা দৃষ্ট হইলে প্রথমে কফ, পরে পিত্ত ও শেষে বায়ুর চিকিৎসা করিতে হইবে। কফ ও বায়ুর চিকিৎসার তুল্যতা থাকায় কফের চিকিৎসা করিলেই বায়ুর চিকিৎসা আনুসঙ্গিক করা হয়। সন্নিপাতে কফ-চিকিৎসার প্রধান উপকরণ স্বেদ। বায়ু ও কফোদ্ভব চিকিৎসাতেই স্বেদের আবশ্যক, কিন্তু কফে রুক্ষ স্বেদ ও বাতে স্নিগ্ধস্বেদ উপযোগী। সন্নিপাতের চিকিৎসায় রুক্ষ স্বেদই বিধেয়।

সন্নিপাতে জলময়ো নরাণাং বিগ্রহো ভবেৎ
বিনা বহ্ন্যুপচারেণ কস্তং শোষয়িতু ক্ষমঃ।
প্রয়োগা বহবঃ সান্ত সবিষা নির্ব্বিষা অপি।
বহ্ন্যুষ্মাণং বিনা প্রায়ো ন বীর্য্যং দর্শয়ন্তিতে।

অর্থাৎ—সন্নিপাতে মনুষ্যের শরীর জলময় হয়, সুতরাং স্বেদ ক্রিয়া ব্যতীত কে তাহা শোষণ করিবে? সন্নিপাত জ্বরে সবিষ ও নির্বিষ বহুবিধ বিষ প্রয়োগ হয় বটে, কিন্তু স্বেদ ক্রিয়া ব্যতীত প্রায়ই তাহাদের বীর্য্যে ফল দর্শে না।

**স্বেদ দিবার প্রণালী এইরূপ**—কতকগুলি বালুকা ভাজিয়া ও কাঁজিতে ভিজাইয়া এরণ্ড পত্রে জড়াইয়া সর্ব্বশরীরে স্বেদ দিবে। সকল প্রকার সন্নিপাতেই সর্ব্বাঙ্গে বেদনার আধিক্য হয়; এই স্বেদ প্রদানে শ্লেষ্মার প্রশমন ত হয়ই, বেদনারও বিশেষ উপকার ঘটিয়া থাকে।

**ঔষধের ব্যবস্থা**—এই রোগের প্রথমাবস্থায় আমাদের জ্বরের **সন্নিপাতানন্দ ভৈরব** নামক যে ঔষধটির কথা বাতশ্লৈষ্মিক জ্বরে বলিয়াছি, আদার রস ও মধু সহ দিবসে তিনবার করিয়া উহা সেবনে বিশেষ ফল পাওয়া যায়। সৌভাগ্য চিন্তামণিও ফলপ্রদ। **সৌভাগ্য চিন্তামণি ১ বার দিয়া** ২ বার **সন্নিপাতানন্দ ভৈরব** প্রয়োগ করা যাইতে পারে। ঘর্ম্ম এবং মোহ প্রভৃতি উপদ্রব থাকিলে **বেতাল রস**—আদার রস ও মধু সহ একবার করিয়া ব্যবস্থা করিবে। কফ তুলিবার জন্য **অষ্টাঙ্গ অবলেহ** উত্তম ব্যবস্থা। **কস্তূরী ভৈরব আদার রস** সহ অবস্থা বিবেচনায় দিবসে ২।৩ বার ব্যবস্থা করিতেও পারা যায়।

**কস্তূরী ভৈরবের উপদান**—

হিঙ্গুল, অমৃত, সোহাগারখই, জৈত্রী, জায়ফল, মরিচ, পিপুল ও কস্তূরী—প্রত্যেক দ্রব্য সমভাগ। জল দ্বারা মর্দ্দন, ১ রতি বটি, অনুপান আদার রস।

**এইরোগে বুকে শ্লেষ্মা বেশী ভাবে বসিয়া আছে বুঝিলে** পুরাতন ঘৃত ও আমড়া পোড়াইয়া তাহার শাঁস সহ মালিশ করিবে এবং আকন্দ পত্রের স্বেদ দিবে। স্বেদ প্রদানের পর গরম কাপড় দ্বারা বক্ষঃস্থল বিশেষভাবে বাঁধিয়া রাখিবে।

**মহর্ষি চরকের উপদেশ ও বিচার**—চরক বলিয়াছেন,—সন্নিপাত জ্বরে স্বেদের দ্বারা কফ প্রশমনের ব্যবস্থা করা হয় এবং স্বেদের সহিত তিক্তাদিগণ মিশ্রিত ত্রিদোষনাশক যোগ সর্কল পান করাইলেই পিত্তের চিকিৎসা করা হয়, যেমন চতুর্দ্দশাঙ্গ পাচন। কফ ও পিত্ত দূর হইলে যদি দেখা যায় যে, বায়ুর প্রাধান্য আছে, তবে বায়ুর চিকিৎসা করিবে। যেমন রোগী অস্থিচর্ম্মাবিশিষ্ট

অথচ উদারাধ্মান বর্ত্তমান, এরূপ স্থলে **মহা নারায়ণ তৈলাদি** বায়ুনাশক যোগ সকল প্রয়োগ করিতে বাধা নাই।

বাতশ্লৈষ্মিক বিকারের চিকিৎসার মত বিবেচনা পূর্ব্বক সন্নিপাতেরও চিকিৎসা করিতে হয়।

**অত্যন্ত তন্দ্রা থাকিলে**—সৈন্ধব, সজিনা বীজ, সর্ষপ ও কুড়, ছাগ মূত্রে পিষিয়া লইয়া নস্য প্রদান করিবে। **নস্য ভৈরব** নামক ঔষধটি প্রস্তুত করিয়া তাহার নস্য প্রদানও এক্ষেত্রে বিশেষ উপকারী।

**নস্য ভৈরবের উপাদান।**—রসসিন্দুর, তাম্র, লৌহ, চিতামূল, সোহাগার খই, খর্পর ও ত্রিকটু—সমানভাগে লইয়া আকন্দের আঠার সহিত একদিন মর্দ্দনান্তর বটিকা করিয়া রাখিতে হয় এবং আকন্দের আঠা সহ ইহা ঘর্ষণ করিয়া নস্য প্রয়োগ করিলে তন্দ্রার ত উপশম হয়ই, ইহা দ্বারা ত্রিদোষেরও শান্তি হইয়া থাকে।

**কুলবধূ নস্যটিও** সন্নিপাত জ্বরনাশক। **ইহার উপাদান**

শুদ্ধ সূতং মৃতং নাগং মৃতং তাম্রং মনঃশিলা।
তুত্থকং তুল্যতুল্যাংশং দিনমেকং বিমর্দ্দয়েৎ।
রসৈশ্চোত্তর বারুণ্যাশ্চণমাত্রা বটী কৃতা।
সন্নিপাতং নিহন্ত্যাশু নস্য মাত্রেণ দারুণম্।

অর্থাৎ—পারদ, সীসক, তাম্র, মনঃশিলা ও তুঁতে—প্রত্যেক দ্রব্য সমভাগে লইয়া রাখালশসার রসে একদিন বাটিয়া ছোলার ন্যায় বটী করিবে। ইহা ঘসিয়া নস্য প্রদান করিলে সন্নিপাত জ্বর নিবৃত্তি হয়।

পূর্ব্বেই বলিয়াছি, রোগ আরোগ্যের জন্য উপদ্রব দূর করিতে বিশেষ যত্ন লওয়া আবশ্যক। এজন্য সান্নিপাতিক অবস্থায় যে সকল উপদ্রব হইয়া থাকে, তাহা দূরীকরণের উপায় বলা যাইতেছে।

**তন্দ্রা অপনোদনের জন্য—**

সৈন্ধবং শ্বেত মরিচং সর্ষপাঃ কুষ্ঠমেবচ।
বস্তমূত্রেণ সংপিষ্টং নস্যং তন্দ্রা নিবারণং॥

সৈন্ধব, সজিনাবীজ, শ্বেত সর্ষপ ও কুড়—এই সকল দ্রব্য একত্র লইয়া ছাগমূত্র দ্বারা পেষণ করিয়া নস্য প্রদান করিবে।

**সংজ্ঞা সঞ্চারের জন্য** অঞ্জন প্রদান হিতকর।

শিরীষবীজং গোমূত্রে কৃষ্ণা মরিচ সৈন্ধবৈঃ।
অঞ্জনং স্যাৎ প্রবোধায় সরসোনশিলাবচৈঃ॥

অর্থাৎ—শিরীষের বীজ, গোমূত্র, পিপুল, মরিচ, সৈন্ধব, রসোন, মনঃশিলা ও বচ—এই দ্রব্যগুলি একত্র পিষিয়া লইয়া অঞ্জন দিবে।

**মোহ নিবারণের জন্য—**

অঞ্জনং সম্যাগারব্ধং মধু সিন্ধু শিলোষণৈঃ।
প্রমোহদ্রোহি ভবতি ভাষিতং দণ্ডপাণিনা

অর্থাৎ—মধু, সৈন্ধব, মনঃশিলা ও মরিচ—একত্র বাটিয়া অঞ্জন দিলে মোহ নষ্ট হয়।

**সান্নিপাতিক রোগীর যদি ঘন ঘন মূর্চ্ছা হইতে থাকে,** তাহা হইলে তাহার প্রতীকারের জন্য—

সূতং বিষঞ্চ মরিচং তুত্থকং নরসারকম্।
চূর্ণিতং স্বরসৈর্ম্মর্দ্দ্যং ধূর্ত্তপত্ররসনোয়োঃ॥
সন্নিপাত কৃতে মোহে মূর্দ্ধ্নি লিম্পেৎ পদোপরি।
অস্থিব্যথা স্বনেনৈব লেপং কুর্য্যাৎ পদোপরি॥

অর্থাৎ—পারদ, গন্ধক, বিষ, মরিচ, তুঁতে ও নিশাদল—সমস্ত দ্রব্যের চূর্ণ সমভাগে মিশাইয়া ধুতুরা পাতা ও রসোনের স্বরস দ্বারা মর্দ্দন করতঃ মস্তকে ও পদদ্বয়ের উপরি প্রলেপ দিবে। ইহাতে

সন্নিপাত জন্য মূর্চ্ছার প্রতীকার হয় এবং অস্থিবেদনা ও কর্ণে শব্দ বোধ হইলে পদোপরি লেপনেই নিরাময় হইয়া থাকে।

**মূর্চ্ছা নিবারণের জন্য—**

সিদ্ধমামলকং পিষ্ট্বা দ্রাক্ষয়া সহ মেলয়েৎ।
বিশ্বভেষজ সংযুক্তং মধুনা সহ লেহয়েৎ॥

অর্থাৎ সিদ্ধ আমলকী পেষণ করিয়া দ্রাক্ষা ও শুঁঠের সহিত মিলাইয়া লেহন করিবে, ইহাতে মূর্চ্ছা ভিন্ন শ্বাস, কাস, অরুচিও নষ্ট হয়।

**সন্নিপাত জ্বরে উদরাধ্মান থাকিলে—**

কোলং কুলত্থাঃ সুরদারুরাস্না মাষাতসী-তৈলফলানি কুষ্ঠম্।
বচা শতাহ্বা যবচূর্ণমম্লমুষ্ণানি বাতাময়িনাং প্রদেহঃ॥

অর্থাৎ কুলের আঁটীর শাঁস, কুলত্থকলাই, দেবদারু, রাস্না, মাষকলায়, তিসী, তৈলবিশিষ্ট ফল, কুড়, বচ, শুল্‌ফা ও যবচূর্ণ—এই সমস্ত দ্রব্য সমভাগে লইয়া কাঁজিতে বাটিয়া উষ্ণ করিয়া প্রলেপ দিলে বাত রোগ নষ্ট হয়। সন্নিপাতে বায়ুর প্রাবল্যে উদরাধ্মান নিবারণের জন্যও এই যোগের ব্যবস্থা করিবে।

**সন্নিপাতে কর্ণমূলে শোথ হইলে**—সজিনার ছাল ও শ্বেত সর্ষপের কল্ক কর্ণমূলে প্রলেপ দিবে। যথা—

শিগ্রুরাজিকয়োঃ কল্কং কর্ণমূলে প্রলেপয়েৎ।
কর্ণমূলভবঃ শোথ স্তেন লেপেন শাম্যতি॥

কিম্বা—

অশিশির জল পরিমৃদিতং মরিচকণাজীরসিন্ধুজং ত্বরিতম্।
নস্যং বিধিসেবিতং ননু কর্ণ করুণনাশকৃদ্গদিতম্॥

অর্থাৎ—মরিচ, পিপুল, জীরা ও সৈন্ধব সমভাগে মিশাইয়া উষ্ণ জল দ্বারা মর্দ্দন করিয়া নস্য প্রয়োগ করিলে কর্ণমূলগত শোথ নষ্ট হয়।

## বিষম জ্বর চিকিৎসা।

যঃ স্যাদনিয়তাৎ কালাৎশীতোষ্ণাভ্যাং তথৈবচ।
বেগতশ্চাপি বিষমো জ্বরঃ সঃ বিষমঃ স্মৃতঃ॥

যে জ্বরের কাল অনিয়ত, শীত ও উষ্ণতার নিয়ম রহিত এবং বিষম বেগ অর্থাৎ কখন অতিশয় বেগ কখন বা অল্প বেগ হয়, তাহাকে বিষম জ্বর বলে।

সন্তত, সতত, অন্যেদ্যুষ্ক, তৃতীয়ক এবং চাতুর্থক—বিষম জ্বর পাঁচ ভাগে বিভক্ত। তাহার মধ্যে সাত দিন কিম্বা দশদিন অথবা দ্বাদশদিন ব্যাপিয়া অবিচ্ছেদে যে জ্বরভোগ করে, তাহার নাম সন্তত।

**সৌভাগ্য চিন্তামণি।**—বাতশ্লৈষ্মিকজ্বরে যে "**সৌভাগ্য চিন্তামণি**" প্রয়োগের কথা বলা হইয়াছে, এরূপ বিষমজ্বরে, সেই ঔষধটী তুলসীর পাতার রস ও মধু অনুপানে সমস্ত দিনে ২।৩ বার সেবন করাইলে ২।৩ দিনে জ্বরমগ্ন হইয়া থাকে। তাহার পর মগ্নাবস্থায় "**বৃহজ্জ্বরাঙ্কুশ**" নামক ঔষধটি ব্যবস্থা করিবে।

**বৃহজ্জ্বরাঙ্কুশের উপাদান—**

পারদং গন্ধকং তাম্রং হিঙ্গুলং তালমেবচ।
লৌহং বঙ্গং মাক্ষিকঞ্চ খর্পরঞ্চ মনঃশিলা॥
স্বর্ণমভ্রং গৈরিকঞ্চ টঙ্গনং রৌপ্যমেবচ।
সর্ব্বাণ্যেতানি তুল্যানি চূর্ণয়িত্বা বিভাবয়েৎ।
জম্বীর তুলসা চিত্র বিজয়া তিন্তিড়ী রসৈঃ।
এভির্দ্দিনত্রয়ং রৌদ্রে নির্জ্জনে খল্লগহ্বরে।
চর্ণমাত্রাং বটীং কৃত্বাচ্ছায়া শুষ্কান্ত কারয়েৎ॥

অর্থাৎ—পারদ, গন্ধক, তাম্র, হিঙ্গুল, হরিতাল, লৌহ, বঙ্গ, স্বর্ণ-মাক্ষিক, খর্পর, মনঃশিলা স্বর্ণ, অভ্র, গেরিমাটি, সোহাগা ও রূপা।

সমস্ত দ্রব্য সমভাগে লইয়া জম্বীর রস, তুলসীর পাতার রস, চিতার রস, সিদ্ধি পাতার রস ও তেঁতুল পাতার রস দ্বারা তিন দিন করিয়া ভাবনা দিয়া ও ছায়ায় শুকাইয়া ছোলার ন্যায় বটি করিবে।

পারদ—ত্রিদোষ নাশক।

গন্ধক—কফ ও বাতনাশক।

তাম্র—কফ ও পিত্তজনক।

হিঙ্গুল—কফ ও পিত্তনাশক।

**হরিতাল**—

হরিতালং হরেদ্রোগান্ কুষ্ঠ মৃত্যু জ্বরাপহম্।

ইহা সেবনে কুষ্ঠ, অকালমৃত্যু ও জ্বর প্রভৃতি নিবারিত হয়।

লৌহ—কফ পিত্তনাশক।

বঙ্গ—পুষ্টিজনক।

স্বর্ণমাক্ষিক—ত্রিদোষনাশক।

**খর্পর**—

খর্পরং কটুকং ক্ষারং কষায়ং বামকং লঘু।
লেখনং ভেদনং শীতং চক্ষুষ্যং কফপিত্তহৃৎ।
বিষাশ্মকুষ্ঠকণ্ডুনাং নাশনং পরমং মতম্।

অর্থাৎ খর্পর—কটু, ক্ষারগুণ বিশিষ্ট, কষায়, বমনকারক, লঘু, লেখন, ভেদন, শীতল, চক্ষুষ্য, কফপিত্তঘ্ন, বিষঘ্ন, কণ্ডু ও কুষ্ঠাদি নাশক।

মনঃশিলা—কফনাশক।

**স্বর্ণ**—

কষায় তিক্ত মধুরং সুবর্ণং গুরু লেখনম্।
হৃদ্যং রসায়নং বল্যং চক্ষুষ্যং কান্তিদং শুচি॥
আয়ুর্মেধা বয়ঃ স্থৈর্য্য বাগ্‌বিশুদ্ধি স্মৃতি প্রদম্।
নিহন্তি ক্ষয়মুন্মাদং বিকারাং শ্চোপদং শিকান্॥

অর্থাৎ—স্বর্ণ—কষায়, তিক্ত, মধুর, গুরু, লেখন, হৃদ্য, রসায়ন, বলকারক, চক্ষুষ্য, শান্তি প্রদায়ক, বিষঘ্ন ও পবিত্র।

অভ্র—ত্রিদোষনাশক।

**গেরিমাটি—**

গৈরিকং দ্বিতয়ং স্নিগ্ধং মধুরং তুবরং হিমম্।
চক্ষুষ্যং দাহপিত্তাস্র কফ হিক্কাবিষাপহম॥

অর্থাৎ—গেরিমাটি—স্নিগ্ধ, মধুর, কষায়, শীতবীর্য্য, চক্ষুষ্য, দাহ-শান্তিকর, পিত্তঘ্ন, রক্তদোষ নিবারক, কফনাশক, হিক্কা প্রতিষেধক ও বিষঘ্ন।

সোহাগা—বায়ুপিত্তজনক।

**রৌপ্য—**

রৌপ্যং শীতং কষায়ঞ্চ স্বাদুপাক রসং সরম্।
বয়সঃ স্থাপনং স্নিগ্ধং লেখনং বাতপিত্তজিৎ॥
প্রমেহাদিকরোগাংশ্চ নাশয়ত্যচিরাদ ধ্রুবম্॥

অর্থাৎ রৌপ্য—শীতল, কষায়, মধুর, সারক, বয়ঃস্থাপক, স্নিগ্ধ, লেখন, বায়ুনাশক, পিত্তপ্রশমক ও প্রমেহাদি রোগ নাশক।

**উপাদান গুলির গুণ।**—এখন দেখা যাইতেছে, ইহার অধিকাংশ দ্রব্যই ত্রিদোষনাশক। কতকগুলি পুষ্টিজনক। ইহার ভাবনা-দ্রব্যগুলির মধ্যে জম্বীর—কফ নিবারক ও বাতশ্লেষ্মনাশক। তুলসী—কফ ও বায়ুনাশক। চিতা—বাতশ্লেষ্মা ও পিত্তশ্লেষ্মানাশক। সিদ্ধি—কফনাশক ও তিন্তিড়ী পত্র—বাতনাশক। এই ঔষধে হরিতাল থাকায় আশু জ্বর বন্ধ হইয়া থাকে এবং অন্যান্য দ্রব্যগুলির মিশ্রণে জ্বরের পুনরাক্রমণের সম্ভাবনা থাকে না।

**এই বৃহজ্জ্বরাঙ্কুশ ভিন্ন আমরা আর এক**

প্রকার বৃহজ্জ্বরাঙ্কুশ ব্যবহার করিয়া থাকি; সেটির উপাদান উপরিলিখিত বৃহজ্জ্বরাঙ্কুশ অপেক্ষা অনেক কম, অল্প ব্যয়সাধ্য এবং কার্য্যেও লিখিতটি অপেক্ষা কম ফলপ্রদ নহে। ইহার উপাদান—

রস ২ তোলা
গন্ধক ২ তোলা
শুঁঠ ১ তোলা
সোহাগার খই ১ তোলা
হরিতাল ১ তোলা
অমৃত ১ তোলা

তিন দিবস ভৃঙ্গরাজের রসে ভাবনা দিয়া চণকপ্রমাণ বটী। অনুপান পিপুলের গুঁড়া ও মধু। সন্তত জ্বরের মগ্নাবস্থায় ইহা প্রয়োগ করিতে হয়।

**ম্যালেরিয়া।**—এখন ম্যালেরিয়া বলিয়া যে জ্বর আমাদের দেশে প্রবল মূর্ত্তিতে দেখা দিয়াছে, এই ম্যালেরিয়া জ্বর আয়ুর্ব্বেদের বিষমজ্বরের অন্তর্গত। ম্যালেরিয়ার শ্রেণী বিভাগে আয়ুর্ব্বেদোক্ত সন্তত জ্বরের ডাক্তারি নাম Remittent fever। সততজ্বর দিবা রাত্রির মধ্যে দুইবার উপস্থিত হয়, ডাক্তারিতে তাহার নাম Double quotidian * যে জ্বর দিবা রাত্রির মধ্যে একবার হয়—তাহার নাম অন্যেদ্যুষ্ক, ইহার ইংরাজী নাম quotidian †। তৃতীয় দিবসে অর্থাৎ ১ এক দিবস পরে যে জ্বর হয়, তাহার আয়ুর্ব্বেদীয় নাম তৃতীয়ক;

---

* অহোরাত্রে সততকো দ্বৌকালাবনুবর্ত্ততে।

† অন্যেদ্যুষ্কস্তহোরাত্রাদেককালং প্রবর্ত্ততে।

ইংরাজী নাম Tertian এবং চতুর্থ দিবসে অর্থাৎ দুই দিন অন্তর যে জ্বর হয়—তাহার নাম চাতুর্থক, ইহার ইংরাজী নাম quartan (‡) আর একপ্রকার বিষমজ্বর আছে—তাহার নাম চাতুর্থক-বিপর্যায়, ইহা মধ্যে দুই দিবস হয়, আদি ও অন্তে থাকে না §।

যাহাহউক সর্ব্বপ্রকার বিষমজ্বরই ত্রিদোষের প্রকোপে উৎপন্ন হয়, তন্মধ্যে যে দোষের প্রাধান্য লক্ষিত হইবে, সেই দোষের চিকিৎসা করাই উপযুক্ত ব্যবস্থা।

**বিষমজ্বরে কষায় প্রয়োগ।**—সকল প্রকার বিষম-জ্বরেই কষায় প্রয়োগ অতি উত্তম ব্যবস্থা। পল্তা, অনন্তমূল, মুথা, আকনাদি ও কটকী—ইহাদের ক্বাথে সন্ততজ্বর, নিমছাল, পলতা, ত্রিফলা, কিসমিস, মুথা ও কুটজছাল—ইহাদের ক্বাথে অন্যেদ্যুষ্ক জ্বর; চিরতা, গুলঞ্চ, রক্তচন্দন ও শুঁঠ—ইহাদের ক্বাথে তৃতীয়ক জ্বর; গুলঞ্চ, আমলকী ও মুথা—ইহাদের ক্বাথ পানে চাতুর্থকজ্বর নষ্ট হয়। পীত বেড়েলার মূল এবং শুণ্ঠী—ইহাদের ক্বাথ—পানে শীত, কম্প, ও দাহ সমন্বিত বিষম জ্বর নষ্ট হয়।

**তৃতীয়ক ও চাতুর্থক জ্বরে টোটকা ঔষধ।**

তৃতীয়ক এবং চাতুর্থক জ্বর নিবারণের জন্য অনেক সময় দেখা গিয়াছে, টোটকা-চিকিৎসায় শীঘ্র ফল দর্শিয়াছে। সেগুলি নিম্নে লিপিবদ্ধ করা যাইতেছে—

রবিবারে আপাঙ্গের মূল সাতগাছি লাল রঙ্গের সূতাদ্বারা কটিদেশে বন্ধন করিলে তৃতীয়ক জ্বর বিনষ্ট হয়।

কাঁকড়ার গর্ত্তের মৃত্তিকা দ্বারা কপালে তিলক ধারণ করিলে ঐকাহিক জ্বর নষ্ট হয়।

‡ তৃতীয়ক স্তৃতীয়েহহ্নি চতুর্থেহহ্নি চতুর্থকঃ।

§ সমধ্যে জ্বরয়ত্যহ্নী স্বাদ্যন্তে চ বিমুঞ্চতি।

কর্ণের ময়লা দ্বারা বর্ত্তি প্রস্তুত করিয়া তিলতৈলসহ দগ্ধ করতঃ কজ্জল প্রস্তুত করিবে, ঐ কজ্জল দ্বারা চক্ষুর্দ্বয়ে অঞ্জন দিলে **ত্র্যাহিক জ্বর** নষ্ট হয়।

শ্বেত আকন্দ কিম্বা শ্বেত করবীর মূল অশ্বিনী নক্ষত্রে উদ্ধৃত করিয়া তণ্ডুল জল সহ বাটিয়া সেবনে চাতুর্থক জ্বর নষ্ট হয়।

বকপুষ্প বৃক্ষের পাতার রস নাসিকা দ্বারা টানিলে **চাতুর্থক জ্বর** নষ্ট হয়।

## জীর্ণজ্বর* ।

ডাক্তারেরা সর্ব্বপ্রকার বিষমজ্বরকেই ম্যালেরিয়া আখ্যায় অভিহিত করিয়াছেন। কিন্তু আয়ুর্ব্বেদ বিষমজ্বরে দ্বাদশ দিবসের পরে যে জ্বর অল্প বেগের সহিত শরীরে অবস্থিতি করে, তাহাকে জীর্ণজ্বর সংজ্ঞা প্রদান করিয়াছেন। এই প্রকার জ্বরের মধ্যে বাতবলাসক জ্বর বিশেষ কষ্টসাধ্য। বাতবলাসক জ্বরে শোথ ও প্রত্যহ অল্প বেগের সহিত জ্বর হয়, শরীর রুক্ষ ও স্তব্ধের ন্যায় বোধ হয় এবং কফের আধিক্য থাকে।

**জীর্ণজ্বরে কষায় প্রয়োগ।**—কণ্টকারী, শুঁঠ ও গুলঞ্চ—ইহাদের ক্বাথে পিঁপুল চূর্ণ প্রক্ষেপ দিয়া পান করা জীর্ণজ্বর রোগীর পক্ষে হিতকর। পিঁপুল চূর্ণ ও মধু প্রক্ষেপ দিয়া পঞ্চমূলীর ক্বাথ পান করিলে জীর্ণজ্বর ও কফের উপশম হয়।

**তিনপ্রকার ভার্গ্যাদি পাচনই** জীর্ণজ্বরে উপকারী।

* যো দ্বাদশেভ্যো দিবসেভ্যে ঊর্দ্ধং দোষত্রয়েভ্যো দ্বিগুণেভ্য ঊর্দ্ধং।
নৃণাং তনৌ তিষ্ঠতি মন্দবেগো ভিষগ্ভিরুক্তো জ্বর এষ জীর্ণঃ॥

সর্ব্বাপেক্ষা "বৃহদ্ভা র্গ্যাদিঃ"তে অনেক ক্ষেত্রে বিশেষ ফল পাওয়া যায়। *

নিদিগ্ধিকাদিঃ ও দার্ব্বাদি পাচন ২টিও জীর্ণজ্বরে বিশেষ ফলপ্রদ। +

---

* স্বপ্ল ভার্গ্যাদি—

ভার্গ্যাব্দপর্পটক ধান্য যবাসবিশ্ব ভূনিম্ব কুষ্ঠ কণা সিংহ্যমৃতাকষায়ঃ।

অর্থাৎ ক্ষেতপাপড়া, ধনে, দুরাল ভা, শুঁঠ, বামনহাটী, মুথা, চিরতা, কুড়, পিঁপুল বৃহতী ও গুলঞ্চ।

মধ্যভার্গ্যাদি—

ভার্গ্যাব্দ পর্পট পুষ্কর শৃঙ্গবের পথ্যা কণাহ্ব দশমূল কৃতঃ কষায়ঃ।

অর্থাৎ বামনহাটী, মুথা, ক্ষেতপাঁপড়া, কুড়, শুঁঠ, পিঁপুল, হরীতকী ও দশমূল।

বৃহৎ ভার্গ্যাদি—

ভার্গী পথ্যা কটুঃ কুষ্ঠং পর্পটো মুস্তকং কণা।

অমৃতা দশমূলঞ্চ নাগরং ক্বাথয়েদ ভিষক॥

অর্থাৎ—বামুনহাটী, হরীতকী, কটকী, কুড়, ক্ষেৎপাঁপড়া, মুথা, পিঁপুল, গুলঞ্চ দশমূল ও শুঁঠ।

† নিধিগ্ধিকাদিঃ—

নিদিগ্ধিকা নাগরকামৃতানাং ক্বাথং পিবেন্ মিশ্রিত পিপ্পলীকম্।

অর্থাৎ—কণ্টকারী, শুঁঠ ও গুলঞ্চ। পিঁপুলচূর্ণ প্রক্ষেপ দিয়া পান করিতে হয়।

দার্ব্বাদিঃ—দার্ব্বী কলিঙ্গ মঞ্জিষ্ঠা ব্যাঘ্রী দারু গুড়ূচিকাঃ।

ভূধাত্রী পর্পটঃ শ্যামা তগরং করিপিপ্পলী।

ক্ষুদ্রা নিম্বো ঘনং ব্যাধি র্নাগরং পদ্মকং শঠী।

রামাটরুষঃ সরলং ত্রায়মানাস্থি সন্ধিকম্।

ভূনিম্বারুষ্করং পাঠা কুশ কটুক রোহিণী।

মাগধী ধান্যকং চেতি ক্বাথং মধুযুতং পিবেৎ॥

অর্থাৎ—দারুহরিদ্রা' ইন্দ্রযব, মঞ্জিষ্ঠা, বক্টকারী, দেবদারু, ভূম্যামলকী, ক্ষেতপাঁপড়া শ্যামালতা, তগরপাদুকা, গজপিঁপুল, বৃহতী, নিমছাল, মুথা, কুড়, শুঁঠ, পদ্মকাষ্ঠ, শঠী, রামবাকস, সরলকাষ্ঠ, বলালতা, হাড়ভাঙ্গা, চিরতা, ভেলা, আকনাদি, কুশমূল, কটকী, পিঁপুল ও ধনে। প্রক্ষেপ মধু।

**জীর্ণজ্বরের আনুষঙ্গিক উপসর্গ**—জীর্ণজ্বরে প্লীহা, যকৃৎ, অগ্নিমান্দ্য প্রভৃতি উপদ্রব বিদ্যমান থাকে এবং দৌর্ব্বল্য উপস্থিত হয়, এই জন্য এই জ্বরে এমন ঔষধ সকল প্রয়োগ করা উচিত—যে সকল পুষ্টিকারক অথচ প্লীহা, যকৃৎ, অগ্নিমান্দ্য প্রভৃতি নিবারক।

**জীর্ণজ্বরে প্রাতে জ্বরাশনি লৌহ**—পানের রস ও মধু অনুপানে, **মধ্যাহ্নে অগ্নিমান্দ্য অধিকারোক্ত সৈন্ধবাদি চূর্ণ, হিঙ্গ্বষ্টক চূর্ণ প্রভৃতি** অগ্নিবৃদ্ধিকর কোনো একটি ঔষধ এবং **সন্ধ্যার প্রাক্কালে নবায়স লৌহ**—প্রয়োজন বুঝিয়া নবায়স লৌহের সহিত ১ রতি মকরধ্বজ মিশাইয়া কুলেখাড়ার রস ও মধু অনুপানে ব্যবস্থা করিতে পারা যায়।

**জ্বরাশনি রসের উপাদান**—

রসং গন্ধং সৈন্ধবঞ্চ বিষং তাম্রং সমং ভবেৎ।
সর্ব্বচূর্ণং সমং লৌহং তৎ সমং চূর্ণমভ্রকম্।
লৌহেচ লৌহদণ্ডেচ নির্গুণ্ড্যাঃ স্বরসেন চ।
মর্দ্দয়েদ্ যত্নতঃ পশ্চান্মরিচং সূত তুল্যকম্

অর্থাৎ—পারদ, গন্ধক, সৈন্ধব লবণ, বিষ ও তাম্র—প্রত্যেক দ্রব্য সমভাগ। সর্ব্বসমান লৌহ এবং লৌহের সমান অভ্র। সমস্ত দ্রব্য একত্র করিয়া লৌহখলে লৌহ দণ্ডে নিসিন্দা পাতার রসে মর্দ্দন করিয়া তাহার সহিত পারদের সমান পরিমাণ মরিচ চূর্ণ মিশাইয়া ১ রতি পরিমিত বটি করিবে।

**উপাদান গুলির গুণ**।—এখন দেখা যাউক ইহাদের উপাদান গুলির গুণ কি?

পারদ—ত্রিদোষ নাশক।

---

* সৈন্ধবাদি চূর্ণ ও হিঙ্গ্বষ্টক চূর্ণের উপাদান অগ্নিমান্দ্য অধিকারে বলা যাইবে।

গন্ধক- ক্রিমিঘ্ন, কফঘ্ন, জ্বরনাশক ও রসায়ন।

সৈন্ধবলবণ—ত্রিদোষ নাশক।

বিষ—কফ ও বাতঘ্ন।

তাম্র—কফ ও পিত্ত নাশক, পাণ্ডু, উদরী, অর্শ, জ্বর প্রভৃতি নিবারক।

লৌহ—কফ-পিত্তনাশক। প্লীহা, শোথ প্রভৃতি নিবারক।

অভ্র—ত্রিদোষ প্রশমক।

মরিচ—বায়ু ও শ্লেষ্মা নাশক।

নিসিন্দিপাতার রস—বাতশ্লেষ্ম নাশক।

"জ্বরাশনিতে" উপকার না পাইলে "**জ্বরান্তক রস**" প্রযুজ্য। ইহার উপাদান।

ভাস্করো গন্ধকঃ সর্ব্বো দেবী বিহঙ্গ তীক্ষ্ণকম্।
শোণিতং গগনঞ্চৈব পুষ্পাকঞ্চ মহেশ্বরম্॥
ভূনিম্বাদি গণৈর্ভাব্যং মধুনা গুড়িকা দৃঢ়া।

অর্থাৎ—তাম্র, গন্ধক, পারদ, সৌরাষ্ট্র মৃত্তিকা, স্বর্ণমাক্ষিক, হিঙ্গুল, অভ্র, রসাঞ্জন ও স্বর্ণ—সমস্ত দ্রব্য সমভাগে লইয়া ভূনিম্বাদ্যষ্টাদশাঙ্গের (এই পাচনের কথা সান্নিপাতিক জ্বর চিকিৎসায় বলা হইয়াছে) ক্বাথে ৩ দিন ভাবনা দিয়া ২ রতি প্রমাণ বটিকা করিবে।

ইহাদের উপাদানগুলির মধ্যে—

তাম্র—পাণ্ডু, উদরী, অর্শ ও জ্বর প্রভৃতি নিবারক।

গন্ধক—জ্বর নাশক।

সৌরাষ্ট্রমৃত্তিকা—কফ-পিত্ত বিসর্প-ব্রণ নাশিনা।

স্বর্ণমাক্ষিক—ত্রিদোষ নাশক, ক্ষয় নিবারক।

হিঙ্গুল—কফ পিত্ত নাশক, জ্বরঘ্ন।

অভ্র—ত্রিদোষ প্রশমক।

রসাঞ্জন—

রসাঞ্জনং কটু শ্লেষ্ম বিষনেত্র বিকার নুৎ।

অর্থাৎ ইহা কটু তিক্ত রসবিশিষ্ট, বিষদোষ ও নেত্ররোগ নিবারক প্রভৃতি গুণসমন্বিত।

স্বর্ণ—বলকারক ও ক্ষয় নিবারক।

ভূনিম্বাদ্যষ্টাদশাঙ্গ কষায়—ত্রিদোষনাশক।

এই জ্বরান্তক রস—চাতুর্থক, তৃতীয়ক, সন্তত, আমজ্বর প্রভৃতি জ্বরে বিশেষ কার্য্যকরী।

'জ্বরারি অভ্র'—নামক আর একটী ঔষধ বিষম ও জীর্ণজ্বরে অবস্থা বিবেচনায় ব্যবস্থা করিলে বিশেষ ফল পাওয়া যায়।

ইহার উপাদান গুলি—

অভ্রং তাম্রং রসং গন্ধং বিষঞ্চেতি সমং সমম্।
দ্বিগুণং ধূর্ত্তবীজঞ্চ ব্যোষং পঞ্চগুণং মতম্॥
জলেন বটিকাং কুর্য্যাদ যথা দোষানুপানতঃ॥

অর্থাৎ—অভ্র, তামা, পারদ, গন্ধক ও বিষ—ইহাদের প্রত্যেকটি ১ ভাগ, ধুতুরা বীজ ২ ভাগ এবং শুঁঠ, পিপুল ও মরিচ—এই তিনটি দ্রব্য সমভাগে মিলিত পাঁচভাগ। সমস্ত দ্রব্য একত্র জল সহ বাটিয়া ১ রতি প্রমাণ বটি করিবে।

উপাদানগুলির গুণ—

অভ্র—ত্রিদোষ প্রশমক। তাম্র—জ্বরঘ্ন। পারদ—ত্রিদোষ নাশক। গন্ধক—জ্বরঘ্ন। বিষ—কফ-বাতঘ্ন।

ধুতুরাবীজ—

ধূস্তূরো মদবর্ণাগ্নি বাতকৃজ্জ্বর কুষ্ঠনুৎ।

অর্থাৎ ইহা মাদক, বর্ণোৎপাদক, অগ্নিকারক, বায়ুজনক, জ্বর ও কুষ্ঠ বিনাশক।

শুঁঠ—কফ ও বায়ু নাশক। পিপুল—বাতশ্লেষ্মনাশক। মরিচ—শ্লেষ্মা নাশক।

**চন্দনাদি লৌহ** নামক আর একটি ঔষধ বিষম ও জীর্ণ জ্বরে ব্যবস্থেয়।

**ইহার উপাদান—**

রক্তচন্দন হ্রীবের পাঠোশীর কণাশিবঃ।
নাগরোৎপল ধাত্রীভিস্ত্রিমদেন সমন্বিতঃ।
লৌহো নিহন্তি বিবিধান্ সমস্তান্ বিষমজ্বরান্॥

রক্তচন্দন, বালা, আকনাদি, বেণার মূল, পিপুল, হরীতকী, শুঁঠ, শুঁদিমূল, আমলকী, মুথা, চিতামূল ও বিড়ঙ্গ—ইহাদের প্রত্যেকটি ১ ভাগ এবং লৌহ ১২ ভাগ। সমস্ত দ্রব্য একত্র জল দ্বারা বাটিয়া ২ রতি প্রমাণ করিবে।

**রক্তচন্দন—**

রক্তং শীতং গুরু স্বাদু ছর্দ্দি তৃষ্ণাস্র পিত্তহৃৎ।
তিক্তং নেত্রহিতং বৃষ্যং জ্বরব্রণ বিষাপহম্॥

রক্তচন্দন—শীতল, গুরু, স্বাদু, তিক্ত, চক্ষুর হিতকারক ও বলকর; ইহা ব্যবহারে বমন, তৃষ্ণা, রক্তপিত্ত, জ্বর, ব্রণ ও বিষদোষ নষ্ট হয়।

**বালা—**

বালকং শীতলং রুক্ষং লঘুদীপন পাচনম্।
হৃল্লাসারুচি বিসর্প-হৃদোগামাতিসারজিৎ।

ইহা শীতল, রুক্ষ, লঘু, দীপন ও পাচক। হৃল্লাস, অরুচি, বীসর্প হৃদ্রোগ ও আমাতিসারে ইহা ব্যবস্থেয়।

আকনাদি—

হন্তিশূল জ্বরচ্ছর্দ্দি কুষ্ঠাতিসার হৃদ্রুজঃ।

দাহ কণ্ডূবিষশ্বাস-ক্রিমি গুল্ম গরব্রণান্॥

শূল, জ্বর, বমি, কুষ্ঠ, অতীসার, হৃদ্রোগ, দাহ, কণ্ডু, বিষজ রোগ, শ্বাস, ক্রিমি, গুল্ম ও বিষব্রণে ইহা ব্যবস্থেয়।

বেণার মূল—

মধুরং জ্বরহৃদ্বান্তি মদনুৎ কফপিত্তহৃৎ।

তৃষ্ণাস্র বিষ-বীসর্প দাহ কৃচ্ছ্র ব্রণাপহম্।

জ্বর, মদ, তৃষ্ণা, বীসর্প, প্রবল দাহ ও ব্রণরোগে প্রয়োজ্য।

পিপুল—বাতশ্লেষ্ম নাশক।

হরীতকী ত্রিদোষ নাশক।

শুঁঠ—কফ ও বায়ু নাশক।

শুঁদিমুল—

কুমুদং পিচ্ছিলং স্নিগ্ধং মধুরং হ্লাদি শীতলম্।

অর্থাৎ—ইহা, পিচ্ছিল, স্নিগ্ধ, মধুর, আহ্লাদজনক ও শীতল।

আমলকী—ত্রিদোষ নাশক।

মুথা—

মুস্তং কটু হিমং গ্রাহী তিক্তং দীপন পাচনম।

কষায়ং কফপিত্তাস্র-তৃড়্ জ্বরারুচি জন্তুনুৎ॥

ইহা কটু, শীতল, গ্রাহী, তিক্ত, দীপক, কষায় ও পাচক। কফ, পিত্ত, রক্তপিত্ত, তৃষ্ণা, জ্বর, অতিসার ও ক্রিমি প্রভৃতিতে ইহা প্রযুজ্য।

চিতামুল—

রুক্ষোষ্ণা গ্রহণী কুষ্ঠ শোথার্শঃ-ক্রিমিকাসনুৎ।

বাতশ্লেষ্ম হরো গ্রাহী বাতার্শঃ শ্লেষ্মপিত্তহৃৎ॥

ইহা রুক্ষ, উষ্ণবীর্য্য গ্রহণী, কুষ্ঠ, শোথ, অর্শ, ক্রিমি, কাস, বাতশ্লেষ্ম, বাতার্শঃ ও পিত্তশ্লেষ্মা নষ্ট করে।

বিড়ঙ্গ—

শূলাধ্মানোদর শ্লেষ্ম-ক্রিমিবাত বিবন্ধনুৎ।

শূল, আধ্মান, উদর রোগ, শ্লেষ্মা, ক্রিমি, বায়ু ও মলবদ্ধতা নিবারণ করে।

**সর্ব্বজ্বরহর লৌহ।**—সকল প্রকার বিষম ও জীর্ণজ্বরে **সর্ব্বজ্বরহর লৌহ** হিতকর। ইহা ২ প্রকার: স্বল্প ও বৃহৎ। ১টির উপাদানই নিম্নে বলা যাইতেছে,—

**সর্ব্বজ্বরহর লৌহম্।**—

চিত্রকং ত্রিফলা ব্যোষ্যং বিড়ঙ্গং মুস্তকং তথা।
শ্রেয়সী পিপ্পলীমূলমুশীরং দেবদারু চ।
কিরাততিক্তকং বালং কটুকী কণ্টকারিকা।
শোভাঞ্জনস্য বীজঞ্চ মধুকং বৎসকং সমম॥
লৌহতুল্যং গৃহীত্বাতু বটিকাং কারয়েদ্ ভিষক।

চিতামূল, হরীতকী, আমলকী, বহেড়া, শুঁঠ পিঁপুল, মরিচ, বিড়ঙ্গ, মুতা, গজপিপুল, পিঁপুলমূল, বেণার মূল, দেবদারু, চিরতা, বালা, কটকী, কণ্টকারী, সজিনাবীজ, যষ্টিমধু ও ইন্দ্রযব—ইহাদের প্রত্যেকটি ।• আনা ও লৌহ ৫ তোলা। জল দ্বারা বাটিয়া ২ রতি বটি।

চিতামূল—বাতশ্লেষ্ম নাশক। হরীতকী—ত্রিদোষ নাশক। আমলকী—ত্রিদোষ নাশক। বহেড়া—বাতপিত্ত নাশক। শুঁঠ—কফ ও বায়ু নাশক। পিঁপুল—বাতশ্লেষ্ম নাশক। মরিচ—বাতশ্লেষ্মা নাশক। বিড়ঙ্গ—ক্রিমি ও বায়ু নাশক। মুথা—জ্বরঘ্ন।

### গজপিঁপুল

গজকৃষ্ণা কটুর্বাত শ্লেষ্মনুদ্ বহ্নিবর্দ্ধিনী।
উষ্ণা নিহন্ত্যতীসার শ্বাস কণ্ঠাময় ক্রিমীন॥

ইহা কটু, বাতশ্লেষ্মা নাশক, অগ্নিবর্দ্ধক ও উষ্ণ। অতীসার, শ্বাস, কুষ্ঠ রোগ ও ক্রিমি প্রভৃতি নিবারণ করে।

### পিঁপুল মূল—

রুক্ষং পিত্তকরং ভেদি কফবাতোদরাপহম্
আনাহ প্লীহগুল্মঘ্নং ক্রিমিশ্বাসক্ষয়াপহম্।

ইহা রুক্ষ, পিত্তকর, ভেদি, কফ, বাত, উদর, আনাহ, প্লীহা, গুল্ম, ক্রিমি, শ্বাস ও ক্ষয় নিবারক।

বেণার মূল—জ্বরঘ্ন।

### দেবদারু—

বিবন্ধাধ্মান শোথাম তন্দ্রা হিক্কা জ্বরাস্রজিৎ।
প্রমেহ পীনস শ্লেষ্ম কাস কণ্ডু সমীরনুৎ।

বিবন্ধ, আধ্মান, শোথ, আম, তন্দ্রা, হিক্কা, জ্বর, রক্তদোষ, প্রমেহ, পীনস, শ্লেষ্মা, কাস, কণ্ডু ও বায়ু নাশ করে।

সন্নিপাত জ্বর শ্বাস কফ পিত্তাস্র দাহনুৎ।
কাস শোথ তৃষা কুষ্ঠ জ্বরব্রণ ক্রিমি প্রণুৎ॥

ইহা সন্নিপাত জ্বর, শ্বাস, কফ, রক্তপিত্ত, দাহ, কাস, শোথ, কুষ্ঠ জ্বর, ব্রণ ও ক্রিমি নাশক।

বালা—পাচক।

**কতকা—**

ভেদিনী দীপনী হৃদ্যা কফপিত্তজ্বরাপহা।

প্রমেহ শ্বাস কাসাস্র দাহ কুষ্ঠ ক্রিমি প্রণুৎ॥

ইহা ভেদক, দীপক, হৃদ্য, কফ, পিত্তজ্বর নাশক, প্রমেহ, শ্বাস, কাস, রক্তদোষ, দাহ, কুষ্ঠ ও ক্রিমি বিনাশক।

**কণ্টকারী—**

কণ্টকারী সরা তিক্তা কটুকা দীপনী লঘুঃ।

রুক্ষোষ্ণা পাচনী কাস শ্বাস জ্বর কফানিলান্।

নিহন্তি পীনসং পার্শ্ব পীড়া ক্রিমি হৃদাময়ান্।

**কণ্টকারী**—সর, তিক্ত, কটু, দীপন, লঘু, রুক্ষ,উষ্ণ ও পাচক। কাস, শ্বাস, জ্বর, কফ, বায়ু, পীনস, পার্শ্বপীড়া ও হৃদরোগে ব্যবস্থেয়।

**সজিনা বীজ—**

শোভাঞ্জন ফলং স্বাদু কষায়ং কফপিত্তনুৎ।

শূল কুষ্ঠ ক্ষয়শ্বাস গুল্ম হৃদ্দীপনং পরম্॥

ইহা স্বাদু, কষায়,-কফপিত্তঘ্ন, অগ্নিদীপ্তিকারক। শূল, কুষ্ঠ, ক্ষয়, শ্বাস, গুল্ম রোগে ইহা ব্যবস্থেয়।

**যষ্টিমধু—**

যষ্টি হিমা গুরুঃস্বাদ্বী চক্ষুষ্যা বলবর্ণকৃৎ।

সুস্নিগ্ধা শুক্রলা কেশ্যা স্বর্য্যাপিত্তানিলাস্রজিৎ।

ব্রণশোথবিষচ্ছর্দ্দি-তৃষ্ণাগ্লানিক্ষয়াপহা।

শোষ দাহারুচিঘ্নীচ কাসনাশু বিনাশয়েৎ॥

**যষ্টিমধু**—শীতল, গুরু, মিষ্ট, চক্ষুর হিতকারী, বলকর, বর্ণের উৎকর্ষ সম্পাদক, সুস্নিগ্ধ, শুক্রজনক, কেশের পক্ষে হিতকর ও স্বরের

উৎকৃষ্টতা সম্পাদক। ইহা সেবনে ব্রণ, শোথ, বিষদোষ, বমি, তৃষ্ণা, গ্লানি, ক্ষয়রোগ, বাতপিত্ত, শোষ, দাহ, অরুচি ও কাস প্রশমিত হয়।

**ইন্দ্রযব—**

ইন্দ্রযবং ত্রিদোষঘ্নং সংগ্রাহী কটু শীতলম্।
তিক্তং দাহহরং হন্তি রক্তপিত্তং প্রবাহিকাম্॥
জ্বরাতিসার রক্তার্শঃ কৃমি বীসর্প কুষ্ঠনুৎ।
দীপনং গুদকীলস্র বাতাস্র শ্লেষ্মশূলজিৎ॥

**ইন্দ্রযব**—ত্রিদোষনাশক, সংগ্রাহী, কটু, তিক্ত, শীতল, অগ্নিকারক, দাহনাশক। ইহা সেবনে রক্তপিত্ত, প্রবাহিকা, জ্বর, অতিসার, রক্তার্শঃ, কৃমি, বীসর্প, কুষ্ঠ, অর্শোবলী, বায়ু, রক্তদোষ, শ্লেষ্মা ও শূলরোগ নষ্ট হয়।

**বৃঃ সর্ব্বজ্বর হরলৌহ।—**

দ্বিপলং জারিতং লৌহং রসং গন্ধং দ্বিতোলকম্।
তোলকং ত্রিফলা ব্যোষং বিড়ঙ্গ মুস্তকন্তথা।
শ্রেয়সী পিপ্পলীমূলং হরিদ্রে দ্বে চ চিত্রকম্।
আর্দ্রকস্য রসেনৈব বটিকাং কারয়েদ্ভিষক॥
গুঞ্জাদ্বয়ং বটীং কৃত্বা ভক্ষয়েদার্দ্রকদ্রবৈঃ॥

লৌহ ১৬ তোলা, পারদ ২ তোলা, গন্ধক ২ তোলা, এবং হরীতকী, আমলকী, বহেড়া, শুঁঠ, পিঁপুল, মরিচ, বিড়ঙ্গ, মুথা, গজপিঁপুল, পিঁপুলমূল, হরিদ্রা, দারুহরিদ্রা ও চিতামূল—এই কয়টি দ্রব্যের প্রত্যেকটি ১ তোলা। সমস্তদ্রব্য একত্র আদার রসে বাটিয়া ২ রতি বটি করিবে। অনুপান আদার রস।

**সর্ব্বজ্বরহর লৌহ**—আর এক প্রকার আছে, তাহাতে হরিতাল মিশ্রিত থাকায় অবস্থা বিবেচনায় বেশী কার্য্যকারী হইয়া থাকে। সেটী এই—

পারদং গন্ধকং শুদ্ধং তাম্রমভ্রঞ্চ মাক্ষিকম্।
হিরণ্যং তারতালঞ্চ কর্ষমেকং পৃথক্ পৃথক্॥
মৃতকান্তং পলং দেয়ং সর্ব্বমেকীকৃতং শুভম্
বক্ষ্যমাণৌষধৈর্ভাব্যং প্রত্যেকং দিন সপ্তকম্॥
কারবেল্ল রসেনাপি দশমূল রসেনচ।
পর্পটস্য কষায়েণ ক্বাথেন ত্রৈফলেনচ॥
গুড়ূচ্যাঃ স্বরসেনাপি নাগবল্লীরসেনচ।
কাকমাচী রসেনৈব নিগু‌র্ণ্ড্যাঃ স্বরসেনচ।
পুনর্ণবার্দ্রকাম্ভোভির্ভাবনাং পরিকল্প্য চ॥
রক্তিকাদ্বিক্রমেণৈব বটিংকাং কারয়েদ্ভিষক॥

পারদ, গন্ধক, তাম্র, অভ্র, স্বর্ণমাক্ষিক, স্বর্ণ, রৌপ্য ও শোধিত হরিতাল—ইহাদের প্রত্যেকটি ২ তোলা ও কান্তলৌহ ৮ তোলা। সমস্ত দ্রব্য একত্র করিয়া করলাপাতার রস, দশমূলের ক্বাথ, ক্ষেৎ-পাপ্ড়ার ক্বাথ, ত্রিফলার ক্বাথ, গুলঞ্চের ক্বাথ, পানের রস, কাকমাচীর রস, নিসিন্দাপাতার রস, পুনর্ণবার রস ও আদার রস—এই কয়টি দ্রব্যের এক একটির রস দ্বারা ৭ দিন করিয়া পৃথক পৃথক ভাবনা দিয়া ২ রতি প্রমাণ বটি করিবে। অনুপান পিঁপুল চূর্ণ ও পুরাতন গুড়। সর্ব্বপ্রকার বিষম জ্বরেই ইহার ব্যবস্থা করিতে পারা যায়।

**শ্রীজয়মঙ্গল রস**—জীর্ণ জ্বরের প্রবল অবস্থায় ব্যবস্থেয়। মেদোগত, মাংসগত, অস্থিগত মজ্জাগত—সকল প্রকার জীর্ণ জ্বরেই এই ঔষধ অমৃত তুল্য কার্য্য করিয়া থাকে।

জয়মঙ্গল রসের উপাদান—

হিঙ্গুল সম্ভবং সূতং গন্ধকং টঙ্গনং তথা।
তাম্রং বঙ্গং মাক্ষিকঞ্চ সৈন্ধবং মরিচং তথা॥
সমং সর্ব্বং সমাহৃত্য দ্বিগুণং স্বর্ণ ভস্মকম্।
তদর্দ্ধং কান্তলৌহঞ্চ রূপ্য ভস্মাপি তৎ সমম্॥
এতৎ সর্ব্বং বিচূর্ণ্যাথ ভাবয়েৎ কনকদ্রবৈঃ।
শেফালীদলজৈশ্চাপি দশমূল রসেন চ॥
কিরাততিক্তক ক্বাথৈস্ত্রিবারং ভাবয়েৎ সুধীঃ।
ভাবয়িত্বা ততঃ কার্য্যা গুঞ্জাদ্বয়মিতাবটী॥

হিঙ্গুলোত্থ পারদ এবং গন্ধক, সোহাগা, তাম্র, বঙ্গ, স্বর্ণমাক্ষিক সৈন্ধব ও মরিচ—ইহাদের প্রত্যেকটি ॥০ তোলা, স্বর্ণ ১ তোলা, লৌহ ॥০ তোলা, রৌপ্য ।০ আনা,—সমুদয় দ্রব্য একত্র মর্দ্দন করিয়া ধুতুরা পাতার রস, শেফালিকা পাতার রস, দশমূলের ক্বাথ ও চিরতার ক্বাথে ক্রমান্বয়ে তিনবার করিয়া ভাবনা দিয়া ২ রতি প্রমাণ বটি করিবে।

পারদ—ত্রিদোষনাশক। গন্ধক—কফঘ্ন ও বায়ুনাশক। সোহাগা—কফঘ্ন। তাম্র—কফপিত্ত নাশক। বঙ্গ—পুষ্টিকর। স্বর্ণমাক্ষিক—ত্রিদোষনাশক। সৈন্ধব—ত্রিদোষ নাশক। মরিচ—বায়ু ও শ্লেষ্মা নাশক। স্বর্ণ—পুষ্টিকারক। লৌহ—কফপিত্ত নাশক। রৌপ্য—বায়ু ও পিত্ত প্রশমক। ধুতুরা পাতার রস—জ্বর নাশক।

**শেফালিকা পত্রের রস**—শেফালী কটুতিক্তোষ্ণা বিষম জ্বরনাশিনী।

দশমূল—বাতশ্লেষ্ম জ্বর নাশক।

চিরতা—

কিরাতঃ সারকো রুক্ষঃ শীতলস্তিক্তকোলঘুঃ।
সন্নিপাত জ্বরশ্বাস-কফপিত্তাস্রদাহনুৎ।
কাসশোথতৃষা কুষ্ঠ জ্বরব্রণক্রিমি প্রনুৎ॥

চিরতা—সারক, রুক্ষ, শীতল, তিক্ত ও লঘু। সন্নিপাত জ্বর, শ্বাস, কফ, রক্তপিত্ত, দাহ, কাস, শোথ, তৃষ্ণা, কুষ্ঠ, জ্বর, ব্রণ ও ক্রিমি নাশক।

**বিষম জ্বরে—সুদর্শন চূর্ণ, জ্বর ভৈরব চূর্ণ জ্বরনাগ ময়ুর চূর্ণ নামক তিনটি চূর্ণ ঔষধ বিবেচনা পূর্ব্বক প্রয়োগ করিতে পারিলে বিশেষ ফল পাওয়া যায়।** আমি একটী রোগীর কথা জানি, তাহার জ্বর নানা প্রকার ঔষধে আরোগ্য করিতে পারা যায় নাই,—শেষে—সুদর্শন চূর্ণ—৩।৪ দিন মাত্র সেবনে তাহার জ্বর বন্ধ হয়। নিম্নে তিন প্রকার চূর্ণের কথাই লিখিত হইতেছে,—

**সুদর্শন চূর্ণম্—**

কালীয়কস্তু রজনী দেবদারু বচা ঘনম্।
অভয়া ধন্বযাসশ্চ শৃঙ্গী ক্ষুদ্রা মহৌষধম্॥
ত্রায়ন্তী পর্পটং নিম্বং গ্রন্থিকং বালকংশঠী।
পৌষ্করং মাগধী মূর্ব্বা কুটজং মধুযষ্টিকা॥
শিগ্রুৎপলংসেন্দ্রযবং বরীদার্ব্বী সুচন্দনম্।
পদ্মকং সরলোশীরং ত্বচং সৌরাষ্ট্রীকা স্থিরা॥
যমান্যতিবিষা বিল্বং মরিচং গন্ধপত্রকম্।
ধাত্রী গুড়ূচী কটুকং সচিত্রক পটোলকম্॥
কলসী চৈব সর্ব্বানি সমভাগানি কারয়েৎ।
সর্ব্ব দ্রব্যস্থ সার্দ্ধস্তু কৈরাতং সংপ্রকল্পয়েৎ॥

কৃষ্ণঅগুরু, হরিদ্রা, দেবদারু, বচ, মুথা, হরীতকী, দুরালভা, কাঁকড়াশৃঙ্গী, কণ্টকারী, শুঁঠ, বলাডুমুর, ক্ষেৎপাপড়া, নিমছাল, পিঁপুল মূল, বালা, শঠী, কুড়, পিঁপুল, মুর্ব্বা, কুড়চির ছাল, যষ্টিমধু, সজিনা, সুঁদীমূল, ইন্দ্রযব, শতমূলী, দারুহরিদ্রা, শ্বেতচন্দন, পদ্মকাষ্ঠ, বেণারমূল, দারুচিনি, সৌরাষ্ট্র মৃত্তিকা শালপাণি, যমানী, আতইচ, বেলছাল, মরিচ, গন্ধভাদুলে, আমলকী, গুলঞ্চ, কট্‌কী, চিতা, পল্‌তা, চাকুলে, এই সমস্ত দ্রব্যের চূর্ণ সমভাগ এবং চূর্ণ সমষ্টির অর্দ্ধেক চিরতা। একত্র মিশাইয়া লইবে। মাত্রা ১ মাষা হইতে রোগীর বয়স ও বলের পরিমাণ বিবেচনায় ৪ মাষা পর্য্যন্ত। অনুপান গরম জল।

**জ্বর ভৈরব চূর্ণম্‌—**

নাগরং ত্রায়মাণাচ পিচুমর্দ্দং দুরালভা।
পথ্যা মুস্তং বচা দারু ব্যাঘ্রী শৃঙ্গী শতাবরী ॥
পর্পটং পিপ্পলীমূলং বিশালা পুষ্করং শঠী।
মূর্ব্বা কৃষ্ণা হরিদ্রে দ্বে লোধ্রচন্দন মুস্তকম্‌ ॥
কুটজস্য ফলং বল্কং যষ্টিমধুক চিত্রকম্‌।
শোভাঞ্জনং বলা চাতিবিষাচ কটুরোহিণী ॥
মূষলী পদ্মকাষ্ঠঞ্চ যমানী শালপর্ণিকা।
মরিচং চামৃতা বিল্বং বালং পঙ্কস্থ পর্পটী ॥
তেজপত্রং ত্বচং ধাত্রী পৃশ্নিপর্ণী পটোলকম্‌।
গন্ধকং পারদং লৌহমভ্রকঞ্চ মনঃশিলা ॥
এতেষাং সমভাগেন চূর্ণমেব বিনির্দ্দিশেৎ।
তদর্দ্ধং প্রক্ষিপেত্তত্র চূর্ণং ভূনিম্ব সম্ভবম্‌ ॥

শুঁঠ, বলাডুমুর, নিমছাল, দুরালভা, হরীতকী, মুথা, বচ, দেবদারু,

কণ্টকারী, কাঁকড়াশৃঙ্গী, শতমূলী, ক্ষেৎপাপড়া, পিপুলমূল, রাখালশসার মূল, কুড়, শঠী, মুর্ব্বা, পিঁপুল, হরিদ্রা, দারুহরিদ্রা, লোধ, রক্তচন্দন, ঘণ্টাপারুলী, ইন্দ্রযব, কুড়চিছাল, যষ্টিমধু, চিতামূল, সজিনা, বেড়েলা, আতইচ, কট্‌কী, তালমূলী, পদ্মকাষ্ঠ, যমানী, শালপানি, মরিচ, গুলঞ্চ, বেলছাল, বালা, পঙ্কপর্পটী, তেজপত্র, দারুচিনি, আমলকী, চাকুলে পল্‌তা, গন্ধক, পারদ, লৌহ, অভ্র ও মনঃশিলা—এই সমস্ত দ্রব্যের চূর্ণ সমভাগ এবং সমুদয় চূর্ণের সমষ্টির অর্দ্ধেক চিরতা। মাত্রা ১ মাষা হইতে ৪ মাষা। অনুপান গরম জল।

**জ্বর নাগময়ূর চূর্ণম্—**

লৌহাভ্রটঙ্গনং তাম্রং তালকং বঙ্গমেবচ।
শুদ্ধসূতং গন্ধকঞ্চ শিগ্রুবীজং ফলত্রিকম্॥
চন্দনাতিবিষা পাঠা বচাচ রজনীদ্বয়ম্।
উশীরং চিত্রকং দেবকাষ্ঠঞ্চ সপটোলকম্॥
জীবকর্ষভকাজাজ্যস্তালীশং বংশলোচনা।
কণ্টকার্য্যাঃ ফলং মূলং শঠী পত্র কটুত্রয়ম্॥
গুড়ুচী সত্ত্বধন্যাকং কটুকা ক্ষেত্রপর্পটী॥
মুস্তকং বালকং বিল্বং যষ্টিমধু সমংসমম্॥
ভাগাচ্চতুর্গুণং দেয়ং কৃষ্ণজীরস্য চূর্ণকম্।
তৎসমং তালপুষ্পঞ্চ চূর্ণং দণ্ডোৎপলাভবম্॥
কৈরাতং তৎসমং দেয়ং তৎসমং চপলা-ভবম্॥

লৌহ, অভ্র, সোহাগা, তাম্র হরিতাল, বঙ্গ, পারদ, গন্ধক, সজিনা-বীজ, হরীতকী, আমলকী, বহেড়া, রক্তচন্দন, আতইচ, আকনাদি, বচ, হরিদ্রা, দারুহরিদ্রা, বেণারমূল, চিতামূল, দেবদারু, পল্‌তা, জীবক,

ঋষভক, কৃষ্ণজীরা, তালিশপত্র, বংশলোচন কণ্টকারীর ফল ও মূল, শঠী, তেজপত্র, শুঁঠ, পিঁপুল, মরিচ, গুলঞ্চ, ধনে, কট্‌কী, ক্ষেৎপাঁপড়া, মুথা, বালা, বেলছাল ও যষ্টিমধু ইহাদের চূর্ণ প্রত্যেক ১ তোলা, কৃষ্ণজীরা চূর্ণ ৪ তোলা, তালজটাক্ষার ৪ তোলা, থুলকুড়ি চূর্ণ ৪ তোলা, চিরতা চূর্ণ ৪ তোলা ও সিদ্ধি চূর্ণ ৪ তোলা। সমস্ত চূর্ণ একত্র মিশাইবে। মাত্রা এক হইতে দুই মাষা। এই ঔষধের অনুপান শীতল জল। ইহার উষ্ণ জল অনুপান নিষিদ্ধ।

**এই তিন প্রকার চূর্ণ ঔষধ কোন্ কোন্ অবস্থায় প্রযুজ্য ?**—এই তিন প্রকার চূর্ণ ঔষধের মধ্যে প্রথমটি বিষম জ্বরের প্লীহা, যকৃত, কামলা প্রভৃতি উপসর্গ বর্ত্তমান থাকিলে, ২য়টি অগ্নিমান্দ্য ও শোথ প্রভৃতি মিশ্রিত থাকিলে এবং ৩য়টি চাতুর্থক বিষম-জ্বরে বিশেষ উপকারক। তিন প্রকার চূর্ণই প্রাতঃকালে সেবনের ব্যবস্থা দিতে হয়।

চাতুর্থক বিষমজ্বরে যদি বমন করাইয়া রোগ প্রশমনের আবশ্যকতা বিবেচিত হয়, তাহা হইলে নিম্নলিখিত ঔষধটি প্রয়োগ করিতে হয়।

**চাতুর্থকারি রস।—**

হরিতালং শিলাতুত্থং শঙ্খচূর্ণঞ্চ গন্ধকম্।
সমাংশং মর্দ্দয়েৎ খল্লে কুমারী রস সংযুক্তম্॥
শরাব সংপুটেকৃত্বা দত্ত্বাগজপুটং পচেৎ
কুমারিকা রসেনৈব বল্লমাত্রা বটী কৃতা॥

হরিতাল, মনঃশিলা, তুঁতে, শঙ্খ চূর্ণ ও গন্ধক—প্রত্যেক দ্রব্য সমান ভাগ। ঘৃতকুমারীর রসে মর্দ্দন করিয়া গজপুটে পাক করিবে। তাহার পর ঘৃতকুমারীর রসে পুনর্ব্বার মর্দ্দন করিয়া ২ রতি প্রমাণ বটী। অগ্রে

ঘোল পান করাইয়া তৎপরে মরিচ চূর্ণ ও ঘৃতসহ এই ঔষধ সেবন করাইলে বমন হইয়া চাতুর্থক জ্বর নষ্ট হয়।

**রাত্রিকালের বিষম জ্বর নিবারণের জন্য—** যে বিষমজ্বর কেবল রাত্রিকালেই হইয়া থাকে, তাহা নিবারণের জন্য নিম্নলিখিত ঔষধটি হিতকর।

**বিশ্বেশ্বর রস—**

পারদং রসকং গন্ধং তুল্যাংশং মর্দ্দয়েদ্রসে।
অশ্বত্থজে ত্র্যহং পশ্চাদ্রসে কোলকমূলজে ॥
নিদিগ্ধিকারসে কাকমাচিকায়া রসে তথা।
দ্বিগুঞ্জং বা ত্রিগুঞ্জং বা গোক্ষীরেণ প্রদাপয়েৎ ॥
রাত্রিজ্বরং নিহন্ত্যাশু নাম্না বিশ্বেশ্বরো রসঃ।

পারদ, খর্পর ও গন্ধক—সমভাগে লইয়া অশ্বত্থমূল, বদরী বৃক্ষের মূল, কণ্টকারী ও কাকমাচী—ইহাদের প্রত্যেকের রসে তিন দিন করিয়া ভাবনা দিয়া ২ বা ৩ রতি প্রমাণ বটী করিবে। অনুপান গব্য দুগ্ধ। এই ঔষধ প্রাতে ও বৈকালে—২ বার সেব্য।

**বিষম জ্বরের চিকিৎসার প্রধান লক্ষ্য।—** সকল প্রকার বিষম জ্বরেই রোগীর কোষ্ঠ পরিষ্কারের প্রতি লক্ষ্য রাখিবে। **সুদর্শন চূর্ণ** যে সকল প্রকার বিষম জ্বরেই বিশেষ হিতকর বলা হইয়াছে, তাহার কারণ উহাতে চিরতার পরিমাণ অধিক থাকায় উহা সেবনে সহজেই কোষ্ঠশুদ্ধি হইয়া থাকে।

**পাণ্ডু, শোথ, প্রভৃতি উপদ্রবে।—**বিষম জ্বরে প্লীহা, যকৃত, পাণ্ডু, শোথ প্রভৃতি উপদ্রব বর্ত্তমান থাকিলে কোষ্ঠ পরিষ্কারের প্রতি বিশেষ লক্ষ্য রাখিতে হইবে। কিন্তু জীর্ণজ্বরে যদি রোগী অধিক দুর্ব্বল হইয়া থাকে, তাহা হইলে কোষ্ঠ পরিষ্কারের ঔষধ প্রয়োগ করিবে

না, কারণ তাহার ফলে রোগীর অধিকতর বলক্ষয় হইয়া মৃত্যু পর্য্যন্ত ঘটিতে পারে।

**পুটপাক বিষমজ্বরান্তক লৌহ।**—বিষম জ্বরে কামলা, পাণ্ডু, শোথ, মেহ অরোচক, গ্রহণী, আমদোষ, কাস, শ্বাস, মূত্রকৃচ্ছ্র, অতিসার প্রভৃতি উপদ্রবের কতকগুলি বা দুই একটি বর্ত্তমান থাকিলে **পুটপাক বিষম জ্বরান্তক লৌহ**—অন্যান্য ঔষধের সহিত একবার করিয়া ব্যবস্থা করিবে। ইহা সর্ব্বপ্রকার বিষম জ্বরের অতি উৎকৃষ্ট ঔষধ। যেখানে অতিসার দোষ বর্ত্তমান, সর্ব্বাপেক্ষা বিষম জ্বরের সেইরূপ অবস্থায় ইহা বিশেষ কার্য্যকারী। টায়ফয়েড জ্বরের আরোগ্যকালের পরেও যখন জ্বর কিছুতেই যাইতেছে না, তখন এই ঔষধের ব্যবস্থা করিলে সুফল পাওয়া যায়। বাতপিত্ত কফোদ্ভূত জ্বর আরোগ্যের ইহার অদ্ভুত ক্ষমতা।

**বিষম জ্বরান্তক লৌহের উপাদান।**—

হিঙ্গুলসম্ভবং সূতং গন্ধকেন সুকজ্জলম্।
পর্পটী রসবৎ পাচ্য সূতাঙ্ঘ্রি হেম ভস্মকম্॥
লৌহ তাম্রমভ্রকঞ্চ রসস্য দ্বিগুণং তথা।
বঙ্গকং গৈরিকঞ্চৈব প্রবালঞ্চ রসার্দ্ধকম্॥
মুক্তাশঙ্খং শুক্তিভস্ম প্রদেয়ং রসপাদিকম্।
মুক্তাগৃহেচ সংস্থাপ্য পুটপাকেন সাধয়েৎ॥
ভক্ষয়েৎ প্রাতরুত্থায় দ্বিগুঞ্জাফলমানতঃ।
অনুপানং প্রয়োক্তব্যং কণা হিঙ্গু সসৈন্ধবম্॥

হিঙ্গুলোত্থ পারদ ১ তোলা ও গন্ধক ১ তোলা একত্র কজ্জলী করিয়া পর্প টীর ন্যায় পাক করিবে, তৎপরে ঐ পর্প টী চূর্ণ করিয়া উহার সহিত

স্বর্ণ ।০ চারি আনা. লৌহ, তাম্র ও অভ্র ইহাদের প্রত্যেকটি ২ তোলা এবং বঙ্গ, গেরিমাটি ও প্রবাল—ইহাদের প্রত্যেকটি ॥০ আধতোলা এবং মুক্তা, শঙ্খ ও শুক্তিভস্ম ইহাদের প্রত্যেকটী ।০ চারিআনা। সমস্ত দ্রব্য একত্র মিশাইয়া জল দ্বারা বাটিয়া গোলাকার করিয়া রৌদ্রে শুকাইবে। তাহার পরে একখানি ঝিনুকের মধ্যে ঔষধ রাখিয়া অপর একখানি ঝিনুক দ্বারা আবৃত করিয়া বস্ত্রসংযুক্ত মৃত্তিকার লেপ দিয়া ঘুঁটিয়ার অগ্নিতে পুট পাক করিবে। মাত্রা ২ রতি। অনুপান পানের রস মধু।

**উপাদান গুলির গুণ**।—পারদ—ত্রিদোষ নাশক। গন্ধক—কফঘ্ন ও বায়ু নাশক। স্বর্ণ—পুষ্টি কারক। লৌহ—কফপিত্ত নাশক। তাম্র—কফপিত্ত নাশক। বঙ্গ—পুষ্টিকর। গেরিমাটি—কফ ও পিত্ত প্রশমক। প্রবাল—শীতবীর্য্য, মধুর, কষায়, চক্ষুষ্য, লেখন, সারক ও বিষনাশক। মুক্তা—বল্য ও পুষ্টিকারক প্রভৃতি গুণ বিশিষ্ট। শঙ্খ—ত্রিদোষ নাশক। শুক্তিভস্ম—পুষ্টিকারক

**জ্বরে অন্যান্য উপদ্রব থাকিলে**। জ্বরের সহিত অন্যান্য রোগের উপদ্রব থাকিলে জ্বর চিকিৎসার সহিত উপদ্রব সকলেরও চিকিৎসা করিতে হইবে। যেমন জ্বরের সহিত যদি শ্বাসোপদ্রব পরিলক্ষিত হয়, তাহা হইলে হিক্কাশ্বাস অধিকারের, **পিপ্পল্যাদি লৌহ**—পিপুল চূর্ণ ও মধু অনুপানে অথবা—

**মকরধ্বজ**—বহেড়ার আঁটির শাঁস ও মধু অনুপানে কিম্বা **বৃহত্যাদি** নামক পাচনটি প্রয়োগের ব্যবস্থা করিবে।

**জ্বরের সহিত শ্বাস উপদ্রবে বৃহত্যাদি পাচন**—

সিংহী ব্যাঘ্রীতাম্রমূলীপটোলীশৃঙ্গীভার্গীপুষ্করংরোহিণী চ।
সাকং শঠ্যা শৈলমল্যাশ্চবীজং শ্বাসং হন্যাৎ সন্নিপাতে দশাঙ্গম্॥

বৃহতী, কণ্টকারী, দুরালভা, পল্‌তা, কাঁকড়াশৃঙ্গী, বামুনহাটি, কুড়, কটকী, শঠী, শৈলমলীর বীজ - এই দশাঙ্গ ক্বাথ শ্বাসোপদ্রব নিবারক।

**জ্বরের সহিত বমন উপদ্রবে**।—যদি জ্বরের সহিত বমন উপদ্রব থাকে, তাহা হইলে গুলঞ্চের ক্বাথ শীতল অবস্থায় মধু সহ সেবন করিবার ব্যবস্থা করিয়া দিবে।

**জ্বরের সহিত অতিসার উপদ্রবে—**

বৎসাদনী বৎসকবারিবাহ বিশ্বম্ভরা নিম্ববিষাঃ সবিম্বাঃ।
জ্বরেঽতিসারং ত্বরিতং জয়ন্তি বিশ্বামৃতা বৎসক বারিবাহাঃ॥

গুলঞ্চ, কুড়চির ছাল, মুতা, চিরতা, নিমছাল, আতইচ ও তেলাকুচা —ইহাদের ক্বাথ অথবা শুঁঠ, গুলঞ্চ, কুড়চির ছাল ও মুতা—এই সকল দ্রব্যের ক্বাথ পান করিলে অতিসার উপদ্রবের ত্বরায় শান্তি হয়।

**মল বিবন্ধ থাকিলে—**

পথ্যারগ্বধ তিক্তা ত্রিবৃদামলকৈঃ শৃতং তোয়ম্।
জীর্ণ জ্বরে বিবন্ধে দত্তাদাশ্বেব বিড়ং গ্রহঃ শাম্যেৎ॥

অর্থাৎ হরীতকী, সোঁদাল আঠা, কটকী, তেউড়ী ও আমলকী— ইহাদের ক্বাথ পান করিতে দিবে।

**জ্বরে মূর্চ্ছোপদ্রব থাকিলে—**

আর্দ্রকস্য রসৈর্নস্যং মূর্চ্ছায়ামাচরেন্নরঃ।
অঞ্জনস্য প্রযুঞ্জীত মধুসিন্ধুশিলোষণৈঃ॥
শীতাম্বুসাক্ষিসেকঃ সুরভির্ধূপঃ সুগন্ধি পুষ্পাঞ্চ।
মৃদুতালবৃন্তবাতঃ কোমলকদলীদলস্পর্শঃ॥

অর্থাৎ আদার রসের নস্য এবং সৈন্ধব লবণ, মনঃশিলা ও মরিচ চূর্ণ—এই দ্রব্য তিনটি মধুর সহিত মিশাইয়া তাহার অঞ্জন দিবে। আর চক্ষুতে শীতল জলসেক, সুরভি, ধুপপ্রদান, সুগন্ধি পুষ্প আঘ্রাণ,

মৃদু মৃদু তালবৃন্ত ব্যজন ও কচি কদলীপত্র স্পর্শ—মূর্চ্ছোপাদনে প্রশস্ত।

**জ্বরে হিক্কা নিবারণের জন্য—**

নীরেণ সিন্ধূত্থরজোঽতি সূক্ষ্মং নস্যঞ্চ ন্যূনং
বিনিহন্তি হিক্কাম্।
শুণ্ঠী হঠাদ্বাবা সিতয়া সমেতা ধূপোঽথবা
হিঙ্গুসমুদ্ভবশ্চ ॥

অর্থাৎ জলের সহিত সৈন্ধবচূর্ণ অথবা চিনির সহিত শুণ্ঠ চূর্ণের নস্য কিম্বা নাসিকায় হিঙ্গুর ধূম গ্রহণ করিবে।

**জ্বরে কাসোপদ্রবে—**

কাসেকণা কণামূলং কলিদ্রুম ফলং রজঃ।
স বিশ্বভেষজং হিন্তান্মধুন বা বৃষা রসম্॥

অর্থাৎ পিঁপুল, পিঁপুল মূল, বহেড়া ও শুঁঠ—ইহাদের চূর্ণ মধুর সহিত লেহন কিম্বা বাসকের রস মধুর সহিত পান করিলে কাসোপদ্রব নিবারি তহয়।

**কাসোপদ্রবে রসৌষধি।**—জ্বরের সহিত কাসোপদ্রব থাকিলে, কাস রোগ অধিকারোক্ত **চন্দ্রামৃত রস, শৃঙ্গারাভ্র, মহালক্ষ্মীবিলাস** প্রভৃতির ব্যবস্থা একবার করিয়া করিতে হয়। (ঐ ঔষধগুলির পরিচয় যথাস্থানে লিখিত হইবে)

**জ্বরের সহিত প্লীহার বিবৃদ্ধিতে।**—জ্বরের সহিত প্লীহা বিবৃদ্ধ হইলে **লোকনাথ রস, অভয়া লবণ** এবং প্লীহা অধিকারোক্ত অন্যান্য ঔষধের ব্যবস্থা করিতে হয়। সে সব পরিচয় যথাস্থানে বলা হইবে।

**যকৃত বিবৃদ্ধি হইলে**—যকৃদ্রোগাধিকারোক্ত **নবায়স**

**লৌহ, রোহিতক লৌহ, ধন্বন্তরি লৌহ** প্রভৃতি ব্যবস্থেয়।

**আগন্তুজ জ্বর চিকিৎসা।**—ঘৃত পান ও ঘৃত মর্দ্দন দ্বারা অভিঘাত জ্বর নষ্ট হয়। ক্ষত ও ব্রণযুক্ত ব্যক্তির জ্বরে ক্ষত ও ব্রণ রোগোক্ত চিকিৎসা করিবে। ঔষধিগন্ধজ ও বিষোৎপন্ন জ্বরে পিত্তঘ্ন ও বিষঘ্ন ঔষধ সেবন করাইবে।

**অভিচার ও অভিশাপোৎপন্ন জ্বর**—হোমাদি দ্বারা এবং উৎপাত ও গ্রহপীড়া জন্য জ্বর দান ও স্বস্ত্যয়নাদি দ্বারা প্রতিকার করিবে। কাম, শোক, ও ভয়জনিত জ্বরে রোগীর হর্ষজনক ক্রিয়া করিবে। ক্রোধজনিত জ্বর—কামোদ্রেকে এবং কাম জন্য জ্বর ক্রোধোদয়ে উপশমিত হয়। ভয় ও শোকজনিত জ্বর কামোদ্রেকে উপশমিত হয়। ভূতাবেশজনিত জ্বরে ভূতবিদ্যার নিয়মানুসারে বন্ধন, আবেশন ও তাড়ন ক্রিয়া করিবে। মানসিক জ্বরে মনের শান্তিজনক ক্রিয়া করিবে।

**পথ্যাপথ্য বিধি—**

আমাশয়স্থো হত্বাগ্নিং সামো মার্গান্ পিধাপয়ন্।
বিদধাতি জ্বরং দোষস্তস্মাল্লঙ্ঘনমাচরেৎ॥

আমাশয়স্থ দোষ অপক্ক অন্নরসের সহিত সংযুক্ত হইয়া দৈহিক মার্গ সকল রুদ্ধ করিয়া জ্বর উৎপন্ন করে, এজন্য জ্বরে লঙ্ঘন কর্ত্তব্য।

দোষেঽল্পে লঙ্ঘনং পথ্যং মধ্যে লঙ্ঘন পাচনম্।
প্রভূতে শোধনং তচ্চ মূলাদুন্ময়েন্মলান্॥

পীড়া অল্পদোষ বিশিষ্ট হইলে লঙ্ঘন ও পাচন এবং প্রভূত দোষ বিশিষ্ট হইলে শোধন অর্থাৎ বিরেচনাদি ব্যবস্থেয়। শোধন ক্রিয়া দ্বারা মল সকল একেবারে নির্ম্মূল অর্থাৎ দেহ হইতে নিঃসৃত হইয়া যায়। কিন্তু

প্রাণাবিরোধিণা চৈনং লঙ্ঘনেনোপপাদয়েৎ।
বলাধিষ্ঠানমারোগ্যং যদর্থোঽয়ং ক্রিয়াক্রম ॥

অর্থাৎ রোগীর বলাবল বিবেচনা করিয়া লঙ্ঘন করাইবে অর্থাৎ যে পর্য্যন্ত রোগীর লঙ্ঘন করিবার শক্তি থাকে, সেই পর্য্যন্ত লঙ্ঘন করাইবে, তাহার অধিক অর্থাৎ বলক্ষয়কর লঙ্ঘন অনুচিত।

# নিউমোনিয়া।

**অবস্থার সাধারণ পরিচয়**—ডাক্তারেরা নিউমোনিয়া বলিয়া যে একটা রোগের কথা উল্লেখ করিয়া থাকেন, তাহা আমাদের সান্নিপাতিক জ্বরেরই অন্তর্গত। সান্নিপাতিক জ্বরের সহিত ফুসফুস্ দূষিত হওয়া নিউমোনিয়ার প্রধান লক্ষণ। পীড়ার প্রবল অবস্থায় ফুসফুস্ পচিয়াও গিয়া থাকে। ফুসফুস দূষিত হইলে শুষ্ক কুল গোলা জলের মত এক প্রকার তরল শ্লেষ্মা বমন-উপদ্রব দেখা যায়। আর পচিয়া গেলে দুর্গন্ধ যুক্ত দুগ্ধের সরের মত অথবা পুঁজের মত শ্লেষ্মা নির্গত হয়। এই পীড়ায় আক্রান্ত রোগীর বক্ষঃস্থল স্পর্শ করিলেও বেদনা অনুভূতি হয় এবং নিঃশ্বাস-প্রশ্বাস লইবার সময় রোগীর অত্যন্ত কষ্ট হইয়া থাকে। গাঢ় গাঢ় শ্লেষ্মা নির্গম এই রোগের স্বাভাবিক চিহ্ন। কখনও কখনও শ্লেষ্মার সহিত রক্তও দেখা যায়। এই রোগে আক্রান্ত রোগীর প্রতি মিনিটে ৯০ হইতে ১০২ বার নাড়ীর স্পন্দন হইয়া থাকে। থার্ম্মোমিটারে ১০৩ হইতে ১০৪, কাহারো কাহারো ১০৫।১০৬ পর্য্যন্ত উত্তাপ উঠিয়া থাকে। শিশু, বৃদ্ধ, স্ত্রীলোক প্রভৃতির এই পীড়া হইলে অতি কষ্টসাধ্য হইয়া থাকে।

**চিকিৎসা।**—এই রোগে সন্নিপাত জ্বরে যে সকল চিকিৎসা-বিধি বলা হইয়াছে তাহাই কর্ত্তব্য। বক্ষঃস্থলে পুরাতন ঘৃতের বা

তার্পিণ ও কর্পূরের মালিশ এবং যখন যে উপদ্রব পরিলক্ষিত হইবে, সেই সকল উপদ্রব নিবারণের ব্যবস্থা করা সর্ব্বাগ্রে কর্ত্তব্য। যে ফোমেণ্টেসনের কথা ইতঃপূর্ব্বে বলা হইয়াছে, তাহার ব্যবস্থাও বিধেয়। সকল রোগেই মূল রোগের সহিত যে সকল বিশেষ উপদ্রব লক্ষিত হইবে, সেই সকল উপদ্রব নিবারণের জন্য বিশেষ যত্নবান হইতে হইবে, কারণ অনেক সময় বিশেষ কোনো উপদ্রব এমন ভাবে আসিয়া উপস্থিত হয় যে, সেই উপদ্রবের আশু প্রতীকার না করিলে তাহার জন্য প্রাণনাশ হওয়াও অসম্ভব নহে।

সন্নিপাত জ্বরোক্ত যে পাচন গুলির কথা পূর্ব্বে বলা হইয়াছে, ঔষধ ভিন্ন সে সকল পাচনের ব্যবস্থাও অবস্থা বিবেচনায় করিতে হইবে। সর্ব্বদাই মনে রাখা উচিত যে, ঔষধ অপেক্ষা পাচনে বেশী ফল পাওয়া যায়।

---

## প্লেগ।

ইহাও সান্নিপাতিক জ্বরের অন্তর্গত। প্লেগ,—নামটি ইংরাজী, কিন্তু এখনকার দিনে ইহাও নিউমোনিয়ার মত বাঙ্গলায় প্রবেশ করিয়াছে।

এই প্লেগ অতি ভয়ঙ্কর ব্যাধি। ভারতের কত লোককে যে ইহা শমন-সদনে প্রেরণ করিয়াছে, তাহার আর ইয়ত্তা নাই। এই রোগে আক্রান্ত হইলে প্রায় প্রথম সপ্তাহের মধ্যেই মৃত্যুমুখে পতিত হইতে হয়। কোনোরূপে প্রথম সপ্তাহ কাটিয়া গেলে দশম এবং দ্বাদশ দিবসে প্রাণনাশের ভয় থাকে। কোনোরূপে ১৪ দিন উত্তীর্ণ হইলে সে রোগীর বাঁচিবার আশা করা যায়।

**ডাক্তারি মতে প্লেগের সংখ্যা।**—ডাক্তারি মতে

প্লেগ ছয় ভাগে বিভক্ত। (১) লসিকাগ্রন্থি সম্বন্ধীয় বা বিউবোনিক প্লেগ (২) সেপ্টিসিমিক প্লেগ ( ৩ ) নিউমোনিক বা ফুসফুস প্রাদাহিক প্লেগ (৪) টন্সিলার প্লেগ ( ৫) ঔদরীয় প্লেগ ও (৬) ,জলাতঙ্ক লক্ষণ যুক্ত প্লেগ। বিউবোনিক প্লেগে সাধারণতঃ জ্বর প্রকাশের ২য় বা ৩য় দিবসে রোগী কুঁচকী ও বগলে বেদনা অনুভব করে এবং ঐ সমস্ত স্থানের পৈশিক গ্রন্থি সকল বাড়িয়া উঠে ও বেদনা যুক্ত হয়। কোনো কোনো ক্ষেত্রে গ্রীবা দেশীয় সন্ধিগুলি আক্রান্ত হওয়ায় প্রদাহ যুক্ত গ্রন্থিগুলির চারি দিকে শোথ প্রকাশ পায়। সকল প্রকার প্লেগ রোগীর মধ্যে বিউবোনিক প্লেগই শতকরা ৮০ হইতে ৯০ জনের হইয়া থাকে।

**চিকিৎসা**।—সান্নিপাতিক জ্বরে যে সকল ঔষধের কথা বলা হইয়াছে, অবস্থা বিবেচনায় সেই সকল ঔষধই আয়ুর্ব্বেদ মতে প্লেগে ব্যবস্থেয়। শোথ বা গ্রন্থিস্ফীতির উপর আদা ও আতপ চাউল সমানভাগে বাটিয়া গরম করিয়া প্রলেপ দিবে। গেরিমাটি, সৈন্ধব লবণ, শুঁঠ, বচ ও শ্বেতসর্ষপ কাঁজিতে বাটিয়াও প্রলেপ দেওয়া যায়। রোগ যদি ক্রমশঃ বৃদ্ধি হইতেছে দেখা যায়, তাহা হইলে মসিনা বাটিয়া ঘৃতে মাখাইয়া গরম করিয়া বারম্বার প্রলেপ দিয়া শীঘ্র পাকাইয়া লইয়া শস্ত্র প্রয়োগ বিধেয়। অবস্থা বিবেচনায় জলৌকা বসাইয়া রক্ত মোক্ষণের ব্যবস্থাও মন্দ নহে।

এই পীড়ার প্রবলাবস্থায় ধমনী স্পন্দন ১০০ হইতে ১৪০ বা ততোধিক বারও লক্ষিত হয়, শ্বাসক্রিয়াও বাড়িতে থাকে। শ্বাসপ্রশ্বাসের সংখ্যা ৪০ হইতে ৬০ বার পর্য্যন্ত হইয়া থাকে।

পীড়ায় প্রবলাবস্থায় নাড়ী ক্ষীণ এবং দেহ শীতল হইয়া পড়িলে, **মকরধ্বজ** ১ রতি **মৃগনাভি** ১ রতি এবং **কর্পূর** ১ রতি একত্র মধু ও পানের রস সহ অর্দ্ধ ঘণ্টা—আবশ্যক হইলে ১৫ মিনিট অন্তর ৩।৪ বার সেবন করান ভাল। **মূত্ররোধ বা**

**প্রস্রাব ত্যাগে যন্ত্রণা অনুভব হইলে** নিম্ন লিখিত ব্যবস্থা করিলে ফল পাওয়া যায়—

বেণার মূল
গোক্ষুর বীজ
দুরালভা
শসার বীজ
কাঁকুড় বীজ
কাবাব চিনি
বরুণ ছাল

প্রত্যেক দ্রব্য ।০ আনা। দেড় পোয়া শীতল জলে ২ ঘণ্টা ভিজাইয়া রাখিয়া সেই জল প্রতি অর্দ্ধঘণ্টা অন্তর একটু একটু করিয়া পান করিতে দিবে।

এই রোগের চিকিৎসা বিশেষ অভিজ্ঞ চিকিৎসকের দ্বারা হওয়া উচিত। বিশেষতঃ ইহা অতি সংক্রামক ব্যাধি, এজন্য এই রোগ হইবা মাত্র রাজদ্বারে সংবাদ দেওয়া অবশ্য কর্ত্তব্য।

# টাইফয়েড জর

**ডাক্তারি ও কবিরাজীমত**।—ইংরাজী মতে ইহার নানাপ্রকার নামকরণ হইয়াছে। কেহ কেহ ইহাকে স্লো-ফিবার বলেন, কেহ বা শরৎকালে ইহার প্রকোপ বেশী হয় বলিয়া ইহাকে অটমন্যাল ফিবার বলেন। কেহ কেহ এণ্টারিক বা গ্যাষ্ট্রিক জ্বরও ইহার নাম নির্দ্দেশ করেন। যিনি যাহাই বলুন, আমরা কিন্তু ইহাকে সান্নিপাতিক জ্বরের অন্তর্ভুক্তই মনে করিয়া থাকি।

এই জ্বরে অন্ত্রের শ্লৈষ্মিক ঝিল্লির সর্দ্দি জনিত প্রদাহ হয়, হৃৎপিণ্ডের আভ্যন্তরিক টিস্যু খারাপ হইয়া যায়।

এই জ্বরে স্বাভাবিক মল প্রায়ই হয় না, অনেক স্থলে তরল ভেদ হইতে থাকে।

**রোগের অবস্থা**—এই জ্বরে প্রথম সপ্তাহে জ্বর কম থাকে, কিন্তু দ্বিতীয় সপ্তাহে জ্বর ক্রমেই বাড়িতে থাকে, জ্ঞানের অভাব ঘটে, সর্ব্বদাই যেন তন্দ্রাবিজড়িত হইতে হয়। জিহ্বা এ সময় শুষ্ক ও লোহিতবর্ণ থাকে। ভুলবকা, চীৎকার করা,—সজোরে হাত পা ছোড়া দ্বিতীয় সপ্তাহ হইতে আরম্ভ হয়। অতীসার দোষও ২য় সপ্তাহেই প্রকাশ পাইয়া থাকে।

৩য় সপ্তাহেও কোন উপসর্গ কমে না, অনেক সময় বৃদ্ধিই হইয়া থাকে। প্রস্রাবের পরিমাণ কমিয়া যায়, কখনো কখনো প্রস্রাব আদৌ হয় না এবং মূত্রাশয় ফুলিয়া উঠে।

এইরূপে তিন সপ্তাহ অতীত হওয়ার পর চতুর্থ সপ্তাহ হইতে রোগীর অবস্থা ভাল বোধ হয়। ত্রিশ দিনের পর আরোগ্য কাল ধরিয়া লওয়া হয়, কিন্তু অনেক স্থলেই দেখা গিয়াছে—২ মাস—২॥০ মাস পর্য্যন্তও টাইফয়েড জ্বরাক্রান্ত রোগী ভুগিয়া থাকে। একবার আরোগ্য হওয়ার পর পুনরাক্রমণের আশঙ্কাও ইহাতে খুব বেশী। এইজন্য এই রোগীকে সম্পূর্ণরূপে আরোগ্য না হওয়া পর্য্যন্ত বিশেষ সাবধানে রাখিবার দরকার হয়।

এই জ্বরে শারীরিক উত্তাপ ১০৩ হইতে ১০৫ পর্য্যন্ত। এই জ্বরে শারীরিক উত্তাপের প্রতি লক্ষ্য রাখিলে চিকিৎসার পক্ষে সুবিধা হইয়া থাকে।

**চিকিৎসা।**—টায়ফয়েড জ্বরের চিকিৎসায় ধৈর্য্য অবলম্বন বিশেষভাবে কর্ত্তব্য। এই জ্বরে জোর করিলেই চিকিৎসককে ঠকিতে

হইবে। অতীসার দোষ প্রবল থাকিলে **কনকসুন্দর রস**, **বজ্রক্ষারের** সহিত **মকরধ্বজ** মিশাইয়া, **আনন্দভৈরব রস** প্রভৃতি ব্যবস্থেয়। "কনকসুন্দর ও আনন্দভৈরবের উপাদান গুলির পরিচয় জ্বরাতিসার ক্ষেত্রে বলা যাইবে। সন্নিপাত জ্বরের অন্যান্য ঔষধও অবস্থা বিবেচনায় ব্যবস্থা করিতে পারা যায়। অতীসার নিবারণের জন্য জায়ফল ঘসিয়া তলপেটে ও নাভির চারিপার্শ্বে প্রলেপ দেওয়া উত্তম ব্যবস্থা। প্রস্রাব করাইবার জন্য হিমসাগরের পাতার রস—বজ্রক্ষারের সহিত প্রয়োগ করিলে সুফল দর্শে। এই রোগে নানাপ্রকার উপদ্রব হয়, সুতরাং উপদ্রব নিবারণের জন্য সর্ব্ব প্রথম লক্ষ্য রাখিতে হইবে—ইহা বিশেষভাবে মনে রাখা কর্ত্তব্য।

---

# প্লীহা ও যকৃৎ।

প্লীহা ও যকৃৎ—জ্বরের দুইটি আনুসঙ্গিক রোগ। জ্বরে বেশীদিন ভুগিলেই প্লীহা ও যকৃতের বিবৃদ্ধি স্বতঃসিদ্ধ। এইরূপ অবস্থায় কোষ্ঠ পরিষ্কারের প্রতি বিশেষ দৃষ্টি রাখিয়া চিকিৎসা করা আবশ্যক। ম্যালেরিয়া জ্বর, কালা জ্বর বা বিষম জ্বরের সহিত এই প্লীহা ও যকৃতের বিবৃদ্ধি দেখিলে ইতঃপূর্ব্বে জ্বর নিবারণের জন্য যে সকল ঔষধ বলা হইয়াছে, তাহা ভিন্ন প্লীহা ও যকৃদধিকারোক্ত ঔষধের ব্যবস্থা করা আবশ্যক।

**লোকনাথ রস**—জীর্ণ জ্বরের সহিত প্লীহার বিবৃদ্ধিতে ব্যবস্থা করিবে।

**লোকনাথ রসের উপাদান**—

পারদং গন্ধকঞ্চৈব সমভাগং বিমর্দ্দয়েৎ।
মৃতাভ্রং রসতুল্যঞ্চ পুনস্তত্রৈব মর্দ্দয়েৎ॥

রসত্রিগুণ লৌহঞ্চ লৌহতুল্যঞ্চ তাম্রকম্।
বরাটিকায়া ভস্মাথ পারদ ত্রিগুণং কুরু ॥
নাগবল্লীরসেনৈব মর্দ্দয়েদ্ যত্নতো ভিষক্।
পুটেদ্ গজপুটে বিদ্বান সাঙ্গশীতং সমুদ্ধরেৎ ॥

পারদ ও গন্ধক প্রত্যেকটি ১ তোলা করিয়া লইয়া কজ্জলী করিবে, তাহার পর উহার সহিত ১ তোলা অভ্র মিশ্রিত করিয়া পুনর্ব্বার মর্দ্দন করিবে, তাহার পর লৌহ, তাম্র ও কড়িভস্ম ইহাদের প্রত্যেকটি ৩ তোলা করিয়া লইয়া উহার সহিত উত্তমরূপে মিশ্রিত করিয়া পানের রসে মাড়িয়া গজপুটে পাক করিবে এবং শীতল হইলে উদ্ধৃত করিয়া ঔষধ গ্রহণ করিবে।

**অনুপান—**

মধুনা পিপ্পলীচূর্ণং সগুড়াং বা হরীতকীম্।
অজাজ্জীং বা গুড়েনৈব ভক্ষয়েদনুপানতঃ ॥

মধু ও পিপুল চূর্ণ অথবা পুরাতন গুড় ও হরীতকী অথবা পুরাতন গুড় ও জীরা চূর্ণ † অনুপানে ইহা প্রয়োগ করিতে হয়।

পারদ—বাতপিত্ত কফ নাশক।

গন্ধক—কফবাতঘ্ন।

অভ্র—ত্রিদোষ প্রশমক এবং প্লীহা প্রভৃতি বিনাশক।

লৌহ—কফপিত্ত নাশক ও প্লীহঘ্ন।

তাম্র—কফপিত্তঘ্ন।

কড়িভস্ম—আগ্নেয়।

† শাস্ত্রকার "লোকনাথ রসে"র অন্যতম অনুপান পুরাতন গুড় ও জীরাচূর্ণ ব্যবস্থা করিলেও জীরাচূর্ণ অনুপানে মলবদ্ধতা দোষ উপস্থিত হইয়া থাকে, কারণ জীরার প্রধান গুণ অতীসার নাশক। এজন্য এ অনুপানটীর ব্যবহার না করাই ভাল।

**আর এক প্রকার "লোকনাথ রস" আছে, তাহার উপাদান—**

রসগন্ধৌ সমৌকৃত্বা মর্দ্দয়েদর্দ্ধ যামকম্।
রসতুল্যং মৃতঞ্চাভ্রং দ্বিগুণং লৌহ তাম্রকম্॥

তাম্রস্য দ্বিগুণং ভস্ম কপর্দ্দক সমুদ্ভবম্।
নাগবল্লীরসৈর্যামং মর্দ্দয়েদতিনির্জনে॥

ততো লঘুপুটং দত্ত্বা সুপীতং গ্রাহয়েত্তথা।
দ্বিগুঞ্জমার্দ্দকদ্রবৈঃ খদিরত্বগ্ রসং পিবেৎ॥

পারদ ১ তোলা ও গন্ধক ১ তোলা, একত্র ৪ দণ্ড মর্দ্দন করিয়া তাহার পর অভ্র ১ তোলা, লৌহ ২ তোলা, তাম্র ২ তোলা ও কড়িভস্ম ৪ তোলা উহার সহিত মিশ্রিত করিয়া পানের রস দ্বারা এক প্রহর বাটিয়া লঘুপুটে পাক করিবে এবং শীতল হইলে উদ্ধৃত করিয়া ঔষধ গ্রহণ করিবে। এই ঔষধের মাত্রা ২ রতি। অনুপান আদার রস, ইহা সেবনান্তে খদির মিশ্রিত জল পান করিতে হয়।

পারদ—ত্রিদোষ প্রশমক।

গন্ধক—কফবাতঘ্ন।

অভ্র ত্রিদোষঘ্ন।

লৌহ—কফপিত্তঘ্ন।

তাম্র—কফপিত্তঘ্ন।

কড়িভস্ম—আগ্নেয়।

উপরোক্ত দুইটি ঔষধের উপাদানও যেরূপ একপ্রকার, সেইরূপ ঔষধ দুইটিও সমগুণ বিশিষ্ট, সুতরাং ঐ দুইটির কোন একটি ব্যবস্থা করিলেই প্লীহার বিবৃদ্ধিতে সুফল পাওয়া যায়।

কেহ কেহ উপরোক্ত দুই প্রকার "লোকনাথ রসে"র একটিও ব্যবহার না করিয়া বৃহল্লোকনাথ রস ব্যবহার করিয়া থাকেন।

**বৃহল্লোকনাথ রসের উপাদান—**

শুদ্ধ সূতং দ্বিধা গন্ধং খল্লে কুর্য্যাচ্চ কজ্জলম্।
সূততুল্যং জারিতাভ্রং মর্দ্দয়েৎ কন্যকাম্বুনা॥
ততো দ্বিগুণিতং দদ্যাৎ তাম্রং লৌহং প্রযত্নতঃ॥
সূতান্নবগুণং দেয়ং বরাটী সম্ভবং রজঃ॥
কাকমাচী রসেনৈব সর্ব্বং তদ্ গোলকী কৃতম্।
ততো গজপুটে পাচং স্বাঙ্গশীতং সমুদ্ধরেৎ॥

পারদ ১ তোলা, গন্ধক ২ তোলা একত্র মাড়িয়া কজ্জলী করিবে, তাহার পর উহার সহিত এক তোলা অভ্র মিশাইয়া, ঘৃত কুমারীর রস দ্বারা মাড়িয়া তাম্র ২ তোলা, লৌহ ২ তোলা ও কড়িভস্ম ৯ তোলা মিশাইয়া কাকমাচীর রসে মর্দ্দন পূর্ব্বক গোলাকার করিবে; তাহার পর গজপুটে পাক করিয়া শীতল হইলে উদ্ধৃত করিবে। ইহার মাত্রা ২ রতি, অনুপান মধু। অনেকে এই ঔষধ পানের রস ও মধু দিয়াও ব্যবস্থা করেন।

যে কয় প্রকার "লোকনাথ রসে"র কথা বলা হইল—ইহারা যে কেবলই প্লীহানাশক তাহা নহে, পারদ ও গন্ধকের মিশ্রণের ফলে ইহাদের সকল গুলিই জ্বরঘ্ন। বিষম জ্বরে পাণ্ডুকামলা প্রভৃতি উপস্থিত হইলেও এ কয়টীর কোন একটি ঔষধের ব্যবস্থা করিতে পারা যায়। তবে এ ঔষধগুলি সর্ব্বাপেক্ষা শিশুশরীরে অধিক কার্য্যকারী হইয়া থাকে।

**"মাণকাদি গুড়িকা"** জ্বরের সহিত প্লীহার বিবৃদ্ধিতে বিশেষ কার্য্যকারী। পূর্ব্বেই বলিয়াছি প্লীহা ও যকৃতে কোষ্ঠ পরিষ্কারের

প্রতি বিশেষ লক্ষ্য রাখা প্রয়োজন। 'মাণকাদি গুড়ি' প্রয়োগে সে উদ্দেশ্য সহজেই সিদ্ধি হইয়া থাকে।

"মাণকাদি গুড়িকা" দুই প্রকার, স্বল্প ও বৃহৎ। নিম্নে দুইটিরই পরিচয় দেওয়া যাইতেছে,—

**স্বল্পমাণকাদি গুড়িকা—**

মাণমার্গামৃতা বাসা স্থিরা সৈন্ধব চিত্রকম্।
নাগরং তালপুষ্পঞ্চ প্রত্যেকঞ্চ ত্রিকার্ষিকম্॥
বিড়সৌবর্চ্চলক্ষার পিপ্পল্যশ্চাপি কার্ষিকাঃ।
এতচ্চূর্ণীকৃতং সর্ব্বং গোমূত্রস্যাঢ়কে পচেৎ॥
সান্দ্রীভূতে গুড়ী কুর্য্যাদ দত্ত্বা ত্রিপল মাক্ষিকম্।

পুরাতন মাণকচু, আপাংভস্ম, গুলঞ্চ, বাসক মূলের ছাল, শালপাণি, সৈন্ধবলবণ, চিতামূল, শুঁঠ ও তালজটা ভস্ম—ইহাদের প্রত্যেকের চূর্ণ ৬ তোলা এবং বিটলবণ, সচল লবণ, যবক্ষার ও পিঁপুল—ইহাদের প্রত্যেকের চূর্ণ ২ তোলা। এই সমস্ত দ্রব্য ১৬ সের গোমূত্রে পাক করিয়া পাক শেষ হইলে নামাইয়া ২৪ তোলা মধু মিশাইয়া গুড়িকা প্রস্তুত করিবে। মাত্রা—।০ আনা হইতে ৷।০ তোলা।

**ইহার উপাদান গুলির কার্য্য কি—**

**মাণ—**

মাণকঃ শোথ হৃচ্ছীতঃ পিত্তরক্ত হরো লঘুঃ।

মাণ—শোথ নাশক, শীতল, রক্তপিত্ত শান্তিকর ও লঘু।

**আপাংমূল—**

অপামার্গঃ সরস্তীক্ষ্ণো দীপন স্তিক্তকঃ কটুঃ।
পাচনোরোচনশ্ছর্দ্দি কফ মেদোঽনিলাপহঃ॥
নিহন্তি হৃদ্রুজাধ্মার্শঃ কণ্ডু শূলোদরাপচীঃ।

অর্থাৎ—অপামার্গ—সর, তীক্ষ্ণ, দীপক, তিক্ত, কটু, পাচক ও রোচক। ইহার দ্বারা বমন, কফ, মেদোরোগ, বায়ু, হৃদ্রোগ, আধ্মান, অর্শ, কণ্ডু, শূল, উদর রোগ ও অপচী উপশমিত হয়।

**গুলঞ্চ**—

দোষত্রয়াম্ তৃড় দাহমেহকাসাংশ্চ পাণ্ডুতাম্।
কামলাকুষ্ঠবাতাস্রজ্বর ক্রিমিবমীন হরেৎ॥
প্রমেহ শ্বাস কাশার্শঃ কৃচ্ছ্র হৃদ্রোগ বাতনুৎ॥

অর্থাৎ—আম, তৃষ্ণা, দাহ, মেহ, কাস, পাণ্ডুতা, কামলা, কুষ্ঠ, বাতরক্ত, জ্বর, ক্রিমি, বমি, প্রমেহ, শ্বাস, কাস, অর্শঃ, প্রবল হৃদ্রোগ ও বায়ু রোগে শান্তি কারক।

**বাসক মূলের ছাল**—

বাসকো বাতকৃৎ স্বর্য্যঃ কফপিত্তাস্রনাশনঃ।
তিক্তস্তবরকো হৃদ্যো লঘুঃ শীতস্তৃড়র্ত্তিনুৎ॥
শ্বাসকাসজ্বরচ্ছর্দ্দি মেহ কুষ্ঠ ক্ষয়াপহঃ॥

বাসক—বায়ূকারক, স্বরশোধক, তিক্ত, কষায়, হৃদ্য, লঘু ও ও শীতল। কফবৃদ্ধি, রক্তপিত্ত, তৃষ্ণা রোগ, শ্বাস, কাস, জ্বর, বমি, মেহ, কুষ্ঠ ও ক্ষয় রোগে উপকারী।

**শালপাণি**—

শালপর্ণীগরচ্ছর্দ্দি জ্বরশ্বাসাতিসারজিৎ।
শোষদোষ ত্রয়হরী বৃংহণ্যুক্তা রসায়নী॥
তিক্তা বিষহরী স্বাদুঃ ক্ষতকাস ক্রিমিপ্রণুৎ

অর্থাৎ—ইহা পুষ্টিকর, রসায়ন, তিক্ত, বিষঘ্ন, স্বাদু ও ত্রিদোষনাশক বমন, জ্বর, শ্বাস, অতিসার, শোষ, ক্ষত, কাস ও ক্রিমি রোগে ইহা ব্যবস্থেয়।

সৈন্ধবলবণ—ত্রিদোষ নাশক।

**চিতামূল—**

চিত্রকঃ কটুকঃ পাকে বহ্নিকৃৎ পাচনো লঘুঃ।
রুক্ষোষ্ণো গ্রহণী-কুষ্ঠ-শোথার্শঃ-ক্রিমি কাসনুৎ॥
বাতশ্লেষ্মহরো গ্রাহী বাতার্শঃ শ্লেষ্ম পিত্তনুৎ।

অর্থাৎ চিতা—পাকে কটু, অগ্নিকারক, পাচক, লঘু, রুক্ষ, উষ্ণ ও গ্রাহী। গ্রহণী, কুষ্ঠ, শোথ, অর্শঃ, ক্রিমি, কাস, বাতশ্লেষ্মা, বাতার্শঃ ও পিত্তশ্লেষ্মা নষ্ট করিয়া থাকে।

শুঁঠ—কফ ও নাশক।

তালজটা ভস্ম—আগ্নেয়।

বিটলবণ—কফ ও বায়ুর অনুলোমক।

সচললবণ—ভেদক, বায়ূ নাশক ও অগ্নিদীপ্তি কারক।

**যবক্ষার—**

যবক্ষারো লঘুঃ স্নিগ্ধঃ সুসূক্ষ্মো বহ্নিদীপনঃ।
নিহন্তি শূল বাতাম-শ্লেষ্মশ্বাসগলাময়ান্॥
পাণ্ড্বর্শো গ্রহণা গুল্মানাহ প্লীহহৃদাময়ান্॥

অর্থাৎ—যবক্ষার—লঘু; স্নিগ্ধ; অতি সূক্ষ্ম, অগ্নিকর। ইহা শূল, বায়ু, আম, শ্লেষ্মা, শ্বাস, গলরোগ, পাণ্ডুরোগ, অর্শঃ গ্রহণী, গুল্ম, আনাহ, প্লীহা ও হৃদ্রোগ নিবারণ করিয়া থাকে।

পিঁপুল—বাতশ্লেষ্ম নাশক। প্লীহায় বিশেষ কার্য্যকারী।

**গোমূত্র—**

প্লীহোদর শ্বাসকাসশোষবর্চ্চো গ্রহাপহম।
শূল গুল্মরুজানাহ-কামলা পাণ্ডুরোগ হৃৎ॥

অর্থাৎ—গোমূত্র সেবনে প্লীহা, উদররোগ, শ্বাস, কাস, শোথ, কামলা ও পাণ্ডু রোগ নিবারিত হয়।

**বৃহন্মাণ কাদি গুড়িকা**—

মাণমার্গ স্থিরা বহ্নি স্নুহ্নী নাগর সৈন্ধবম্।
তালরঙ্গং ক্রিমিঘ্নঞ্চ হবুষং চবিকা বচা॥
বিড সৌবর্চ্চল ক্ষার পিপ্পলীশরপুঙ্খকম্।
জীরকং পারিভদ্রঞ্চ প্রত্যেকং কর্ষকদ্বয়ম্।
সার্দ্ধাঢ়কে গবাং মূত্রে পচেৎ সর্ব্ব সুচূর্ণিতম্।
সান্দ্রীভূতে ক্ষিপে দেষাং চূর্ণকং কর্ষ সম্মিতম্॥
অজাজী ত্র্যষণ হিঙ্গু যমানী পুষ্করং শঠী।
ত্রিবৃদ্দন্তী বিশালাচ দত্ত্বা ত্রিপল মাক্ষিকম্॥

পুরাতন মাণকচু, আপাংমূলভস্ম, শালপাণি, চিতামূল, সিজমূল, শুঁঠ, সৈন্ধবলবণ, তালজটা, ভস্ম, বিড়ঙ্গ, হবুষ ( অভাবে ধনে ) চই, বচ, বিটলবণ, যবক্ষার, পিঁপুল, শরপুঙ্খ, জীরা ও পালিধামাদারের মূল,—ইহাদের প্রত্যেকটির চূর্ণ ৪ তোলা এবং গোমুত্র ২৪ সের। সমস্ত দ্রব্য একত্র পাক করিয়া ঘনীভূত হইলে কৃষ্ণজীরা, শুঁঠ পিঁপুল, মরিচ, হিং, যমানী, কুড়, শঠী, তেউড়ী, দন্তীমূল, ও রাখালশসার মূল—ইহাদের প্রত্যেকের চূর্ণ ২ তোলা পরিমাণে নিক্ষেপ করিয়া আলোড়ন পূর্ব্বক নামাইবে এবং শীতল হইলে উহার সহিত ২৪ তোলা মধু মিশাইবে।

মাণকচু—শোথ নাশক।

চিতামূল—ত্রিদোষনাশক।

**সিজমূল**—

সেহুণ্ডো রেচনস্তীক্ষ্ণো দীপনঃ কটুকো গুরুঃ।
শূলামাষ্ঠীলিকাধ্মান কফগুল্মোদরা নিলান্॥

উন্মাদমোহকুষ্ঠার্শঃশোথমেদোহশ্মপাণ্ডুতাঃ।
ব্রণশোথজ্বরপ্লীহবিষদূষী বিষং হরেৎ ॥

অর্থাৎ ইহা তীক্ষ্ণ বিরেচক, অগ্নিদীপক, কটুরস ও গুরু। ইহা শূল, আম, অষ্ঠীলিকা, উদরধ্মান, কফ, গুল্ম, জঠর, বায়ু, উন্মাদ, মোহ, কুষ্ঠ, অর্শঃ, শোথ, মেদ, অশ্মরী, পাণ্ডু, ব্রণশোথ, জ্বর, প্লীহা, বিষ ও দূষীবিষ বিনাশক।

শুঁঠ—কফ ও বাতঘ্ন।

সৈন্ধবলবণ—ত্রিদোষঘ্ন।

তালজটাভস্ম—আগ্নেয়।

বিড়ঙ্গ—

"শূলাধ্মানোদরশ্লেষ্মক্রিমিবাতবিবন্ধনুৎ"।

শূল, আধ্মান, উদর রোগ, শ্লেষ্মা, ক্রিমি, বায়ু ও মলবদ্ধতা নিবারণ করে।

**হবুষ—**

হবুষাদীপনী তিক্তা মৃদূষ্ণা তুবরা গুরুঃ।
পিত্তোদর সমীরার্শো-গ্রহণী গুল্ম শূলহৃৎ ॥

অর্থাৎ—ইহা অগ্নির উদ্দীপক, তিক্ত, মৃদু, উষ্ণ, কষায় ও গুরু। ইহা পিত্ত, উদররোগ, বায়ু, অর্শ, গ্রহণী, গুল্ম ও শূল রোগ নষ্ট করে।

**চই—**

রুক্ষং পিত্তকরং ভেদি কফ বাতোদরাপহম্।
আনাহ প্লীহগুল্মঘ্নং ক্রিমিশ্বাস ক্ষয়াপহম্ ॥
* * * বিশেষাগুদজাপহম্।

ইহা রুক্ষ, পিত্তকর, ভেদি, কফ, বায়ু, উদর রোগ, আনাহ, প্লীহা, গুল্ম, ক্রিমি, শ্বাস ও ক্ষয় রোগ নষ্ট করিয়া থাকে। বিশেষতঃ ইহা অর্শ নাশক।

বায়ুদমনকারী, শ্লেষ্মনাশক এবং ব্রণ, শূল ও চক্ষুরোগ নাশক; মৌরির গুণও ইহারই মত, অধিকন্তু ইহা যোনিশূল, অগ্নিমান্দ্য, মলবদ্ধ, ক্রিমি ও শূলরোগ নাশক। মৌরি-রুক্ষ, উষ্ণ, পাচক, হৃদ্য এবং কাস, বমি, শ্লেষ্ম ও বায়ুনাশক।

ইন্দ্রযব—জ্বর ও অতিসার নাশক। আইচ—জ্বর ও অতিসার নাশক।

**কাঁকোলী—**

কাকোলী যুগলং শীতং শুক্রলং মধুরং গুরুং।
বৃংহণং বাতদাহাস্রপিত্তশোষজ্বরাপহম্॥

অর্থাৎ কাকোলী ও ক্ষীর কাকোলী শীতবীর্য্য, শুক্রজনক, মধুর রস, গুরু ও পুষ্টিকারক।

রসাঞ্জন—শ্লেষ্মা নাশক।

মোচরস—অতিসার নাশক।

যষ্টিমধু—বমি, তৃষ্ণা ও ক্ষয় প্রভৃতি নিবারিত হয়। বরাহক্রান্তা—কফ পিত্তঘ্ন।

রক্তচন্দন—জ্বর ও তৃষ্ণা প্রভৃতি নিবারক, অতিসার নাশক।

বটের ঝুরি—কফপিত্ত প্রশমক।

**খদির—**

খদিরঃ শীতলো দন্ত্যঃ কণ্ডূকাসারুচি প্রণুৎ।
তিক্তঃ কষায়ো মেদোঘ্নঃ ক্রিমিমেহজ্বর ব্রণান্॥
শ্বিত্র শোথামপিত্তাস্র পাণ্ডুকুষ্ঠ কফাময়ান্।
বহ্নিমান্দ্যমতিসারং প্রদরঞ্চ বিনাশয়েৎ॥

খদির—শীতল, তিক্ত ও দন্তের উপকারক। ইহা সেবনে কণ্ডু, কাস, অরুচি, মেদোরোগ, ক্রিমি, মেহ, জ্বর, ব্রণ, শ্বিত্র, শোথ, আম,

রক্তপিত্ত, পাণ্ডু, কুষ্ঠ, কফজ রোগ সমস্ত, অগ্নিমান্দ্য, অতিসার ও প্রদর প্রশমিত হয়।

জামপত্র—রক্তপিত্ত নাশক, দাহশান্তি কর প্রভৃতি গুণবিশিষ্ট।

আমপত্র—কফপিত্তঘ্ন।

**জ্বরাতিসারে কর্ত্তব্য।**—জ্বরাতিসারে প্রথমতঃ মলরোধের চেষ্টা করিতে নাই, কারণ তাহাতে কোষ্ঠসঞ্চিত মল রুদ্ধ হওয়ায় জ্বরের বৃদ্ধি এবং অন্যান্য উৎকট রোগ উপস্থিত হইতে পারে। কিন্তু যে সকল স্থলে অতিসারের প্রাবল্য বশতঃ হঠাৎ বিপদ ঘটিবার সম্ভাবনা, সে সকল স্থলে স্থলে মল রোধের চেষ্টা অবশ্যই করিতে হইবে। **কলিঙ্গাদি গুড়িকা** এবং **কুটজাবলেহের** কথা যাহা বলা হইল, তাহা মলরোধক ঔষধ, রোগীর অবস্থা বিবেচনায় উহা প্রয়োগ করিবে। এতদ্ভিন্ন আবশ্যক হইলে অতিসারোক্ত ঔষধ সকলও প্রয়োগ করা যাইতে পারে।

**পথ্যাপথ্য।**-প্রথমতঃ উপবাস দেওয়া যে হিতকর সে কথা পূর্ব্বেই বলা হইয়াছে। তাহার পর দাড়িমাদি অম্ল দ্রব্যের সহ পেয়া সেবন করিতে দিবে। **উৎপল ষষ্ঠক** সাধিত খইয়ের মণ্ডও দোষের পরিপাক হইলে সেবন করান যাইতে পারে। চাকুলে, বেড়েলা, বেলশুঁঠ, ধনে, শুঁঠ ও নিলোৎপল—এইগুলিকে "উৎপল ষষ্ঠক" বলে, উহাতে দাড়িমের রস প্রক্ষেপ দিয়া অম্লভাবাপন্ন করা উচিত।

**ছানার জল**—জ্বরাতিসারে উত্তম পানীয়। এখনকার পাশ্চাত্য চিকিৎসকগণ এই পানীয়ের বিশেষ পক্ষপাতী। আমাদের মতেও জ্বরাতিসার রোগীকে অন্য পথ্য না দিয়া একমাত্র ছানার জল ব্যবস্থা করাই প্রকৃষ্ট ব্যবস্থা। ফুটন্ত গরম দুগ্ধে পাতি বা কাগজী লেবুর রস প্রদান করিয়া ছাঁকিয়া লইলেই ছানার জল প্রস্তুত হয়। আমাদের মতে প্রথম হইতেই এইরূপ পথ্য দেওয়া যাইতে পারে। পীড়ার হ্রাস হইলে

যবাগূ বা বার্লি এবং শটীর পালো প্রস্তুত করিয়া দেওয়া যাইতে পারে। পরে জ্বরাতিসারের রোগমুক্ত ব্যক্তিকে পুরাতন মিহি চাউলের অন্ন, বেগুন, ডুমুর, ঠোঁটে কলা প্রভৃতির তরকারি, গন্ধভাদুলের ঝোল, মউরোলা, কই, শিঙ্গী, মাগুর প্রভৃতি মৎস্যের ঝোল প্রদানের ব্যবস্থা করিবে।

# অতীসার—Diarrhœa.

**কারণ।**—রস, রক্ত, মল, মূত্র, স্বেদ, মেদঃ, কফ ও পিত্ত প্রভৃতি শারীরিক জলীয় ধাতু বৃদ্ধি প্রাপ্ত হইয়া যে রোগে জঠরাগ্নিকে মন্দীভূত করে এবং বায়ু কর্ত্তৃক চালিত হইয়া উহা অধোমার্গ দ্বারা নিঃসরিত হয়, তাহাকে অতীসার বলে। অতীসার ছয় ভাগে বিভক্ত। বাতজ, কফজ, শোকজ এবং আমজ। সকল প্রকার অতীসারেই সর্ব্বাগ্রে পরিপাকের প্রতি লক্ষ্য রাখিয়া তাহার পর অন্য ব্যবস্থা করিবে।

**আমাতিসার।**—আমাতীসারে মলের, দুর্গন্ধ,উদরে গুড়্ গুড়্ শব্দ, বেদনার সহিত মলের রুদ্ধতা, উদরে শূলবিদ্ধ সদৃশ বেদনা, এবং মল অল্প অল্প নির্গত হয়। পক্কাতীসারে ইহার বিপরীত লক্ষণ হইয়া থাকে।

ইহা ভিন্ন আমাতীসারে অপক্ক মল জলে নিক্ষেপ করিলে নিমগ্ন হয় ও পক্ক মল ভাসিতে থাকে। এই সকল অবস্থা বিবেচনা করিয়া চিকিৎসক অতিসার রোগীর চিকিৎসা করিবেন।

**অপক্ক অতিসারে কর্ত্তব্য।**—অতীসারের অপক্ক অবস্থায় কখনই ধারক ঔষধ ব্যবস্থা করিবেন না। কারণ ধারক ঔষধ প্রয়োগ করার ফলে দোষ সকল রুদ্ধ হইয়া দণ্ডক, অলসক, আধ্মান, গ্রহণী, অর্শঃ ভগন্দর, শোথ, পাণ্ডু, প্লীহা, গুল্ম, প্রমেহ,

উদর এবং জ্বর প্রভৃতি নানা প্রকার ব্যাধি উপস্থিত হইতে পারে। কিন্তু বালক, বৃদ্ধ, বাতপিত্তাত্মক, ক্ষীণধাতু ব্যক্তি এবং যাহার অতিশয় মল নিঃসরণ হইতেছে—তাহাকে ধারক ঔষধ প্রয়োগ না করিলে সহসা বিপদ ঘটিবার সম্ভাবনা।

**অতিসারে অল্প অল্প মল নিঃসৃত হইলে।**— যে অতিসাররোগীর বিবদ্ধমল অল্প অল্প পরিমাণে বারম্বার নিঃসৃত হইতেছে এবং উদরে শূলবৎ বেদনা উপস্থিত হইতেছে, তাহাকে হরিতকী চারি আনা ও পিঁপুল চারি আনা একত্র বাটিয়া গরম জলের সহিত সেবন করাইলে বিশেষ উপকার দর্শে।

**একটি যোগ।**—শুঁঠ, আতইচ ও মুথা—প্রত্যেক দ্রব্য ॥৶১০ আনা ওজনে লইয়া আধসের জলে সিদ্ধ করিয়া আধ পোয়া থাকিতে নামাইয়া সেইক্কাথ কিম্বা ধনে এক তোলা ও শুঁঠ এক তোলা, জল আধসের, শেষ আধপোয়া—এই ক্কাথ পান করাইলে পিপাসা, অতীসার ও বেদনা নষ্ট হইয়া আম পরিপাক ও অগ্নি প্রদীপ্ত হয়।

**পিপাসায়।**—পিপাসিত অতীসার রোগীকে বালা অথবা শুঁঠ কিম্বা মুথা ও ক্ষেৎপাঁপড়া কিম্বা মুথা ও বালা—ইহাদের যে কোনো একটি দ্রব্য চারিসের জলে সিদ্ধ করিয়া অর্দ্ধেক থাকিতে নামাইয়া ছাঁকিয়া পান করিতে দিবে।

খৈচূর্ণ ও ঔষধের সহিত পাক করা মণ্ড, পেয়া ও মসূর যূষ অতীসার রোগে হিতকর।

**অতীসারে আম পরিপাক হইলে।**—অতীসার রোগে যখন দেখা যাইবে যে, আমের পরিপাক হইয়াছে কিন্তু পুনঃ পুনঃ মল নিঃসৃত হইতেছে—সেই সময় বিলম্ব না করিয়াই ধারক ঔষধ প্রদান করিবে। এ সম্বন্ধে কয়েকটি পাচন ও যোগের কথা প্রথমতঃ বলা যাইতেছে।

**কঙ্কটাদিঃ—**

কঙ্কটদাড়িম জম্বু শৃঙ্গাটকপত্রহ্রীবেরম্।
জলধর নাগর সহিতং গঙ্গামপি বেগিণীং রুন্ধ্যাৎ॥

কাঁচড়া পত্র, দাড়িম পত্র, জাম পত্র, পানিফল পত্র, বালা, মুথা ও শুঁঠ—প্রত্যেক দ্রব্য ।১৫ ওজনে লইয়া আধসের জলে সিদ্ধ করিয়া আধপোয়া থাকিতে নামাইয়া সমস্ত দিনে দুইবারে এই ক্বাথ সেবনে বেগবান অতীসারও নষ্ট হয়।

**কাঁচড়া পত্র—**

কঙ্কটং তিক্তকং রক্তপিত্তানিল হরং লঘু।

ইহা তিক্ত, রক্তপিত্ত শান্তিকর, বায়ু নাশক ও লঘু।

দাড়িমপত্র—ত্রিদোষ নাশক ও গ্রাহী।

জাম পত্র—রক্তরোধক।

**পানিফল পত্র—**

শৃঙ্গাটকং হিমং স্বাদু গুরুবৃষ্যং কষায়কম্।
গ্রাহি শুক্রানিলশ্লেষ্ম-প্রদং পিত্তাস্রদাহনুৎ॥

ইহা শীতবীর্য্য, কষায়, মধুররস, গুরু, পুষ্টিকর, ধারক, শুক্রজনক, বায়ুবর্দ্ধক ও কফকারক। ইহা পিত্ত, রক্তদোষ ও দাহ নাশক।

বালা—আমাতীসার নাশক। শুঁঠ—পাচক, মলের সংগ্রহকারক প্রভৃতি গুণবিশিষ্ট।

অতীসারে রক্তদোষ থাকিলে কুটজাদি পাচন হিতকর। ইহার উপাদান গুলি—

কুটজং দাড়িমং মুস্তং ধাতকীবিল্ববালকম্।
লোধ্রচন্দন পাঠাশ্চ কষায়ং মধুনা পিবেৎ॥

ইন্দ্রযব, দাড়িম ফলের খোসা, মুথা, ধাইফুল, বেলশুঁঠ, বালা, লোধ, রক্তচন্দন ও আকনাদি—প্রত্যেক দ্রব্য চারি আনা ওজনে লইয়া আধসের জলে সিদ্ধ করিয়া আধপোয়া থাকিতে নামাইয়া মধু মিশাইয়া ২ বারে সেব্য।

**ইহার উপাদান গুলির গুন—**

ইন্দ্রযব—জ্বর, অতীসার, রক্তপিত্ত, রক্তার্শ প্রভৃতি নাশক। দাড়িম্ব ফলের খোসা—গ্রাহী। ধাইফুল অতীসার নাশক। বেলশুঠ—অতীসার নাশক। বালা আমাতীসার নাশক।

**লোধ্র—**

লোধ্রোগ্রাহী লঘুঃ শীতশ্চক্ষুষ্যঃ কফপিত্তনুৎ।
কষায়ো রক্তপিত্তাসৃগ্‌জ্বরাতীসার শোথহৃৎ॥

লোধ—গ্রাহী, লঘু, শীতল, চক্ষুষ্য, কফপিত্ত নাশক ও কষায়; রক্তপিত্ত, রক্তগত জ্বর, অতীসার ও শোথরোগে ইহা ব্যবহারে উপকার হয়।

রক্তচন্দন—রক্তরোধক। আকনাদি—অতীসার নাশক।

**বৎসকাদি পাচনটিও** অতীসারের সহিত রক্তদোষ থাকিলে প্রযুজ্য। ইহার উপাদান গুলি—

সবৎসকঃ সাতিবিষশ্চ বিল্বঃ সোদীচ্যমুস্তশ্চ কৃতঃ কষায়ঃ।

ইন্দ্রযব, আতইচ, বেলশুঁঠ, বালা ও মুথা—প্রত্যেক দ্রব্য ।৵১০ আনা, জল আধসের, শেষ আধপোয়া। ২ বারে সমস্ত দিনে সেব্য।

রস প্রয়োগ সম্বন্ধে যে **আনন্দ ভৈরবের** কথা জ্বরাতিসার-চিকিৎসায় বলা হইয়াছে, সকল প্রকার অতীসার নিবারণের জন্যও সেই ঔষধের ব্যবস্থা সমস্ত দিনে ২ বার চাউল ধোয়া জল কিম্বা ইন্দ্রযব চূর্ণ, কুড়চি মূলের ছাল চূর্ণ ও মধুর সহিত ব্যবস্থা করিলে বিশেষ উপকার

দর্শে। **জাতীফল রস, অভয় নৃসিংহ রস** নামক ঔষধ দুইটিও বিশেষ ফলপ্রদ। নিম্নে ঐ দুইটি ঔষধের উপাদান লিখিত হইতেছে,—

**জাতীফল রস—**

পারদাভ্রক সিন্দূরং গন্ধং জাতীফলং সমম্।
কুটজস্য ফলঞ্চৈব ধূর্ত্তবীজানি টঙ্গনম্॥
ব্যোষং মুস্তাভয়া চৈব চূতবীজং তথৈবচ।
বিল্বকং সর্জ্জবীজঞ্চ দাড়িমীবল্ক জীরকম্॥
এতানি সমভাগানি নিঃক্ষিপেৎ খল্লমধ্যতঃ।
বিজয়াস্বরসেনৈব মর্দ্দয়েৎ শ্লক্ষ্ণ চূর্ণিতম্॥
গুঞ্জাফল প্রমাণাস্তু বটিকাং কারয়েদ্ ভিষক।
একাং কুটজমূলত্বক কষায়েণ প্রয়োজয়েৎ॥

পারদ, অভ্র, রসসিন্দুর গন্ধক, জাতীফল, ইন্দ্রযব, ধুতুরা বীজ, সোহাগা, শুঁঠ, পিঁপুল, মরিচ, মুথা, হরীতকী, আম্রবীজ, বেলশুঁঠ শালবীজ, দাড়িম ফলের ছাল ও জীরা—এই সমস্ত দ্রব্য সমান ভাগে লইয়া সিদ্ধি পত্রের রসে মর্দ্দন করিয়া ১ রত্তি প্রমাণ বটী করিবে। অনুপান কুড়চি মুলের ছালের ক্বাথ।

এখন দেখা যাউক ইহার উপাদান গুলির গুণ কি?

পারদ—বাতপিত্তকফোদ্ভূত সর্ব্ব রোগ বিনাশক। অভ্র—ত্রিদোষ প্রশমক।

**রস সিন্দুর।—**

পারদঃ ক্রিমি কুষ্টঘ্নো জয়দো দৃষ্টিকৃৎসরঃ।
মৃত্যুহৃচ্চ মহাবীর্য্যো যোগবাহী জ্বরাপহঃ॥

স্মৃত্যোজোরূপদো বৃষ্যো বুদ্ধিকৃদ্ ধাতুবর্দ্ধনঃ।
ষণ্ডত্বনাশনঃ শূরঃ খেচরঃ সিদ্ধিদঃ পরঃ॥
পারদঃ সকল রোগহা স্মৃতঃ।
ষড়্রসো নিখিল যোগবাহকঃ॥
পঞ্চভূতময় এবকীর্ত্তিতঃ।
স্তেনতদ্ গুণগণৈ র্বিরাজতে॥
যস্য রোগস্য যো যোগেস্তেনৈব সহ যোজিতঃ।
রসেন্দ্রো হন্তি তং রোগং নরকুঞ্জর বাজিনাম্॥

রসসিন্দুর ক্রিমিঘ্ন, কুষ্ঠনাশক, স্বাস্থ্যপ্রদ, দৃষ্টির বলবর্দ্ধক, সারক, অকালমৃত্যু নিবারক, বীর্য্যবান, জ্বরঘ্ন, বৃষ্য, পাণ্ডুরোগ নাশক এবং উপযুক্ত ক্বাথাদির সহিত সেবনে সর্ব্বব্যাধি বিনাশক।

গন্ধক—রসায়ন ও বায়ু নাশক প্রভৃতি গুণবিশিষ্ট। জাতীফল—গ্রাহী। ইন্দ্রযব—জ্বর ও অতীসার নাশক। ধুতুরাবীজ—অগ্নিকারক। সোহাগা—অগ্নিকারক ও অতীসার নাশক। শুঁঠ—সংগ্রাহী। পিঁপুল—অগ্নিদীপ্তিকারক। মরিচ—দীপন, বায়ু ও শ্লেষ্মা নাশক। মুথা—অতীসার নাশক। হরীতকী—ত্রিদোষনাশক।

**আম্রবীজ—**

আম্রবীজং কষায়ংস্যাচ্ছর্দ্যতীসার নাশনম্।
ঈষদম্লঞ্চ মধুরং তথা হৃদয় দাহনুৎ॥

আম্রবীজ কষায়, ঈষৎ অম্ল ও মধুর। ইহার দ্বারা অতীসার প্রভৃতি রোগ উপশমিত ও হৃদয়ের দাহ নিবারিত হয়।

বেলশুঁঠ—অতীসার নাশক। শালবীজ—কফঘ্ন প্রভৃতি গুণবিশিষ্ট। দাড়িম ফলের ছাল—ত্রিদোষনাশক কিন্তু গ্রাহী। জীরা—অতীসার নাশক।

এক্ষণে দেখা যাইতেছে, ইহার উপাদান গুলির অধিকাংশই অতীসার নিবারক, কতকগুলি বায়ুনাশক এবং কতকগুলি কফঘ্ন, সুতরাং এই ঔষধে প্রবল অতীসার রোগ উপশমিত হইয়া থাকে। রোগের অবস্থা বিবেচনায় সমস্ত দিনে এই ঔষধ ২।৩ বারও ব্যবহার করান যায়।

**অভয় নৃসিংহ রস—**

দরদঞ্চ বিষং ব্যোষং জীরকং টঙ্গনং সমম্।
গন্ধকঞ্চাভ্রকঞ্চৈব ভাগৈকং শুদ্ধসূতকম্॥
মণ্ডূকং সর্ব্বতুল্যং স্যান্মর্দ্দয়েন্নিম্বুক দ্রবৈঃ।
একৈকং ভক্ষয়েচ্চানু জীরকং মধুনা সহ॥

হিঙ্গুল, বিষ, শুঁঠ, পিঁপুল, মরিচ, জীরা, সোহাগা, গন্ধক, অভ্র ও পারদ—এই সকল দ্রব্যের প্রত্যেকটি সমান ভাগ এবং সর্ব্ব সমান অহিফেন। সমস্ত দ্রব্য একত্র করিয়া লেবুর রসে মর্দ্দন পূর্ব্বক ১ রতি প্রমাণ বটীকা করিয়া জীরাচূর্ণ ও মধু অনুপানে সেবন করাইবে।

নিম্নে ইহার উপাদান গুলির গুণ পরিচয় লিখিত হইতেছে—

হিঙ্গুল—পিত্তনাশক। বিষ—ত্রিদোষ নাশক। শুঁঠ—গ্রাহী। পিঁপুল—অগ্নিকারক। মরিচ—গ্রাহী। জীরা—অতীসার নাশক। সোহাগা—অতিসার নাশক। গন্ধক—বায়ুনাশক। অভ্র—ত্রিদোষ নাশক। পারদ—ত্রিদোষ নাশক।

**অহিফেন—**

আফুকং শোষনং গ্রাহী শ্লেষ্মঘ্নং বাতপিত্তলম্।
আক্ষেপশমনং নিদ্রাজননং মদকারিচ॥
স্বেদনং বেদনাহৃচ্চ মূত্রাতীসারনূৎ পরম্।
কাসশ্বাসাতিসারঘ্নং শোণিতস্রুতি বারণম্॥

অহিফেন—শোষক, আক্ষেপ নিবারক, নিদ্রাকারক, মাদক, স্বেদ-জনক ও বেদনা নাশক। ইহার দ্বারা মূত্রাতীসার, কাস, শ্বাস, অতীসার ও রক্তস্রাব নিবারিত হয়।

অগ্নিমান্দ্য অধিকারোক্ত **শঙ্খবটী, মহাশঙ্খ বটী, অগ্নিকুমার, লবঙ্গাদি বটী** এবং গ্রহণী অধিকারোক্ত **শ্রীনৃপতিবল্লভ, পীযূষবল্লী, মহাভ্রবটী, মহা-গন্ধক** প্রভৃতি ঔষধ গুলিও অবস্থা বিবেচনায় অতীসারে ব্যবস্থা করা যাইতে পারে। সে সকল ঔষধের উপাদানের পরিচয় যথোপযুক্ত অধিকারে বলা যাইবে।

ফট্‌কিরির চারিগুণ সোরা মিশাইয়া অগ্নি উত্তাপে যে **বজ্রক্ষার** প্রস্তুত করা হয়, অতীসার চিকিৎসার সময় অন্যান্য ঔষধ প্রয়োগের সহিত একবার করিয়া ইহার ব্যবহার করান ভাল। ইহার মল রোধক শক্তিও আছে, তা' ছাড়া ইহার প্রধান গুণ মূত্রকারক, এজন্য অতীসারে স্বভাবতঃ যে মূত্রাল্পতা উপস্থিত হইয়া থাকে, বজ্রক্ষারের প্রয়োগে সে আশঙ্কা তিরোহিত হয়।

**ভুবনেশ্বর** নামক ঔষধটি অতিসারের সাধারণ অবস্থায় প্রয়োগ করিয়া সকল স্থলেই শুভফল পাইয়াছি। ইহার উপাদান গুলি এই—

সৈন্ধব লবণ, ত্রিফলা, যমানী, বেলশুঁঠ, ঝুল—সকল দ্রব্য সমান ভাগে লইয়া জল দ্বারা বাটিয়া ১ মাষা পরিমিত বটী। অনুপান চাউল ধোয়া জল। দিবসে ২।৩ বার সেবন করান যায়।

**পাকের বটী** নামে আমরা আর একটী ঔষধ সাধারণ অতিসারে ব্যবহার করিয়া থাকি। এ ঔষটি আমাদের নিজেদের। ইহার উপাদান মাত্র চারিখানি। নিম্নে উহা লিখিত হইতেছে।

মুথা, লবঙ্গ, যমানী, বিটলবণ, সমস্ত দ্রব্য সমান ভাগ। চতুর্গুণ জলে সিদ্ধ করিয়া বটিকা পাকাইবার মত অবস্থায় নামাইয়া ৩।৪ রতি

পরিমিত বটী করিয়া রাখিবে। অনুপান শীতল জল। সমস্ত দিনে ২।৩টি বটিকা সেবনেই সাধারণ অতিসার আরোগ্য হইয়া থাকে।

অম্ল বা অজীর্ণ রোগীর যদি অতিসার উপস্থিত হয়, তাহা হইলে দেখা গিয়াছে, অতিসারে অন্যান্য ঔষধ অপেক্ষা গ্রহণী অধিকারের **চিত্রকাদি গুড়িতে** অধিক ফল পাওয়া যায়।

**ইহার উপাদান গুলি—**

চিত্রকং পিপ্পলীমূলং দ্বৌক্ষারৌ লবণানি চ।
ব্যোষং হিঙ্গ্বজমোদাঞ্চ চব্যঞ্চৈকত্র চূর্ণয়েৎ॥
গুড়িকা মাতুলুঙ্গস্য দাড়িমস্য রসেন বা।

চিতামূল, পিঁপুলমূল, যবক্ষার, সাচিক্ষার, পঞ্চলবণ, ত্রিকটু, হিং, বনযমানী, চৈ—সমস্ত দ্রব্যের চূর্ণ সমভাগ। ছোলঙ্গলেবু বা দাড়িমের রসে বাটিয়া ৫।৬ রতি পরিমিত বটিকা করিবে। আমরা ছোলঙ্গ লেবুর রসেই এই ঔষধ প্রস্তুত করিয়া থাকি। ইহাদের গুণ পরিচয়—

চিতা—পাচক, অগ্নিকারক ও গ্রহণী নাশক। পিঁপুলমূল—অগ্নি-দীপ্তিকর ও পাচক। যবক্ষার ও সাচিক্ষার—অগ্নিকারক।

**পঞ্চলবণ—**

সৈন্ধব—ত্রিদোষ নাশক। সচল—আগ্নেয়। বিড়—দীপন। সামুদ্র—বায়ু নাশক। সাম্ভার—বায়ু নাশক।

**ত্রিকটু—**

শুঁঠ—গ্রাহী। পিঁপুল—আগ্নেয়। মরিচ—গ্রাহী।

**হিং—**

হিঙ্গূষ্ণং পাচনং রুচ্যং তীক্ষ্ণং বাতবলাসহৃৎ।
শূল গুল্মোদরানাহ ক্রিমিঘ্নং পিত্তবর্দ্ধনম্॥
স্ত্রী পুষ্পজননং বল্যং মূর্চ্ছাপস্মার হৃৎপরম্।

হিং—উষ্ণ, পাচক, রুচিকারক, তীক্ষ্ণ, পিত্তবর্দ্ধক, বলকারক ও রজঃপ্রবর্ত্তক। ইহা সেবনে বাতশ্লেষ্মা, শূল, গুল্ম, উদররোগ, আনাহ, ক্রিমি, মূর্চ্ছা ও অপস্মার রোগ প্রশমিত হয়।

বন যমান'—আগ্নেয়। চই—আগ্নেয় ও পাচক। ছোলঙ্গ লেবুর রস—আগ্নেয়।

প্রবল অতিসারে **অহিফেন বটীকা** নামক ঔষধটি বিশেষ কার্য্যকারী। যদি শীঘ্র অতিসারের মল রোধ করিবার প্রয়োজন হয়, তাহা হইলে এই ঔষধের এক বটিকা সেবন করান উত্তম ব্যবস্থা। ইহার উপাদান—

অহিফেন ও পিণ্ডখর্জ্জুর। উভয়ের পরিমাণ সমান। উভয়ে মিলাইয়া ১ রতি মাত্রায় জলের সহিত সেব্য।

**শার্দ্দ্লৈকাঙ্কিক** নামক আমরা আর একটি ঔষধের গুণ-পরিচয় সংপ্রতি অবগত হইয়া উহা বহুস্থলে ব্যবহার করিয়াছি এবং সকল স্থলেই আশাতিরিক্ত ফল পাইয়াছি। এই ঔষধটির প্রস্তুত প্রণালী নিম্নে লেখা যাইতেছে—

পুদিনা শাক /০ এক ছটাক
চিনি /॥০ সের
ঘোল ৵০ পোয়া
জল /১ সের

পাক শেষ হইলে গোলাপ বা কেওরার আরক ১০।১২ ফোঁটা মিশাইয়া একটি বোতলে রাখিয়া দিবে। মাত্রা ২।৩ ফোঁটা মাত্র। শীতল জল মিশাইয়া সমস্ত দিনে ২।৩ বার সেব্য। ইহা সেবনে মধুরাস্বাদ যুক্ত। অতীসারের সামান্য অবস্থায় ইহা প্রয়োগে বেশ ফল পাওয়া যায়।

প্রবল অতীসারে—আমলকী বাটিয়া রোগীর নাভির চতুর্দ্দিকে

বৃত্তাকারে আলি দিয়া আলির মধ্যভাগ আদার রস দ্বারা পূর্ণ করিলে বা কাঁজির সহিত আমের ছাল বাটিয়া নাভিদেশে প্রলেপ দিলে অথবা জাতীফল বাটিয়া নাভিদেশে প্রলেপ দিলে বিশেষ উপকার পাওয়া যায়।

রক্তাতিসারে **নারায়ণ চূর্ণ, কুটজাষ্টক ও কুটজ-লেহ**—বিশেষ ফলপ্রদ। নিম্নে তিনটি ঔষধেরই পরিচয় দেওয়া যাইতেছে।

**নারায়ণ চূর্ণ**—

গুড়ূচী বৃদ্ধদারঞ্চ কুটজস্য ফলং তথা।
বিল্বঞ্চাতি বিষাঞ্চৈব ভৃঙ্গরাজঞ্চ নাগরম্॥
শক্রাশনস্য চূর্ণঞ্চ সর্ব্বমেকত্র মেলয়েৎ।
চূর্ণমেতৎ সমং গ্রাহ্যং কুটজস্য ত্বচোঽপিচ॥
গুড়েন মধুনাবাপি লেহয়েদ্ ভিষজাংবরঃ।

গুলঞ্চ, বিদ্ধড়কবীজ, ইন্দ্রযব, বেলশুঁঠ, আতইচ, ভৃঙ্গরাজ, শুঁঠ ও সিদ্ধিপত্র—ইহাদের প্রত্যেকের চূর্ণ সমভাগ, কুড়চি ছাল চূর্ণ সর্ব্ব সমান। সমস্ত দ্রব্য মিশাইয়া লইবে। মাত্রা এক আনা হইতে দুই আনা। অনুপান ইক্ষু গুড় ও মধু।

এই ঔষধের উপাদান গুলির গুণ-পরিচয় নিম্নে লেখা যাইতেছে।

**গুলঞ্চ**—

গুড়ূচী কটুকা তিক্তা স্বাদুপাকা রসায়নী।
সংগ্রাহিণী কষায়োষ্ণালঘ্বী বল্যাগ্নি দীপনী॥
দোষত্রয়াম্ তৃড়্দাহ মেহ কাসাংশ্চ পাণ্ডুতাম্।
কামলা কুষ্ঠ বাতাস্র জ্বর ক্রিমিন্ বমীন্‌হরেৎ॥
প্রমেহ শ্বাসকাশার্শঃ কৃচ্ছ্র হৃদ্রোগ বাতনূৎ॥

গুড়ূচী—মধুর, তিক্ত, পাকে স্বাদুরস বিশিষ্ট, রসায়ন, গ্রাহী, কষায়, উষ্ণ, লঘু, বলকারক, অগ্নিদীপক ও ত্রিদোষ নাশক। আম, তৃষ্ণা, দাহ, মেহ, কাস, পাণ্ডুতা, কামলা, কুষ্ঠ, বাতরক্ত, জ্বর, ক্রিমি, বমি, প্রমেহ, কাস, অর্শঃ, প্রবল হৃদ্রোগ ও বায়ুরোগে ব্যবস্থেয়।

**বিদ্ধড়ক—**

রসায়নো বৃদ্ধদারঃ শোথবাতাম বাতজিৎ।
কাসশ্বাস জ্বরহরো বল্যঃ পিচ্ছিল এব চ॥

ইহা রসায়ন, বায়ুনাশক, বলকর ও পিচ্ছিল। শোথ, আমবাত, কাস, শ্বাস ও জ্বর রোগে প্রয়োজ্য।

ইন্দ্রযব—অতীসার নাশক। বেলশুঁঠ—অতীসারনাশক। আতইচ—অতীসার নাশক।

**ভৃঙ্গরাজ—**

ভৃঙ্গারঃ কটুকস্তীক্ষ্ণো রুক্ষোষ্ণঃ কফবাতনুৎ।
কেশ্যস্ত্বচ্যঃ ক্রিমি শ্বাস-কাস শোথাম পাণ্ডুনুৎ॥
দন্ত্যোঽহরি রসায়নো বল্যঃ কুষ্ঠ নেত্র শিরোঽর্ত্তিনুৎ॥

ইহা কটু, তীক্ষ্ণ, রুক্ষ, বাতশ্লেষ্ম নাশক, কেশ, ত্বক ও দন্তের হিতকর, রসায়ন ও বল্য। ক্রিমি শ্বাস, কাস, শোথ, আমজ রোগ, পাণ্ডু, কুষ্ঠ, নেত্ররোগ ও শিরঃপীড়ায় প্রযুজ্য।

শুঁঠ—গ্রাহী। সিদ্ধিপত্র—গ্রাহী। কুড়চি—অতীসার নাশক।

**কুটজাষ্টকঃ—**

তুলামথার্দ্রাং গিরিমল্লিকায়াঃ সংক্ষুদ্য পক্ত্বা রসমাদদীত।
তস্মিন্ স্বপূতে পলসং মিতানি শ্লক্ষ্ণানি পিষ্টাসহ শাল্মলেন॥
পাঠাং সমঙ্গাতিবিষাং সমুস্তান্ বিল্বঞ্চ পুষ্পাণি চ ধাতকীনাম্।
প্রক্ষিপ্য ভূয়ো বিপচেত্তু তাবদ্দাব্বী প্রলেপঃ স্বরসস্তু যাবৎ॥

পিতস্তসৌ কালবিদা জনেন মণ্ডেন বাজাপয়সাথ বাপি।
নিহন্তি সর্ব্বন্তুতিসারমুগ্রং কৃষ্ণং সিতং লোহিতপীতকং বা॥

কুড়চির কাঁচা ছাল ১২॥০ সের লইয়া ৬৪ সের জলে সিদ্ধ করিয়া ১৬ সের অবশেষে নামাইয়া ছাঁকিয়া পুনর্ব্বার পাক করিয়া এবং পাক করিতে করিতে ঘনীভূত হইয়া আসিলে তাহাতে মোচরস, আকনাদি, বরাহক্রান্তা, আতইচ, মুথা, বেলশুঁঠ ও ধাইফুল—এই সকল দ্রব্যের প্রত্যেকটির চূর্ণ ৮ তোলা পরিমাণে নিক্ষেপ পূর্ব্বক আলোড়ন করিয়া লইবে। সকল প্রকার অতিসারে ইহা উত্তম ঔষধ। মাত্রা।০ আনা হইতে ॥০ তোলা।

এই ঔষধের উপাদানগুলির গুণ-পরিচয় নিম্নে লেখা যাইতেছে।

কুড়চির ছাল—অতিসার নাশক। মুথা—গ্রাহী। বেলশুঁঠ—অতিসার নাশক। ধাইফুল—অতিসার নাশক।

**কুটজলেহ—**

কুড়চিমূলের ছাল ১২॥০ সের কুট্টিত করিয়া ৬৪ সের জলে সিদ্ধ করিয়া ১৬ সের থাকিতে নামাইয়া ছাঁকিয়া লইবে। পরে ঐ ক্বাথ পুনরায় পাক করিয়া লেহবৎ ঘন হইলে তাহাতে সচল লবণ, যবক্ষার, বিট্‌লবণ, সৈন্ধব লবণ, পিপুল, ধাইফুল, ইন্দ্রযব ও জীরা—ইহাদের চূর্ণ সমভাগে মিলিত ১৬ তোলা নিক্ষেপ পূর্ব্বক আলোড়ন করিয়া নামাইবে। মধুর সহিত সেব্য।

ইহার উপাদানগুলির পরিচয়—

কুড়চি—অতিসার নাশক। সচললবণ—আগ্নেয়। যবক্ষার—বায়ু নাশক। বিটলবণ—দীপন। সৈন্ধব—ত্রিদোষনাশক। পিপুল—বাতশ্লেষ্ম নাশক। ধাইফুল—অতিসার নাশক। ইন্দ্রযব—সংগ্রাহী। জীরা—পাচক ও সংগ্রাহী।

এই সকল ঔষধ ভিন্ন ইহার পর গ্রহণী রোগে যে সমস্ত রসৌষধির কথা বলা যাইবে, অতিসার রোগেও অবস্থা বিবেচনায় সেই সকল ঔষধ প্রয়োগ করিতে পারা যায়—ইহা স্বয়ং শিববাক্য। যথা—

গ্রহণ্যাং যে রসাঃ প্রোক্তোস্তেঽতিসারে নিয়োজিতাঃ।
হন্যুঃ সর্ব্বমতীসারং শিবস্যাজ্ঞা বিশেষতঃ॥

অতিসার রোগে স্নান, তৈলাদিমর্দ্দন, জলাবগাহন, গুরু ও স্নিগ্ধ দ্রব্য ভোজন, অধিক পরিমাণে ভোজন, ব্যায়াম ও অগ্নিসন্তাপ প্রভৃতি বর্জ্জনীয়।

**অতিসারে পথ্য।**—অতিসারের অপক্ক অবস্থায় উপবাসই হিতকর। তবে রোগী যদি অতিশয় দুর্ব্বল হয়—তাহা হইলে বার্লি, শঠির পালো প্রভৃতি লঘুপথ্য প্রদান করিবে। পক্কাতিসারে পুরাতন মিহি চাউলের অন্ন, মসূর দালের যূষ, ডুমুর, ঠোটেকলা, গন্ধভাদুলে, পটোল, বেগুন প্রভৃতির তরকারি, মউরোলা, শিঙ্গি, কই, মাগুর প্রভৃতি মৎস্যের ঝোল, ছাগদুগ্ধ প্রভৃতি হিতকর।

# প্রবাহিকা।*

**প্রবাহিকা কি?**—প্রবাহিকা অতীসারের প্রকার ভেদ মাত্র; অতিশয় বায়ুবর্দ্ধক দ্রব্য সেবন দ্বারা বায়ু কুপিত হইয়া সঞ্চিত কফকে অধোদেশে সঞ্চালিত করে। এজন্য অতিশয় কুন্থনের সহিত পুনঃ পুনঃ অল্প মল সংযুক্ত কফ গুহ্যদ্বার দিয়া নিঃসরিত হয়।

**প্রকার ভেদ।**—বাতজ প্রবাহিকা রোগে বেদনার সহিত, পিত্তজ প্রবাহিকা রোগে দাহের সহিত, কফজ প্রবাহিকা রোগে কফের

* প্রবাহিকাকে ইংরাজীতে White Flux ( হোয়াইট ফ্লাক্স ) বলে। রক্তজ প্রবাহিকার নাম Dysentry ( ডিসেন্ট্রি )

সহিত এবং রক্তজ প্রবাহিকা রোগে রক্তসংযুক্ত মল নির্গত হয়। রুক্ষ দ্রব্য দ্বারা বাতজ, স্নেহ সেবন দ্বারা কফজ এবং তীক্ষ্ণ ও উষ্ণ দ্রব্য সেবন দ্বারা পিত্তজ ও রক্তজ প্রবাহিকা রোগ উৎপন্ন হয়।

**চিকিৎসা বিধি।**—প্রবাহিকার চিকিৎসাবিধি সাধারণতঃ অতীসার রোগীর ন্যায়, তদ্ভিন্ন ইহার জন্যও কতকগুলি স্বতন্ত্র যোগের ব্যবস্থা আছে। নিম্নে সে সকলের উল্লেখ করা যাইতেছে।

বেলশুঁঠ, পুরাতন গুড়, লোধ, তিল তৈল এবং মরিচ, প্রত্যেক দ্রব্য সমান ভাগে লইয়া একত্র মিশাইয়া লেহন করিলে প্রবাহিকার প্রথমাবস্থায় উপকার দর্শে।

কচি তেঁতুল চারার মূল ৵০ দুই আনা মাত্রায় ঘোলের সহিত বাটিয়া সমস্ত দিনে ৩।৪ বার সেবন করান প্রবাহিকার প্রথমাবস্থায় প্রশস্ত।

আমরুলের রস ২ তোলা মাত্রায় অথবা ২ তোলা তেঁতুল চারার কচি পাতা অর্দ্ধসের জলে সিদ্ধ করিয়া অর্দ্ধ পোয়া থাকিতে নামাইয়া ছাঁকিয়া সেই ক্বাথ পান করা হিতকর।

**প্রথমাবস্থায় জোলাপ।**—আমাদের মতে প্রবাহিকার প্রথমাবস্থায় এরণ্ড তৈলের জোলাপ দেওয়া বিশেষ হিতকর। এরূপ ব্যবস্থায় সঞ্চিত মলরাশি নির্গত হইয়া গেলে আপনা আপনি রোগের উপশম হইয়া থাকে। তাহার পর মল রোধের আবশ্যকতা বুঝিয়া অতীসারোক্ত ধারক ঔষধ সকলের ব্যবস্থা করিবে। শ্বেতধুনা চূর্ণ অর্দ্ধ আনা ও চিনি অর্দ্ধ আনা একত্র মিশাইয়া প্রাতে ১ বার ও বৈকালে ১ বার প্রবাহিকার মল নিঃসরণের পর ব্যবস্থা করিলে শীঘ্র রোগ আরোগ্য হইয়া থাকে। আবশ্যক হইলে এইরূপ সময়ে নিম্নলিখিত পাচনটির ব্যবস্থায় শীঘ্র রোগ মুক্তি হইয়া থাকে।

কুড়চির ছাল, ইন্দ্রযব, মুথা, বালা, মোচরস, বেলশুঁঠ, আতইচ ও

দাড়িমের খোসা—প্রত্যেক দ্রব্য ।০ আনা, জল ./॥০ সের শেষ ৵০ পোয়া। ছাঁকিয়া পান করিতে দিবে।

**উদরের বেদনায়।**—প্রবাহিকার প্রথমাবস্থায় উদরের বেদনা নিবৃত্তির জন্য তার্পিন তৈল উদরের উপরিদেশে মালিশ করিবে।

**প্রবাহিকার রক্তমিশ্রিত থাকিলে।**—আয়াপানের পাতার রস, দাড়িমের পাতার রস বা কুড়চির ক্বাথ সেবন হিতজনক। কুকসিমের পাতার রস ও চিনি মিশাইয়া সেবনেও বিশেষ উপকার দর্শে। কুকসিমার পাতার রস শুধু রক্তামাশয় কেন, সর্ব্বপ্রকার আমাশয়েই উপযোগী। রক্তামাশয়ে কাঁটান’টের শিকড় মাত্র ২।৩ রতি, গোলমরিচ ২॥০টা—আতপচাল ধোয়া জল সহ মাড়িয়া বড়ি পাকাইয়া দিবসে ২ বার করিয়া সেবন করিতে দিলে সত্বর উপকার দর্শে।

ছাগদুগ্ধ—জামপাতা সহ সিদ্ধ করিয়া অথবা সার বিশিষ্ট দধি ও মধু অথবা তাম্র পাত্রে সিদ্ধ করা ছাগদুগ্ধ ও মধু সেবনে সকল প্রকার প্রবাহিকা রোগ আরোগ্য হইয়া থাকে।

# গ্রহণী রোগ—Cronic-Diarrhœa.

**গ্রহণী রোগ উৎপত্তির কারণ।**—গ্রহণী নাড়ী অর্থাৎ পাকাশয় দূষিত হইয়া এই রোগ উৎপন্ন হয় বলিয়া ইহার নাম গ্রহণী রোগ। অতিসার রোগ আরোগ্য হওয়ার পরে অগ্নির প্রদীপ্তি হইতে না হইতেই কুপথ্য সেবনে জঠরাগ্নি দুর্ব্বল হইয়া গ্রহণী নামক নাড়ীকে দূষিত করার ফলে অগ্নিমান্দ্য প্রভৃতি কারণে বাতাদি দোষ কুপিত হইয়া গ্রহণী নাড়ীকে অধিকতর দূষিত করার জন্য এই রোগ উৎপন্ন হইয়া থাকে।

**গ্রহণী রোগে সাধারণ কর্ত্তব্য।**—অগ্নিদ্বারা গ্রহণীর বল বৃদ্ধি হয়, এজন্য অগ্নিকে গ্রহণী বলা যায় এবং অগ্নি দূষিত হইলে গ্রহণী নাড়ীও দূষিত হইয়া থাকে, এজন্য গ্রহণী রোগে অগ্নির বিরোধী ক্রিয়া পরিত্যাগ করা আবশ্যক।

উপরে যে আমরা অতিসার আরোগ্যের পর কুপথ্যের জন্য গ্রহণী রোগ উৎপন্নের কথা বলিয়াছি, অনেক সময় অন্যকারণে সেরূপ না হইয়াও এই রোগ উৎপন্ন হয়। যাহাহউক অপক্ক আহারীয় রস দ্বারা শরীর ব্যাপ্ত হইলে গ্রহণী রোগ উৎপন্ন হইয়া থাকে।

**ঔষধের ব্যবস্থা।**—গ্রহণী রোগেও লঙ্ঘন, পাচন এবং বিরেচন দ্বারা আমাশয় বিশুদ্ধ করিয়া পঞ্চকোল দ্বারা প্রস্তুত পেয়াদি লঘু আহার এবং অগ্নিদীপক ঔষধ সকলের ব্যবস্থা করা আবশ্যক। শুঁঠ, মুথা, আতইচ ও গুলঞ্চ প্রত্যেক দ্রব্য ।০ আনা, জল ⁄॥০ সের, শেষ ৵০ পোয়া—এই ক্বাথ অথবা ধনে, আতইচ, বালা, যমানী, মুথা, শুঁঠ, বেড়েলা, শালপানি চাকুলে ও বেলশুঁঠ—সমস্ত দ্রব্য মিলিত ১ তোলা, জল ⁄॥০ সের, শেষ ৵০ পোয়া, ইহাদিগের ক্বাথ গ্রহণী রোগের প্রথমাবস্থায় পান করাইলে আমদোষের পরিপাক হইয়া অগ্নির দীপ্তি হইয়া থাকে।

গ্রহণী রোগের প্রথমাবস্থায় অতীসার চিকিৎসায় যে **চিত্রকাদি-গুড়ির কথা** বলা হইয়াছে, তাহা সেবন অতি উৎকৃষ্ট ব্যবস্থা। ইহা আমপাচক ও অগ্নির উদ্দীপক। প্রাতে ও বৈকালে ২বার করিয়া শীতল জল অনুপানে ঐ ঔষধের ব্যবস্থা করা ভাল।

**বাতজ গ্রহণী রোগে**—উদরাধ্মান ও শূলবৎ বেদনা থাকিলে **শালপর্ণাদি কষায়** নামক পাচনটি—চিত্রকাদি গুড়ি ভিন্ন সেবনের ব্যবস্থা করিবে—ইহার উপাদান গুলি—

শালপর্ণী বলা-বিল্ব-ধান্যশুণ্ঠীকৃতঃ শৃতঃ।

শালপাণি, বেড়েলা, বেলশুঁঠ, ধনে ও শুঁঠ। প্রত্যেক, দ্রব্য ।/১০ আনা, জল ⁄॥০ সের, শেষ ৵০ পোয়া।

**পৈত্তিক গ্রহণী রোগে**—গুহশূল ও অন্যান্য উপদ্রব নিবৃত্তির জন্য **তিক্তাদি কষায়টী** ব্যবস্থা করিবে ইহার উপাদান,—

তিক্তা মহৌষধরসাঞ্জনধাতকীভিঃ
পথ্যেন্দ্রবীজঘনকৌটজভঙ্গুরাভিঃ॥

কট্‌কী, শুঁঠ, রসাঞ্জন, ধাইফুল, হরীতকী, ইন্দ্রযব, মুথা, কুড়চির ছাল ও আতইচ,—মিলিত ২ তোলা, জল ⁄॥০ সের, শেষ ৵০ পোয়া।

**কফজ গ্রহণী রোগে**—কোষ্ঠদেশে শূল জন্মাইলে **কলিঙ্গাদি চূর্ণের** ব্যবস্থা হিতকর। ইহার উপাদান—

কলিঙ্গীহিঙ্গ্বতিবিষাবচাসৌবর্চ্চলাভয়াঃ।

ইন্দ্রযব, হিঙ্গু, আতইচ, বচ, সৌবর্চ্চল লবণ ও হরীতকী,—ইহাদের চূর্ণ উষ্ণ জলের সহিত সেব্য।

গ্রহণী রোগে পাচন, বমন বা বিরেচন ক্রিয়া দ্বারা শরীর বিশুদ্ধ করার পর অগ্নির উদ্দীপক ঔষধ প্রয়োগ করিতে হয়—তাহা পূর্ব্বেই বলা হইয়াছে। **চিত্রকাদি গুড়িকা** অগ্নির উদ্দীপক ঔষধ। জ্বরে যে অগ্নিমান্দ্য অধিকারোক্ত রামবাণ প্রয়োগের কথা বলা হইয়াছে, সেই **রামবাণও** গ্রহণী রোগের প্রথমাবস্থায় মহৌষধ। রামবাণের উপাদান গুলির পরিচয় অগ্নিমান্দ্য অধিকারে প্রদত্ত হইবে। তণ্ডুলজল অনুপানে একবার করিয়া রামবাণ ও একবার করিয়া চিত্রকাদিগুড়ি এবং মধ্যাহ্নে একবার করিয়া অগ্নিমান্দ্য অধিকারোক্ত **ভাস্করলবণ** অথবা আবশ্যক বিবেচনায় **ভাস্করলবণ এক আনা** ও

**বজ্রক্ষার এক আনা** একত্র মিশাইয়া শীতল জলের সহিত সেবনের ব্যবস্থায় বিশেষ ফল দর্শিয়া থাকে।

**নাগরাদ্যচূর্ণ** ও **পাঠাদ্যচূর্ণ** নামক ঔষধ দুইটীর মধ্যেও যে কোনটী প্রস্তুত করিয়া উপরিলিখিত তিনটী ঔষধের মধ্যে একটী কমাইয়া ব্যবহার করান যাইতে পারে। ঐ দুইটী ঔষধের উপাদান নিম্নে লেখা যাইতেছে।

**নাগরাদ্য চূর্ণম্।**

নাগরাতিবিষা মুস্তং ধাতকী চ রসাঞ্জনম্।
বৎসকত্বক ফলং পাঠা বিল্বং কটুকরোহিণী॥

শুঁঠ, আতইচ, মুথা, ধাইফুল, রসাঞ্জন, কুড়চিমূলের চাল, ইন্দ্রযব, আকনাদি, বেলশুঁঠ ও কটকি—ইহাদের চূর্ণ সমভাগ। অনুপান আতপ চাউল ধোওয়া জল। মাত্রা দুই আনা। গ্রহণী রোগে রক্তদোষ থাকিলে এই ঔষধে বিশেষ উপকার দর্শিয়া থাকে। এই ঔষধের উপাদানগুলির পরিচয় নিম্নে লেখা যাইতেছে—

শুঁঠ—পাচক, আগ্নেয়। আতইচ—পাচক, অতীসার নাশক। মুথা—গ্রাহী। ধাইফুল—অতীসার নাশক। রসাঞ্জন—রক্তরোধক। কুড়চিরছাল—সংগ্রাহী। ইন্দ্রযব—অতীসার নাশক। আকনাদি—অতীসার নাশক। বেলশুঁঠ—গ্রহণীরোগ নাশক। কটকী—অগ্ন্যুদ্দীপক।

**পাঠাদ্যচূর্ণম্।**

পাঠাবিল্বানল ব্যোষ জম্বু দাড়িম্ব ধাতকী।
কটুকাতিবিষা মুস্তা দার্ব্বী ভূনিম্ববৎসকৈঃ॥
সর্ব্বৈরেভিঃ সমং চূর্ণং কৌটজং তণ্ডুলাম্বুনা।

আকনাদি, বেলশুঁঠ, চিতামূল, শুঁঠ, পিঁপুল, মরিচ, জামছাল, দাড়িম

ফল, ধাইফুল, কটকী, আতইচ. মুথা, দারুহরিদ্রা, চিরতা ও ইন্দ্রযব। প্রত্যেক দ্রব্যের চূর্ণ সমান ভাগ এবং সমস্ত চূর্ণের সমান কুড়চির মূলের ছাল চূর্ণ। তণ্ডুল জলের সহিত সেব্য। মাত্রা এক আনা হইতে দুই আনা।

আকনাদি—সংগ্রাহী। বেলশুঁঠ—গ্রাহী। চিতামূল—আগ্নেয়। শুঁঠ গ্রাহী। পিঁপুল—ত্রিদোষপ্রশমক। মরিচ—গ্রাহী। জামছাল—সংগ্রাহী। দারুহরিদ্রা—কফপিত্তনাশক। চিরতা—সারক। ইন্দ্রযব—অতিসার নাশক। কুড়চি—সংগ্রাহী।

আমদোষের পাচন জন্য **বার্ত্তাকু গুড়িকা**—সেবনের ব্যবস্থা দিলেও বিশেষ ফল পাওয়া যায়। **বার্ত্তাকু গুড়িকার উপাদান।**

চতুঃপলং স্নুহী কাণ্ডাৎ ত্রিপলং লবণত্রয়াৎ।
বার্ত্তাকু কুড়বশ্চার্কাদষ্টৌ দ্বে চিত্রকাৎ পলে॥
দগ্ধানি বার্ত্তাকু রসে গুড়িকা ভোজনস্তরাঃ।

সিজবৃক্ষের গুড়ির ছাল ৩২ তোলা, সৌবর্চ্চল,সৈন্ধব ও বিট লবণ—ইহাদের প্রত্যেকটি ৮ তোলা, বেগুন ৩২ তোলা, আকন্দ মূলের ছাল ৬৪ তোলা ও চিতামূল ·৬ তোলা। সমস্ত দ্রব্য একত্র মিশাইয়া তাহার পর বেগুনের রসে বাটিয়া দুই আনা পরিমিত গুড়িকা প্রস্তুত করিবে। গ্রহণী রোগে আমদোষের পরিপাক জন্য এই ঔষধ শীতল জল অনুপানে দিবসে একবার বা দুইবার ব্যবস্থেয়।

**এই ঔষধের উপাদানগুলির পরিচয়—**

**সিজবৃক্ষের গুড়ির ছাল—**

সেহুণ্ডো রেচনস্তীক্ষ্ণো দীপনঃকটুকো গুরুঃ।
শূলমাষ্ঠীলিকাধ্মান কফগুল্মোদরানিলান্॥

উন্মাদমোহকুষ্ঠার্শঃ শোথমেদোহশ্ম পাণ্ডুতাঃ

ব্রণশোথজ্বরপ্লীহবিষদূষী বিষং হরেৎ ॥

ইহা রেচক, তীক্ষ্ণ, অগ্নির উদ্দীপক কটু ও গুরু। ইহা ব্যবহারে শূল, অষ্টিলিকা, আধ্মান, কফ, গুল্ম, উদর রোগ, বায়ু, উন্মাদ, মূর্চ্ছা, কুষ্ঠ, অর্শঃ, শোথ, মেদোরোগ, অশ্মরী, পাণ্ডুরোগ, ব্রণ, শোথ, জ্বর ও দূষী বিষ নষ্ট হয়।

সচল লবণ—আগ্নেয়। সৈন্ধব—দীপক, পাচন। বিট—আগ্নেয়।

**বেগুন—**

বৃন্তাকং স্বাদু তীক্ষ্ণোষ্ণং কটুপাকমপিত্তলম্।

জ্বরবাতবলাসঘ্নং দীপনং শুক্রলং লঘু ॥

বেগুন—স্বাদু, তীক্ষ্ণ, উষ্ণ, পাকে কটু, জ্বরঘ্ন, বায়ুনাশক, কফঘ্ন, আগ্নেয়, শুক্রজনক ও লঘু। ইহা পিত্তজনক নহে।

আকন্দমূলের ছাল—অতীসার নাশক। চিতামূল—আগ্নেয়।

**স্বল্প গঙ্গাধর চূর্ণ** নামক ঔষধটিও অন্যান্য ঔষধের সহিত একবার করিয়া ব্যবহার করাইতে পারা যায়।

**ইহার উপাদান—**

মুস্ত সৈন্ধবশুণ্ঠীভির্ধাতকী লোধ্র বৎসকৈঃ।

বিল্বমোচরসাভ্যাঞ্চ পাঠেন্দ্র যববালকৈঃ ॥

আম্রবীজমতিবিষা লজ্জাচেতি সুচূর্ণিতম্।

মুথা, সৈন্ধবলবণ, শুঁঠ, ধাইফুল, লোধ, কুড়চি মূলের ছাল, বেলশুঁঠ, মোচরস, আকনাদি, ইন্দ্রযব, বালা, আম্রবীজ, আতইচ ও বরাহক্রান্তা—সমস্ত দ্রব্যের চূর্ণ সমভাগ। মাত্রা এক আনা, মধু ও তণ্ডুলজলের সহিত সেব্য।

**ইহার উপাদানগুলির গুণ—**

মুথা—আগ্নেয়। সৈন্ধবলবণ—ত্রিদোষনাশক। শুঁঠ—গ্রাহী। ধাই-ফুল—গ্রহণী নাশক। লোধ—অতীসার নাশক। কুড়চিছাল—রক্ত রোধক। বেলশুঁঠ—অতীসার নাশক। মোচরস—গ্রাহী। আকণাদি গ্রাহী। ইন্দ্রযব—অতীসার নিবারক। বালা—দীপন ও পাচক। আম্রবীজ—অতীসার নিবারক। আতইচ—পাচক ও আগ্নেয়।

**স্বল্প লবঙ্গাদি ও বৃহল্লবঙ্গাদি চূর্ণ** এবং **স্বল্প নায়িকা ও মধ্যমনায়িকা চূর্ণ** নামক ঔষধও গ্রহণীরোগে অবস্থা বিবেচনায় ব্যবস্থা করিতে পারা যায়।

নিম্নে উহাদের উপাদানগুলি বলা যাইতেছে—

**স্বল্প লবঙ্গাদি চূর্ণম্।**

লবঙ্গাতিবিষা মুস্তং বিল্বং পাঠাচ শাল্মলী।
জীরকং ধাতকী পুষ্পং লোধ্রেন্দ্রযব বালকম্॥
ধান্য সর্জ্জরসং শৃঙ্গী পিপ্পলী বিশ্বভেষজম্।
সমঙ্গা যাবশূকঞ্চ সৈন্ধবং সরসাঞ্জনম্।
এতানি সমভাগানি শ্লক্ষ্ণচূর্ণানি কারয়েৎ।

লবঙ্গ, আতইচ, মুথা, বেলশুঁঠ, আকনাদি, মোচরস, জীরা, ধাইফুল, লোধ, ইন্দ্রযব, বালা, ধনে, শ্বেতধুনা, কাকড়াশৃঙ্গী, পিঁপুল, শুঁঠ, বরাহ-ক্রান্তা, যবক্ষার, সৈন্ধব লবণ ও রসাঞ্জন। সমস্ত চূর্ণ সমভাগ। মাত্রা দুই আনা। অনুপান ঘোল।

**লবঙ্গ—**

'লবঙ্গং কটুকং তিক্তং লঘু নেত্রহিতং হিতম্।
দীপনং পাচ্যং রুক্ষং কফপিত্তাস্র নাশকৃৎ॥

তৃষ্ণাং ছর্দ্দিং তথাধ্মানং শূলমাশুবিনাশয়েৎ।
কাসংশ্বাসঞ্চ হিক্কাঞ্চ ক্ষয়ং ক্ষপয়তি ধ্রুবম্॥

ইহা কটু, তিক্ত, লঘু, চক্ষুর হিতকারক, শীতল, দীপন, পাচক ও রোচক। কফ, পিত্ত, রক্তদোষ, তৃষ্ণা, বমন, আধ্মান, শূল, কাস, শ্বাস, হিক্কা ও ক্ষয়রোগে আশু উপকারক।

আতইচ—পাচক। মুথা—গ্রাহী। বেলশুঁঠ—গ্রাহী। শ্লেষ্মানাশক আকনাদি, বায়ু ও শ্লেষ্মানাশক। মোচরস—গ্রাহী। জীরা—পাচক। ধাইফুল—গ্রাহী।

লোধ্র—

লোধ্রোগ্রাহী লঘুঃ শীতশ্চক্ষুষ্য কফপিত্তনুৎ।
কষায়ো রক্তপিত্তাসৃগ জ্বরাতিসার শোথহৃৎ॥

ইহা গ্রাহী, লঘু, শীতল, চক্ষুস্য, কফপিত্ত নাশক ও কষায়। রক্তপিত্ত, রক্তগত জ্বর, অতীসার ও শোথরোগে ইহা দ্বারা উপকার হয়।

ইন্দ্রযব—গ্রাহী। বালা—দীপন ও পাচক।

ধনে—

ধান্যাকং তুবরং স্নিগ্ধমবৃষ্যং মূত্রলং লঘু।
তিক্তং কটূষ্ণ বীর্য্যঞ্চ দীপনং পাচনং স্মৃতম্॥
জ্বরঘ্নং রোচকং গ্রাহি স্বাদুপাকী ত্রিদোষনুৎ।
তৃষ্ণাদাহ বমিশ্বাস কাস কার্শ্য ক্রিমি প্রণুৎ॥

ধনিয়া—কষায় রস, স্নিগ্ধ, বলনাশক মূত্রকারক, লঘু, তিক্ত, কটু, উষ্ণবীর্য্য, আগ্নেয়, পাচক, জ্বরঘ্ন, রোচক, গ্রাহী, পাকে মিষ্টরস ও ত্রিদোষ নাশক। তৃষ্ণা, দাহ, বমি, শ্বাস, কাস, কৃশতা ও ক্রিমি ইহা দ্বারা নষ্ট হয়।

শ্বেতধুনা—

রালোহিমো গুরুস্তিক্তঃ কষায়ো গ্রাহকো হরেৎ।
দোষাস্র স্বেদ বীসর্প জ্বরব্রণবিপাদিকাঃ॥
গ্রহভগ্নাগ্নি দগ্ধা শ্রী-শূলাতীসার নাশনঃ॥

ইহা শীতল, গুরু, তিক্ত, কষায় ও গ্রাহী। বাতাদি দোষ, রক্তদোষ, স্বেদ, বীসর্প, জ্বর, ব্রণ, বিপাদিকা, গ্রহদোষ, ভগ্ন রোগ অগ্নিদগ্ধ ক্ষত, শূল ও অতীসার রোগ ইহা দ্বারা আরোগ্য হইয়া থাকে।

কাঁকড়াশৃঙ্গী—কফ নাশক, উদ্ধগ বায়ু নিবারক প্রভৃতি গুণবিশিষ্ট। পিঁপুল—ত্রিদোষ নাশক। শুঁঠ—গ্রাহী। বরাহক্রান্তা ও যবক্ষার—আগ্নেয়। সৈন্ধব—আগ্নেয়। রসাঞ্জন—রক্তরোধক।

## বৃহল্লবঙ্গাদি চূর্ণম্।

লবঙ্গাতিবিষা মুস্তং পিপ্পলী মরিচানি চ।
সৈন্ধবং হবুষা ধান্যং কটফলং পুষ্করং তথা॥
জাতীকোষফলাজাজী সৌবর্চ্চল রসাঞ্জনম্।
ধাতকী মোচকং পাঠা পত্রং তালীশ কেশরম্॥
চিত্রকঞ্চ বিড়ঞ্চৈব তুম্বুরুর্ব্বিল্বমেবচ।
ত্বগেলা পিপ্পলীমূলমজমোদা যমানিকা॥
সমঙ্গা বৎসকং শুণ্ঠী দাড়িমং যাবশূকজম্।
নিম্ব সর্জ্জরসং ক্ষারং সামদ্রং টঙ্গনং তথা॥
হ্রীবেরং কুটজঞ্চৈব জম্বাম্রং কটুরোহিণী।
অভ্রকং পুটিতং লৌহং শুদ্ধ গন্ধক পারদম॥
এতানি সমভাগানি শ্লক্ষ্ণ চূর্ণানি কারয়েৎ॥

লবঙ্গ, আতইচ, মুথা, পিঁপুল, মরিচ, সৈন্ধব. হবুষ (অভাবে ধনে),ধনে কটফল, কুড়,জৈত্রী, জায়ফল, কৃষ্ণজীরা, সচল লবণ, রসাঞ্জন, ধাইফুল মোচরস, আকনাদি, তেজপত্র, তালিশপত্র, নাগেশ্বর, চিতামূল, বিটলবণ, তিতলাউ, বেলশুঁঠ দারুচিনি, এলাইচ, পিঁপুল মূল, বনযমানি, যমানি, বরাহক্রান্তা, ইন্দ্রযব, শুঠ, দাড়িম ফলের ছাল, যবক্ষার, নিমছাল, শ্বেতধুনা, সাচিক্ষার, সমুদ্রফেন, সোহাগা, বালা, কুড়চিমূলের ছাল, জামছাল, আমছাল, কটকী, অভ্র, লৌহ, গন্ধক ও পারদ—সমস্ত চূর্ণ সমান ভাগ। মাত্রা এক আনা হইতে দুই আনা। অনুপান চাউল ধোয়া জল।

## স্বল্প নায়িকা চূর্ণম্।

ত্রিশানং পঞ্চলবণং প্রত্যেকং ত্র্যষণং পিচু।
গন্ধকান্ মাষকানষ্টৌ চত্বারো মাসকা রসাৎ।
ইন্দ্রাশনাৎ পলং শানত্রিতয়াধিকমিষ্যতে।

পঞ্চ লবণ প্রত্যেক ১।৷০ তোলা এবং শুঠ, পিপুল ও মরিচ প্রত্যেক ২ তোলা, গন্ধক ১ তোলা, পারদ অর্দ্ধতোলা ও সিদ্ধিপত্র চূর্ণ ৯।৷০ তোলা একত্র মিশাইয়া লইবে। মাত্রা এক আনা হইতে দুই আনা। অনুপান কাঁজি।

**পঞ্চলবণ—**

সৈন্ধব—দীপক, পাচক। সচল—আগ্নেয়। সাম্ভার—বায়ুনাশক। বিট—বায়ুর অনুলোমক। কড়কচ—বায়ু নাশক শুঁঠ– গ্রাহী। পিঁপুল—ত্রিদোষ প্রশমক। মরিচগ্রাহী। পারদ—ত্রিদোষ নাশক সিদ্ধি—পাচক।

## মধ্যমনায়িকা চূর্ণম্।

কর্ষ্যং গন্ধকমর্দ্ধপারদযুতং কুর্য্যাচ্ছুভ্রাং কজ্জলীম্।

দ্ব্যক্ষাংশং ত্রিকটোশ্চ পঞ্চলবণাৎ সার্দ্ধঞ্চ কর্ষং পৃথক ॥
সার্দ্ধাক্ষং দ্বিপলং বিচূর্ণ্য সকলং শক্রাশনাম্মিশ্রিতাৎ।

গন্ধক ২ তোলা, পারদ ১ তোলা—একত্র কজ্জলী করিয়া তাহার সহিত শুঁঠ, পিঁপুল ও মরিচ—ইহাদের প্রত্যেকটি ৪ তোলা এবং পঞ্চলবণের প্রত্যেকটি ৩ তোলা ও সিদ্ধিচূর্ণ, ১৯ তোলা, একত্র মিশাইয়া লইবে। মাত্রা এক আনা হইতে দুই আনা। অনুপান কাঁজি।

## বৃহন্নায়িকা চূর্ণম্।

চিত্রকং ত্রিফলা ব্যোষং বিড়ঙ্গং রজনীদ্বয়ম্।
ভল্লাতকং যমানীচ হিঙ্গু লবণ পঞ্চকম্ ॥
গৃহধুমো বচা কুষ্ঠং ঘনমভ্রক গন্ধকম্।
ক্ষারত্রয়ংচাজমোদা পারদো গজপিপ্পলী।
অমীষাং চূর্ণকং যাবৎ তাবচ্ছক্রাশনস্য চ।
অভ্যর্চ্চ্য নায়িকাং প্রাতর্যোগিনীং কামরূপিণাম্ ॥

চিতামূল, হরীতকী, আমলকী, বহেড়া, শুঁঠ, পিঁপুল, মরিচ, বিড়ঙ্গ, হরিদ্রা, দারুহরিদ্রা, ভেলা, যমানী, হিং, পঞ্চলবণ, ঝুল, বচ, কুড়, মুথা, অভ্র, গন্ধক, যবক্ষার, সাচিক্ষার, সোহাগা, বনযমানী, পারদ ও গজপিপ্পলী—এই ৩০টি দ্রব্যের প্রত্যেকের চূর্ণ সমভাগ এবং সিদ্ধিচূর্ণ সকল চূর্ণের সমান। মাত্রা এক আনা, অনুপান ঘোল।

### উপাদান গুলির গুণ—

চিতামূল—আগ্নেয়, পাচক। হরীতকী—ত্রিদোষনাশক। আমলকী—ত্রিদোষ নাশক। বহেড়া—কফ ও বায়ু নাশক। শুঁঠ—গ্রাহী। পিঁপুল—ত্রিদোষ নাশক। মরিচ—গ্রাহী। বিড়ঙ্গ—ক্রিমি-নাশক। হরিদ্রা—রক্তদোষ নিবারক। দারুহরিদ্রা—কফপিত্ত প্রশমক। যমানী—আগ্নেয়। হিং—অগ্নির দীপ্তিকর। পঞ্চলবণ—আগ্নেয়।

ভেলা—

ভল্লাতকফলং পক্বং স্বাদুপাক রসং লঘু।
কষায়ং পাচনং স্নিগ্ধং তীক্ষ্ণোষ্ণং ছেদি ভেদন্।
মেধ্যং বহ্নিকরং হন্তি কফবাতব্রণোদরম্।
কুষ্ঠার্শো গ্রহণী গুল্ম শোফানাহজ্বর ক্রিমীন॥
তন্মজ্জা মধুরো বৃষ্যো বৃংহণো বাতপিত্তহা।
বৃন্তমারুস্করং স্বাদু পিত্তঘ্নং কেশ্যমগ্নিকৃৎ॥
ভল্লাতকং কষায়োষ্ণং শুক্রলং মধুরং লঘুঃ;
বাতশ্লেষ্মোদরানাহ কুষ্ঠার্শো গ্রহণী গদান্॥
হন্তিগুল্মজ্বরশ্বিত্র বহ্নিমান্দ্য ক্রিমিব্রণাম্॥

ইহা বায়ু, শ্লেষ্মা, উদর, আনাহ, কুষ্ঠ, অর্শঃ, গ্রহণী, গুল্ম, জ্বর, শ্বিত্র, অগ্নিমান্দ্য, ক্রিমি ও ব্রণনাশক প্রভৃতি গুণবিশিষ্ট।

ঝুল— গ্রহণী নিবারক। বচ—আগ্নেয়। কুড়—অরুচি নিবারক। মুথা-আগ্নেয়। অভ্র—বলবর্দ্ধক। গন্ধক—গ্রাহী। যবক্ষার—আগ্নেয়। সোহাগা—কফ নাশক, গ্রাহী, আগ্নেয়। বনযমানী—আগ্নেয়। পারদ ত্রিদোশ প্রশমক। গজপিপ্পলী—অতীসার নিবারক। সিদ্ধি—আগ্নেয়।

**গ্রহণী শার্দ্দূল চূর্ণ, জীরকাদিচূর্ণ জাতিফলাদি চূর্ণ ও মার্কণ্ডেয় চূর্ণ**—নামক ঔষধ কয়টিও গ্রহণী রোগে হিতকর। ইহাদের উপাদান নিম্নে লেখা যাইতেছে—

## গ্রহণী শার্দ্দূল চূর্ণম্।

রস গন্ধক লৌহাভ্রং হিঙ্গু লবণ পঞ্চকম্।
হরিদ্রে কুষ্ঠকঞ্চৈব বচা মুস্ত বিড়ঙ্গকম্॥
ত্রিকুট ত্রিফলা চিত্রমজমোদা যমানিকা।

গজোপকুল্যা ক্ষারাণি তথৈব গৃহধুমকম্।
এতেষাং কার্ষিকং চূর্ণং বিজয়াচূর্ণকং সমম্।

পারদ, গন্ধক, লৌহ, অভ্র, হিং, পঞ্চ লবণ হরিদ্রা, দারুহরিদ্রা, কুড়, বচ, মূথা, বিড়ঙ্গ, শুঁঠ পিঁপুল, মরিচ, হরীতকী, আমলকী, বহেড়া, চিতামূল, বনযমানী, যমানী, গজপিঁপুল, যবক্ষার, সাচিক্ষার, সোহাগা ও ঝুল—ইহাদের প্রত্যেকটির চূর্ণ ২ তোলা এবং সিদ্ধি চূর্ণ ৬০ তোলা। মাত্রা এক আনা হইতে দুই আনা। অনুপান চাউল ধোয়া জল।

## জীরকাদি চূর্ণম্।

জীরকং টঙ্গনং মুস্তং পাঠা বিল্বং সধান্যকম।
বালকং শত পুষ্পাচ দাড়িমং কুটজং তথা॥
সমঙ্গাধাতকীপুষ্পং ব্যোষঞ্চৈব ত্রিজাতকম্।
মোচরসঃ কলিঙ্গঞ্চ ব্যোম গন্ধক পারদৌ।
যাবন্ত্যেতানি চূর্ণানি তাবজ্জাতীফলানি চ।

জীরা, সোহাগা, মূতা আকনাদি, বেলশুঁঠ, বালা, শুল্‌ফা, দাড়িম-ফলের ছাল, বরাহক্রান্তা, ধাইফুল, শুঁঠ, পিঁপুল, মরিচ, দারুচিনি, তেজপত্র, এলাইচ, মোচরস, ইন্দ্রযব, অভ্র, গন্ধক ও পারদ—প্রত্যেকের চূর্ণ সমভাগ। সমস্ত চূর্ণের সমান জাতীফল চূর্ণ। মাত্রা এক আনা। অনুপান জল।

## জাতী ফলাদি চূর্ণম্।

জাতিফলং বিড়ঙ্গানি চিত্রকং তগরং তথা।
তালিশং চন্দনং শুণ্ঠী লবঙ্গঞ্চোপকুঞ্চিকা।
কর্পূরঞ্চাভয়া ধাত্রী মরিচং পিপ্পলী ত্বগা।
এষামক্ষ সমান্ ভাগান্ চাতুর্জ্জাতক সংহিতান্॥
পলানি সপ্তভঙ্গস্য সিতা সর্ব্ব সমা তথা।

জাতীফল, বিড়ঙ্গ, চিতামূল, তগর পাদুকা ( অভাবে সিউলি ছোপ ), তালিশপত্র, রক্তচন্দন, শুঁঠ, লবঙ্গ, কৃষ্ণজীরা, কর্পূর, হরীতকী, আমলকী, মরিচ, পিঁপুল, বংশলোচন, দারুচিনি, তেজপত্র, এলাইচ ও নাগেশ্বর; প্রত্যেকের চূর্ণ ২ তোলা এবং সিদ্ধিচূর্ণ ৫৬ তোলা। সমুদয় চূর্ণের সমান চিনি। মাত্রা দুই আনা হইতে চারি আনা। অনুপান শীতল জল।

## মার্কণ্ডেয় চূর্ণম্।

শুদ্ধ সূতঞ্চ গন্ধঞ্চ হিঙ্গুলং টঙ্গনং তথা।
ব্যোষং জাতীফলঞ্চৈব লবঙ্গ তেজপত্রকম্॥
এলাবীজং চিত্রকঞ্চ মুস্তকং গজপিপ্পলী।
নাগরং সজলঞ্চাভ্রং ধাতক্যাতিবিষা তথা॥
শিগ্রুজং শাল্মলঞ্চৈবমহিফেনং পলাংশকম্।
এতানি সমভাগানি শ্লক্ষ্ণ চূর্ণানি কারয়েৎ॥

পারদ, গন্ধক, হিঙ্গুল, সোহাগা, শুঁঠ, পিঁপুল, মরিচ, জাতীফল, লবঙ্গ, তেজপত্র, এলাইচ, চিতামূল মুথা, গজপিপুল, শুঁঠ, বালা, অভ্র, ধাইফুল, আতইচ, সজিনা বীজ, মোচরস ও অহিফেন—ইহাদের প্রত্যেকের চূর্ণ ৮ তোলা। মাত্রা অর্দ্ধ আনা হইতে এক আনা। সংগ্রহগ্রহণী রোগে এই ঔষধ ব্যবস্থেয়।

সংগ্রহ গ্রহণী রোগে মোদক ঔষধ বিশেষ উপকারী। মদন মোদক, মেথী মোদক, বৃহন্মেথী মোদক, মুস্তকাদ্য মোদক, জীরকাদি মোদক, বৃহজ্জীরকাদি মোদক, প্রভৃতি ঔষধগুলি একবার করিয়া ব্যবস্থা করিলে বিশেষ ফল হইয়া থাকে। আবশ্যক বিবেচনায় কামেশ্বর, মোদক, মহাকামেশ্বর মোদকেরও ব্যবস্থা করা

যায়। কিন্তু আমাদের মতে সিদ্ধি ঘটিত ঔষধের প্রয়োগ যত না করা যায়, ততই মঙ্গল। **বৃহজ্জীরকাদি মোদকটি** সর্ব্বাপেক্ষা গ্রহণী রোগে অতি উত্তম ব্যবস্থা। আমরা এই ঔষধ গ্রহণী রোগের সকল স্থলেই ব্যবহার করাইয়া বিশেষ ফল প্রাপ্ত হইয়াছি। নিম্নে সকল মোদকগুলিরই পরিচয় দেওয়া যাইতেছে—

## মদন মোদকঃ।

ত্রৈলোক্য বিজয়াপত্রং সবীজং ঘৃত ভর্জ্জিতম্।
সমে শিলাতলে পশ্চাচ্চূর্ণয়েদতি চিক্কণম্॥
ত্রিকটু ত্রিফলা শৃঙ্গী কুষ্ঠধান্যক সৈন্ধবম্।
শঠী তালীশপত্রঞ্চ কটফলং নাগকেশরম্॥
অজমোদা যমানী চ যষ্টীমধুকমেব চ।
মেথা জীরক যুগ্মঞ্চ গৃহীত্বা শ্লক্ষ্ণ চূর্ণিতম্॥
যাবন্ত্যেতানি চূর্ণানি তাবদেব তদৌষধম্।
তাবদেব সিতা দেয়া যাবদায়াতি বন্ধনম্॥
ঘৃতেন মধুনা মিশ্রং মোদকং পরিকল্পয়েৎ।
ত্রিসুগন্ধি সমাযুক্তং কর্পূরেণাধিবাসয়েৎ॥
স্থাপয়েদ্ ঘৃত ভাণ্ডে চ শ্রীমন্মদনমোদকম্।

ঘৃতে ভর্জ্জিত সবীজ সিদ্ধিচূর্ণ ২১ তোলা, ত্রিকটু, ত্রিফলা, কাঁকড়া-শৃঙ্গী, কুড়, ধনে, সৈন্ধব, শঠী, তালীশপত্র, তেজপত্র, কটফল, নাগেশ্বর, বনযমানী, যমানী, যষ্টিমধু, মেথী, জীরা ও কৃষ্ণজীরা—ইহাদের প্রত্যেকের চূর্ণ ১ তোলা, চিনি ৮৪ তোলা। একত্র পাক করিয়া নামাইয়া দারুচিনি, তেজপত্র, ও এলাইচ চূর্ণ ও কর্পূর মিশাইয়া ঘৃত ও মধুর সহিত মোদক প্রস্তুত করিবে। মাত্রা দুই আনা হইতে চারি আনা। সন্ধ্যার সময় সেব্য।

## মেথী মোদকঃ।

ত্রিকটু ত্রিফলা মুস্ত জীরকদ্বয় ধান্যকম্।
কট্‌ফলং পৌষ্করং শৃঙ্গী যমানী সৈন্ধবং বিড়ম্॥
তালীশকেশরং পত্রং ত্বগেলা চ ফলং তথা।
জাতীকোষ লবঙ্গঞ্চ মুরা কর্পূর চন্দনম্॥
যাবন্ত্যেতানি চূর্ণানি তাবদেব তু মেথিকা।
সংচূর্ণ্য মোদকঃ কার্য্যঃ পুরাতন গুড়েনচ॥
ঘৃতেন মধুনা কিঞ্চিৎ খাদেদগ্নি বলং প্রতি।

ত্রিকটু, ত্রিফলা, মুথা, জীরা, কৃষ্ণজীরা, ধনে, কটফল, কুড়, কাঁকড়াশৃঙ্গী, যমানী, সৈন্ধব, বিটলবণ, তালীশপত্র, নাগেশ্বর, তেজপত্র, দারুচিনি, এলাইচ, জাতীফল, জৈত্রী, লবঙ্গ, মুরামাংসী, কর্পূর ও রক্তচন্দন—প্রত্যেকের চূর্ণ সমান ভাগ। সকল চূর্ণের সমান মেথী এবং মেথীচূর্ণ সহ সমস্ত চূর্ণের দ্বিগুণ পুরাতন গুড়। যথাযোগ্য জল সহ পাক করিবে। পাক সম্পন্ন হইলে ঘৃত ও মধু সহযোগে মোদক প্রস্তুত করিবে।

মাত্রা।• আনা হইতে অর্দ্ধ তোলা। অনুপান জল।

### ইহার উপাদানগুলির পরিচয়—

শুঁঠ—গ্রাহী। পিঁপুল—ত্রিদোষ নাশক। মরিচ—গ্রাহী। হরীতকী ত্রিদোষ নাশক। আমলকী—ত্রিদোষ নাশক। বহেড়া—কফপিত্ত প্রশমক। মুথা—আগ্নেয়। জীরা—অগ্নির দীপ্তিকর। কৃষ্ণজীরা—আগ্নেয়। ধনে অতীসার নাশক। কটফল—অরুচি নিবারক। কুড়—কফ নাশক। কাঁকড়াশৃঙ্গী—ঊর্দ্ধগ বায়ু নাশক। যমানী—আগ্নেয়। সৈন্ধব—ত্রিদোষ প্রশমক। বিটলবণ—আগ্নেয়। তালিশপত্র—কফ ও বায়ু নিবারক। নাগেশ্বর—কফ ও পিত্তনাশক। তেজপত্র—

বায়ুনাশক। দারুচিনি—বায়ু ও পিত্তনিবারক। এলাইচ—আগ্নেয়। জাতীফল—গ্রাহী! জৈত্রী—আগ্নেয়। লবঙ্গ—গ্রাহী। মুরামাংসী—বায়ুপিত্ত নাশক।

কর্পূর—

কর্পূরঃ শীতলো বৃষ্যশ্চক্ষুষ্যো লেখনো লঘুঃ।
সুরভির্মধুরাস্তিক্তঃ কফপিত্তবিষাপহঃ॥
দাহতৃষ্ণাস্য বৈরস্য-মেদো দৌগন্ধ্য নাশনঃ।
আক্ষেপশমনো নিদ্রাজননো ঘর্ম্মবর্দ্ধনঃ॥
বেদনাহারকঃ কামশান্তি কৃচ্ছুক্রমেহহৃৎ।

কর্পূর শীতবীর্য্য, শুক্র বর্দ্ধক, চক্ষুর হিতকারক, লেখন গুণবিশিষ্ট, লঘু, সুগন্ধি, মধুরতিক্ত রস, নিদ্রাজনক, ঘর্ম্ম বর্দ্ধক ও কাম শান্তিকর।

রক্তচন্দন—রক্তদোষ নিবারক।

মেথী—

মেথিকা বাতশমনী শ্লেষ্মঘ্নী জ্বরনাশিনী।
রুচিপ্রদা দীপনীচ রক্তপিত্ত প্রকোপিনী॥

মেথী—বায়ুনাশক, শ্লেষ্মানাশক, জ্বরঘ্ন, রুচিপ্রদ, অগ্ন্যুদ্দীপক ও রক্তপিত্ত প্রকোপক।

## বৃহন্মেথী মোদক।

ত্রিফলা ধান্যকং মুস্তং শুণ্ঠী মরিচ পিপ্পলী।
কটফলং সৈন্ধবং শৃঙ্গী জীরকদ্বয় পুষ্করম্॥
যমানী কেশরং পত্র তালীশং বিড়মেব চ।
" জাতিফলং ত্বগেলা চ জয়িত্রীন্দু লবঙ্গকম্॥

শতপুষ্পা মুরামাংসী যষ্টিমধুকপদ্মকম্।
চব্যং মধুরিকা দারু সর্ব্বমেতৎ সমং ভবেৎ ॥
যাবন্ত্যেতানি চূর্ণানি তাবন্মাত্রা তু মেথিকা।
সিতয়া মোদকং কার্য্যং ঘৃতমাধ্বীক সংযুতম ॥

ত্রিফলা, ধনে, মুথা, শুঁঠ, পিঁপুল, মরিচ, কটফল, সৈন্ধবলবণ, কাঁকড়াশৃঙ্গী. জীরা, কৃষ্ণজীরা, কুড়, যমানী, নাগেশ্বর, তেজপত্র, তালীশ-পত্র, বিটলবণ, জাতীফল, দারুচিনি, এলাইচ, জৈত্রী, কর্পূর, লবঙ্গ, শুল্‌ফা, মুরামাংসী, যষ্টিমধু, পদ্মকাষ্ঠ, চৈ, মৌরী ও দেবদারু—ইহাদের প্রত্যেকের চূর্ণ সমান ভাগ, সকল চূর্ণের সমান মেথী এবং সমস্ত চূর্ণের দ্বিগুণ চিনি। সমস্ত দ্রব্য একত্র করিয়া যথাযোগ্য জলে পাক করিবে।

হরীতকী—ত্রিদোষ নাশক! আমলকী ত্রিদোষ নাশক। বহেড়া কফপিত্ত প্রশমক। ধনে—অতীসার নাশক। মুতা—আগ্নেয়। শুঁঠ—গ্রাহী। পিঁপুল—ত্রিদোষ নাশক। মরিচ—গ্রাহী। কটফল—অরুচি নাশক। সৈন্ধব—ত্রিদোষ নাশক। কাঁকড়া শৃঙ্গী—উর্দ্ধগ বায়ু নাশক। জীরা—আগ্নেয়। কৃষ্ণজীরা—আগ্নেয়। কুড়—কফ নাশক। যমানী আগ্নেয়। নাগেশ্বর—আমপাচক। তেজপত্র—কফ ও বাতঘ্ন। তালীশপত্র – কফবাতঘ্ন। বিটলবণ—অগ্নিকারক। জাতিফল—গ্রাহী। দারুচিনি—বায়ু ও পিত্তনাশক। এলাইচ—আগ্নেয়। জৈত্রী আগ্নেয়। কর্পূর—কফপিত্তঘ্ন। লবঙ্গ—গ্রাহী।

শুল্‌ফা—

শতপুষ্পা লঘুস্তীক্ষ্ণ পিত্তকৃৎ দীপনী কটুঃ।
উষ্ণা জ্বরানিলশ্লেষ্মব্রণশূলাক্ষি রোগহৃৎ ॥

ইহা লঘু, তীক্ষ্ণ, পিত্তকারক, অগ্নির উদ্দীপক, কটু, উষ্ণ, জ্বরঘ্ন, বায়ু, দমনকারী, শ্লেষ্ম নাশক এবং ব্রণ, শূল, ও চক্ষুরোগ নষ্ট করে।

মুরামাংসী—বায়ুপিত্ত নাশক। যষ্টিমধু—বমি, তৃষ্ণা, গ্লানি প্রভৃতি নিবারক। পদ্মকাষ্ঠ—শ্লেষ্মঘ্ন। চই—কফ ও বায়ু নাশক। মৌরী—আগ্নেয়। দেবদারু—আধ্মান নিবারক, আমদোষ নাশক প্রভৃতি গুণ বিশিষ্ঠ; মেথী—আগ্নেয়। চিনি—শীতল, রক্তপিত্ত নাশক ও লঘু।

## মুস্তকাদ্যমোদকঃ।

ধান্যকং ত্রিফলা ভৃঙ্গং ত্রুটিঃ পত্রং লবঙ্গকম্।
কেশরং শৈলজং শুণ্ঠী পিপ্পলী মরিচানিচ॥
জীরকং কৃষ্ণজীরঞ্চ যমানী কটফলং জলম্।
ধাতকী পুষ্পকং ব্যাধির্জ্জাতীকোষ ফলেত্বচম্॥
মধুরিকা চাজমোদা হবুষঃ নগপর্ণ্যপি।
উগ্রগ্রন্ধা শঠী মাংসী কুটজস্য ফলং শুভা॥
এতানি শ্লক্ষ্ণ চূর্ণানি কারয়েদ কুশলো ভিষক।
সর্ব্বচূর্ণ সমং দেয়ং জলদস্যাপি চূর্ণকম্॥
সিতা চ দ্বিগুণা দেয়া মোদকং পরিকল্পয়েৎ॥

ধনে, ত্রিফলা, দারুচিনি, ছোট এলাইচ, তেজপত্র, লবঙ্গ, নাগেশ্বর, শিলাজতু, শুঁঠ, পিঁপুল, মরিচ, জীরা, কৃষ্ণজীরা, যমানী, কটফল, বালা, ধাইফুল, কুড়, জৈত্রী, জায়ফল, দারুচিনি, মৌরী, বনযমানী, হবুষ, তাম্বুল বচ, শঠী, জটামাংসী ও ইন্দ্রযবব—ইহাদের প্রত্যেকটির চূর্ণ সমভাগ, সমুদয় চূর্ণের সমান মুথাচূর্ণ এবং মুথাচূর্ণ সহ সমস্ত চূর্ণের দ্বিগুণ চিনি। একত্র মিশাইয়া যথারীতি পাক করিয়া পাক শেষ হইলে ঘৃত ও মধু সহ মোদক প্রস্তুত করিবে। মাত্রা।০ আনা হইতে অর্দ্ধ তোলা।

ধনে—অতীসার নাশক। হরীতকী—ত্রিদোষ নাশক। আমলকী—ত্রিদোষ নাশক। বহেড়া—কফপিত্তঘ্ন। দারুচিনি—বায়ু ও পিত্তঘ্ন।

**ছোট এলাইচ,**

এলা সূক্ষ্মা কফশ্বাস, কাসার্শো মূত্রকৃচ্ছহৃৎ।
রসেতু কটুকা শীতা লঘ্বী বাতহরা মতা॥

ইহা কটু, শীতল, লঘু ও বায়ু নাশক। কফ, কাস, শ্বাস, অর্শ ও মূত্রকৃচ্ছ্র রোগ ইহা ব্যবহারে উপশমিত হয়।

তেজপত্র—কফ বাতঘ্ন। লবঙ্গ—গ্রাহী। নাগেশ্বর—আমপাচক। বালা—দীপন ও পাচক। ধাইফুল—অতীসার নাশক। কুড় কফ নাশক। জৈত্রী—আগ্নেয়। জায়ফল—গ্রাহী। দারুচিনি—বায়ু ও পিত্ত প্রশমক। মৌরী—আগ্নেয়। বনযমানী—আগ্নেয়।

**হবুষ—**

হবুষা দীপনী তিক্তা মৃদূষ্ণা তুবরা গুরুঃ।
পিত্তোদর সমীরার্শো গ্রহণা গুল্ম শূলহৃৎ॥

ইহা আগ্নেয়, তিক্ত, মৃদু, উষ্ণ, কষায় ও গুরু। ইহা পিত্ত, উদর রোগ, বায়ু, অর্শ, গ্রহণী, গুল্ম ও শূলরোগ নাশক।

**তাম্বুল—**

তাম্বূলং বিশদং রুচ্যং তীক্ষ্ণোষ্ণং তুবরং সরম্।
বশং তিক্তং কটুক্ষারং রক্তপিত্তকরং লঘুঃ॥
বশ্যং শ্লেষ্মাস্যদৌর্গন্ধ্যমলবাত শ্রমাপহম্॥

ইহা বিশদ, রোচক, তীক্ষ্ণ, উষ্ণ, কষায়, সর, বশ্য, তিক্ত, কটুক্ষার, রক্তপিত্তজনক, লঘু, বলকারক, শ্লেষ্মনাশক, মুখের দুর্গন্ধ নিবারক, বায়ুনিবারক ও শ্রম শান্তিকর।

বচ—কফ নাশক। শঠী—আগ্নেয়। জটামাংসী—ত্রিদোষ নাশক। ইন্দ্রযব—অতীসার নাশক। মুথা—ধারক। চিনি—কফ নাশক।

† বচ তিন প্রকার। খুরাসানী বচ, সুগন্ধা বচ ও মহাভরী বচই প্রচলিত, ইঁহার অপর নাম কুলীঞ্জন। এই মহাভরী বচ—সুগন্ধ, উগ্রগন্ধ, কফ নাশক, কাসরোগে উপকারকও রোচক। ইহা কণ্ঠের সুস্বরকারক, এবং হৃদয়, কণ্ঠ ও মুখ নির্ম্মল করে।

## জীরকাদি মোদকঃ।

শ্লক্ষ্ণচূর্ণীকৃতং জীরং পলাষ্টকমিতং শুভম্।
তদৰ্দ্ধং বিজয়াবীজং ভর্জ্জিতম্ বস্ত্র পূতকম্॥
অয়শ্চর্ণং তথা বঙ্গমভ্রকং কর্ষমানতঃ।
মধুরিকা চ তালীশং জাতীকোষ ফলে তথা॥
ধান্যকং ত্রিফলা চৈব চাতুর্জ্জাত লবঙ্গকম্।
শৈলেয়ং চন্দনে দ্বে চ মাংসী দ্রাক্ষা শঠী তথা॥
টঙ্গনং কুন্দুরু যষ্টি তুগা কক্কোল বালকম্।
গাঙ্গেরুস্ত্রিকটুশ্চৈব ধাতকী বিল্বমর্জ্জুনম্॥
শতপুষ্পা দেবদারু কর্পূরং স প্রিয়ঙ্গুকম্।
জীরকং শাল্মলীশ্চৈব কটুকা পদ্মনালুকে॥
এষা কর্ষ সমং চূর্ণং গৃহ্নীয়াৎ কুশলো ভিষক
শর্করা মধুনাজ্যেন মোদকঞ্চ বিনির্ম্মিতম্॥

জীরাচূর্ণ ৬৪ তোলা, ঘৃতভর্জ্জিত ও বস্ত্রপূত সিদ্ধিবীজ চূর্ণ ৩২ তোলা, লৌহ, বঙ্গ, অভ্র, মৌরী, তালীশপত্র, জৈত্রী, জায়ফল, ধনে, ত্রিফলা, দারুচিনি, তেজপত্র, এলাইচ, নাগেশ্বর, লবঙ্গ, শিলাজতু, শ্বেতচন্দন, রক্তচন্দন, জটামাংসী, দ্রাক্ষা, শঠী, সোহাগা, কুন্দুরুখোটী, যষ্টিমধু, বংশলোচন, কাকোলী, বালা, গোরক্ষচাকুলে, ত্রিকটু, ধাইফুল, বেলশুঁঠ, অর্জ্জুনছাল, শুলফা, দেবদারু, কর্পূর, প্রিয়ঙ্গু, জীরা, মোচরস, কটকী পদ্মকাষ্ঠ ও লালুকা—এই সকল দ্রব্যের প্রত্যেকটীর চূর্ণ ২ তোলা এবং সমস্ত চূর্ণের দ্বিগুণ চিনি। যথানিয়মে মোদক পাক করিবে এবং পাক শেষ হইলে ঘৃত ও মধুসহ মোদক প্রস্তুত করিবে। মাত্রা দুই আনা হইতে ॥৹ আধ তোলা।

জীরা—আগ্নেয়।

সিদ্ধি—

ভঙ্গা কফহরী তিক্তা গ্রাহিণী পাচনী লঘুঃ।
তীক্ষ্ণোষ্ণা পিত্তলা মোহমদবাগ্বহ্নি বর্দ্ধিনী।
মদনোদ্দীপনী নিদ্রাজননী হর্ষদায়িনী।
হনুস্তম্ভং জলত্রাসং বিসূচিঞ্চমদাত্যয়ম্।
প্রবৃত্তিং রজসো বহ্বী হন্ত্যপত্যপ্রসূতিকৃৎ॥

ইহা কফ নাশক, তিক্ত, গ্রাহী, পাচক, লঘু, তীক্ষ্ণ, উষ্ণ, পিত্তকারক, মোহকারক, মাদক, অগ্নিবর্দ্ধক, কামোদ্দীপক, নিদ্রাজনক ও হর্ষদায়ক। ইহার দ্বারা ধনুষ্টঙ্কার, জলত্রাস, বিসূচিকা, মদাত্যয় ও অধিক রজঃপ্রবৃত্তি নিবারিত হয়। ইহার দ্বারা জরায়ু-শৈথিল্য নিবারণ হওয়ায় প্রসব-বাধা দূরীভূত হয়।

লৌহ—কফ পিত্তনাশক। বঙ্গ—পুষ্টিকারক। অভ্র—ত্রিদোষ প্রশমক। মৌরী—আগ্নেয়। তালীশপত্র—কফবাতঘ্ন। জৈত্রী—অগ্নিকারক। জায়ফল—ধারক। ধনে—গ্রাহী। হরীতকী—ত্রিদোষ নাশক। বহেড়া—কফ পিত্তপ্রশমক। দারুচিনি—বায়ু ও পিত্তপ্রশমক। তেজপত্র—কফবাতঘ্ন। এলাইচ—আগ্নেয়। নাগেশ্বর—আমদোষ নিবারক। লবঙ্গ—গ্রাহী।

শিলাজতু—

শিলাজতু স্মৃতং তিক্তং কটূষ্ণং কটুপাকি চ।
রসায়নং যোগবাহি শ্লেষ্মমেহাশ্মশর্করাঃ॥
মূত্রকৃচ্ছ্রং ক্ষয়ং শ্বাসং শোথমর্শাংসি পাণ্ডুতাম্।
বাতরক্তং তথা কুষ্ঠমপস্মারোদরং ভবেৎ॥

শোধিত শিলাজতু—তিক্ত, কটু, উষ্ণ, কটুপাক, রসায়ন, যোগবাহক

ও কফঘ্ন। ইহা সেবনে মেহ, অশ্মরী, শর্করা, মূত্রকৃচ্ছ্র, ক্ষয়, শ্বাস, শোথ, অর্শ, পাণ্ডুরোগ-বাতরক্ত, কুষ্ঠ, অপস্মার ও উদর রোগের শান্তি হয়।

**শ্বেত চন্দন—**

চন্দনং শীতলং রুক্ষং তিক্তমাহ্লাদনং লঘু।
শ্রমশোষবিষশ্লেষ্মতৃষ্ণা পিত্তাস্র দাহনুৎ॥

ইহা শীতল রুক্ষ, তীক্ষ্ণ, আহ্লাদজনক ও লঘু। শ্রান্তি, শোষ, বিষদোষ,শ্লেষ্মা, তৃষ্ণা রক্তপিত্ত, দাহ নিবারণ—ইহা সেবনে হইয়া থাকে।

রক্তচন্দন—বমন, তৃষ্ণা, রক্তপিত্ত, জ্বর ব্রণ, ও বিষদোষ প্রভৃতি নষ্টকারক শক্তি বিশিষ্ট।

**জটামাংসী—**

মাংসী তিক্তা কষায়া চ মেধ্যা কান্তি বলপ্রদা।
স্বাদ্বী হিমা ত্রিদোষাস্র দাহবীসর্প কুষ্ঠনুৎ।

ইহা তিক্ত, কষায়, স্মরণশক্তিবর্দ্ধক, বলকারক, কান্তিপ্রদ, স্বাদু, শীতল, ত্রিদোষঘ্ন রক্তদোষ বিসর্প ও কুষ্ঠ রোগ নাশক।

**দ্রাক্ষা—**

দ্রাক্ষা পক্বাসরা তিক্তা চক্ষুষ্যা বৃংহণী গুরুঃ।
স্বাদুপাকরসাস্বর্য্যা তুবরা সৃষ্ট মূত্রবিট্॥
কোষ্ঠমারুত কৃদ্ বৃষ্যা কফপুষ্টি রুচিপ্রদা।
হন্তিতৃষ্ণাজ্বরশ্বাসবাত বাতাস্র কামলাঃ॥
কৃচ্ছ্রাস্র পিত্ত সংমোহ দাহশোষ মদাত্যয়ান্।

পক্ক দ্রাক্ষা—শীতল, সর, চক্ষের হিতকর, পুষ্টিকারক, গুরু, পাকে স্বাদু, স্বর বিশুদ্ধকারক, কষায়, বৃষ্য, ভেদক, মূত্রকারক, কফ বর্দ্ধক,

পুষ্টিকর, রেচক, কোষ্ঠে বায়ুর উৎপাদক, কফজনক ওরুচিপ্রদ। ইহা তৃষ্ণা, জ্বর, শ্বাস, বায়ুপ্রধান বাতরক্ত, কামলা রক্তপিত্ত, মেহ, দাহ, শোথ ও মদাত্যয় রোগ নাশক।

শঠী—আগ্নেয়। সোহাগা—আগ্নেয়। কুন্দরু খোটী—

কুন্দরুর্ম্মধুরস্তিক্তস্তীক্ষ্ণস্তচ্যঃ কটুর্হরেৎ!
জ্বর স্বেদ গ্রহালক্ষ্মী মুখরোগ কফানিলান্॥
দাহপ্রদরপিত্তার্ত্তিলেপনা চৈছত্যদঃ স্মৃতঃ॥

ইহা মধুর, তিক্ত, তীক্ষ্ণ, কটু ও ত্বকের স্বাস্থ্যরক্ষক। জ্বর, স্বেদ, গ্রহ, অলক্ষ্মী, মুখরোগ, কফ, বায়ু, দাহ, প্রদর, ও পৈত্তিক পীড়া ইহাদ্বারা নিবারিত হয়।

যষ্টিমধু—বমি তৃষ্ণা, গ্লানি ক্ষয় প্রভৃতি নিবারক।

**বংশলোচন—**

বংশজা বৃংহণী বৃষ্যা বল্যা স্বাদ্বী চ শীতলা।
রুক্ষ কষায় পিত্তঘ্নী দুষ্ট শোণিতশোধিনী॥
তৃষ্ণাকাস জ্বরশ্বাস ক্ষয়পিত্তাস্র কামলাঃ।
হরেৎ কুষ্ঠং ব্রণং পাণ্ডুং দাহনুদ্ বাতকৃচ্ছ্রজিৎ॥

ইহা পুষ্টিকারক, শুক্রবর্দ্ধক, বলকারক, স্বাদু, শীতল, রুক্ষ, কষায়, পিত্তজ ও রক্তদোষ নিবারক। ইহা ব্যবহারে তৃষ্ণা, কাস. জ্বর, শ্বাস, ক্ষয়, রক্তপিত্ত, কামলা, কুষ্ঠ ব্রণ, পাণ্ডু, দাহ, ও বায়ুজ মূত্রকৃচ্ছ্র দূর হয়।

**কাঁকোলী—**

কাকোলী যুগলং শীতং শুক্রলং মধুরং গুরু।
বৃংহণং বাত দাহাস্র পিত্ত শোষজ্বরাপহম্॥

দুই প্রকার কাকোলীই শীতল ও শুক্র জনক। মধুর, গুরু,

পুষ্টিকারক ও বায়ু নাশক। দাহ, রক্তপিত্ত, শোষ ও জ্বর রোগে উপকারক।

বালা—দীপন ও পাচক। আমাতীসার নাশক। গোরক্ষচাকুলে —বলকারক।

শুঁঠ—গ্রাহী। পিঁপুল—আগ্নেয়। মরিচ গ্রাহী। ধাইফুল—ধারক। বেলশুঁঠ—গ্রাহী।

**অর্জ্জুনছাল—**

ককুভঃ শীতলো হৃদ্যঃ ক্ষত ক্ষয় বিষাস্রজিৎ।
মেদোমেহ ব্রণান্ হন্তি তুবরঃ কফ পিত্তহৃৎ॥

ইহা শীতল, হৃদ্য, কষায়, কফপিত্ত নাশক, বায়ু রোগনাশক; ক্ষত, ক্ষয়, বিষ, রক্তদোষ, মেদ, মেহ ও ব্রণ রোগে ইহা ব্যবস্থেয়।

শুল্ফা—আগ্নেয়।

**দেবদারু—**

দেবদারু লঘুস্নিগ্ধং তিক্তোষ্ণং কটুপাকি চ;
বিবন্ধাধ্মান শোথাম-তন্দ্রা হিক্কা জ্বরাস্রজিৎ॥
প্রমেহপানসশ্লেষ্মকাস কণ্ডু সমীরনুৎ।

ইহা লঘু, স্নিগ্ধ, তিক্ত ও উষ্ণ। ইহা পাকে কটুরস বিশিষ্ট। বিবন্ধ, আধ্মান, শোথ, আম, তন্দ্রা, হিক্কা, জ্বর, রক্তদোষ, প্রমেহ, পীনস, শ্লেষ্মা, কাস, কণ্ডূ ও বায়ু নাশক।

কর্পূর—গ্রাহী।

**প্রিয়ঙ্গু—**

প্রিয়ঙ্গুঃ শীতলা তিক্তাতুবরানিল পিত্তনুৎ।
রক্তাতিযোগ দৌর্গন্ধ্য স্বেদ দাহ জ্বরাপহা॥

বান্তি ভ্রান্ত্যতিসারঘ্নী বক্ত্রজাড্য বিনাশিনী।
গুল্ম তৃড়্ বিষ মোহঘ্নী তদ্বদ্গন্ধ প্রিয়ঙ্গুকা॥
তৎফলং মধুরং রুক্ষং কষায়ং শীতলং গুরু।
বিবন্ধাধ্মান বলকৃৎ সংগ্রাহী কফপিত্তজিৎ॥

ইহা শীতল, তিক্ত, কষায়, বাতপিত্ত নাশক। অতিশয় রক্তক্ষরণ, দৌগন্ধ, স্বেদ, দাহ, জ্বর, বমি, ভ্রম, অতীসার, মুখের জড়তা, গুল্ম, তৃষ্ণা, বিষজ রোগ ও মেহ ইহা দ্বারা আরোগ্য হয়।

জীরা—পাচক, আগ্নেয়, গ্রাহী। মোচরস—অতীসার নাশক। কটুকী আগ্নেয়। পদ্মকাষ্ঠ—কফ নাশক। লালুকা—কফঘ্ন।

**বৃহজ্জীরকাদি মোদকঃ—**

জীরকং কৃষ্ণজীরঞ্চ কুষ্ঠং শুণ্ঠী চ পিপ্পলা।
মরিচং ত্রিফলা ত্বক্ চ পত্র মেলাচ কেশরম্॥
শুভা লবঙ্গং শৈলেয়ং চন্দনং শ্বেতচন্দন।
কাকোলী ক্ষীরকালোলী জাতিকোষ ফলে তথা॥
যষ্টি মধুরিকা মাংসী মুস্তং সচনকং শঠী।
ধান্যকং দেবতাড়ঞ্চ মুরা দ্রাক্ষা নখী তথা॥
শতপুষ্পা পদ্মকঞ্চ মেথীচ সুরদারুচ।
সজলং লালুকা চৈব সৈন্ধবং গজপিপ্পলী॥
কুন্দখোটী সমাংশিকং কর্পূরং বনিতা চৈব।
লৌহমভ্রক বঙ্গানাং দ্বিভাগং তত্রদাপয়েৎ॥
এতানি সমভাগানি শ্লক্ষ্ণ চূর্ণানি কারয়েৎ।
সর্ব্ব চূর্ণ সমং দেয়ং ভৃষ্টজীরক চূর্ণকম।

সিতা দ্বিগুণিতা দেয়া মোদকং পরিকল্পয়েৎ ॥
ঘৃতেন মধুনা মিশ্রং মোদকঞ্চ ভিষগ্বরঃ।

জীরা, কৃষ্ণজীরা, কুড়, শুঁঠ, পিঁপুল, মরিচ, ত্রিফলা, দারুচিনি, তেজপত্র, এলাইচ, নাগেশ্বর, বংশলোচন, লবঙ্গ, শিলাজতু রক্তচন্দন, শ্বেতচন্দন, কাকোলী, ক্ষীরকাকোলী, জৈত্রী, জায়ফল, যষ্টিমধু, মৌরী, জটামাংসী, মুথা সচললবণ, শঠী, ধনে, দেবতাড়, মুরামাংসী, দ্রাক্ষা, নখী, শুলফা, পদ্মকাষ্ঠ, মেথী, দেবদারু, বালা, লালুকা, সৈন্ধব, গজপিঁপুল, কর্পূর, প্রিয়ঙ্গু ও কুন্দরুখোটা—ইহাদের প্রত্যেকের চূর্ণ ১ ভাগ এবং লৌহ, অভ্র ও বঙ্গ—প্রত্যেকটি ২ ভাগ ও সমস্ত দ্রব্যের তুল্য পরিমাণ ভর্জ্জিত জীরক এবং জীরক সহ সমস্ত চূর্ণের দ্বিগুণ চিনি। একত্র পাক করিয়া ঘৃত ও মধু সহযোগে মোদক প্রস্তুত করিবে। মাত্রা।০ আনা হইতে ॥০ তোলা।

**এই ঔষধের উপাদান গুলির মধ্যে** প্রধানতঃ জীরা আগ্নেয়, পাচক এবং গ্রাহী। গ্রহণী রোগে যতগুলি মোদকের কথা বলা হইল, তন্মধ্যে এই ঔষধটিই অধিক উপকারী। সিদ্ধিঘটিত জীরকাদি মোদক অপেক্ষা এই জীরকাদির ব্যবস্থার আমরা বেশী পক্ষপাতী। ইহাতে সংগ্রহ গ্রহণীরোগে সর্ব্বাপেক্ষা শুভ ফল প্রাপ্ত হওয়া যায়।

সংগ্রহণী রোগে **"গ্রহণী কপাট," "জাতিফলাদ্য বটী," "গ্রহণী গজেন্দ্র বটী,"**—ঔষধ কয়টি ব্যবহারেও বেশ ফল পাওয়া যায়। নিম্নে ইহাদের উপাদান লিখিত হইতেছে—

**গ্রহণী কপাট—**

রসগন্ধকয়োশ্চাপি জাতীফল লবঙ্গয়োঃ।
প্রত্যেকং শানমাঞ্চ শ্লক্ষ্ণ চূর্ণীকৃতং শুভম্ ॥

শাল্মল্যাঃ স্বরসপ্রস্থে তথা গোক্ষুরকস্যচ।
নারিকেল রসপ্রস্থে ক্ষীরপ্রস্থ চতুষ্টয়ে॥
অস্যৌষধস্য কল্কস্য প্রত্যেকং কর্ষসম্মিতম্।
চন্দনং তগরং বাপ্যং মঞ্জিষ্ঠা সরলাগুরু॥
মাংসী মুরাচ শৈলেয়ং যষ্টি দারু নখী শিবা।
পূতিকা পীতিকা পত্রং কুন্দুরুন লিকা তথা॥
বল্কী লোধ্রং তথা মুস্তং ত্বগেলা পত্রকেশরম্।
লবঙ্গং জাতীকোষঞ্চ তথা মধুরিকা শঠী॥
চন্দনং গ্রন্থিপর্ণঞ্চ কর্পূরং লাভতঃ ক্ষিপেৎ।

তিলতৈল /৪ সের, শতমূলীর রস /৪ সের, ভূমিকুষ্মাণ্ডের রস /৪ সের, কুষ্মাণ্ড জল /৪ সের, আমলকীর রস /৪ সের, শিমূল মূলের রস /৪ সের, গোক্ষুর রস /৪ সের, নারিকেল জল /৪ সের, কদলী মূলের রস /৪ সের এবং দুগ্ধ ১৬ সের। কল্কার্থ—রক্তচন্দন, তগরপাদুকা, কুড়, মঞ্জিষ্ঠা, সরলকাষ্ঠ, অগুরু, জটামাংসী মুরামাংসী, শৈলজ, যষ্টিমধু, দেবদারু, নখী, হরীতকী, খাটাশী, পিড়িংশাক পত্র, কুন্দুরুখোটা, লালুকা, শতমূলী, লোধকাষ্ঠ মুথা, দারুচিনি, এলাইচ, তেজপত্র, নাগেশ্বর, লবঙ্গ, জৈত্রী, শঠী, মৌরী, শ্বেতচন্দন, গেঁঠেলা ও কর্পূর—ইহাদের প্রত্যেকটি ২ তোলা।

রসৌষধির মধ্যে—বায়ু ও পিত্ত প্রধান উন্মাদে চিন্তামণি চতুর্ম্মুখ, বৃহৎ বাতচিন্তামণি—ত্রিফলার জল ও মধুসহ এবং কফ প্রধান উন্মাদে ত্রৈলোক্য চিন্তামণি—ব্রাহ্মী শাকের রস সহ সেবন অতি উত্তম ব্যবস্থা। কফ প্রধান উন্মাদে কৃষ্ণ চতুর্ম্মুখ ও সারস্বতচূর্ণ ব্যবস্থা

করিলেও শুভ ফল পাওয়া যায়। নিম্নে এই ঔষধ গুলির উপাদান বলা যাইতেছে ঃ—

**চিন্তামণি চতুর্ম্মুখ**।—রস সিন্দুর ২ ভাগ; লৌহ ও অভ্র প্রত্যেকটি ১ ভাগ এবং স্বর্ণ।০ আনা। সমস্ত দ্রব্য ঘৃত কুমারীর রস সহ মর্দ্দন করিয়া এরণ্ড পত্র দ্বারা বেষ্টন পূর্ব্বক তিন দিন ধান্য-রাশির মধ্যে রাখিয়া ২ রতি পরিমিত বটী। অনুপান ত্রিফলা ভিজান জল।

**বৃহৎ বাতচিন্তামণি**।—স্বর্ণ তিন ভাগ, রৌপ্য দুই ভাগ অভ্র দুই ভাগ, লৌহ পাঁচ ভাগ, প্রবাল তিন ভাগ, মুক্তা তিন ভাগ এবং রসসিন্দুর সাত ভাগ। একত্র ঘৃত কুমারীর রসে মর্দ্দন করিয়া ২ রতি বটি।

**ত্রৈলোক্য চিন্তামণি**।—হীরক, স্বর্ণ ও মুক্তা ভস্ম—প্রত্যেক দ্রব্য ১ ভাগ, লৌহ তিন ভাগ, এবং অভ্র ও রসসিন্দুর প্রত্যেক দ্রব্য চারি ভাগ, ঘৃত কুমারীর রস সহ মর্দ্দনান্তর ১ রতি বটি।

**কৃষ্ণ চতুর্ম্মুখ**।—সমস্ত দ্রব্যই চিন্তামণি চতুর্মুখের তুল্য, কেবল ইহাতে রসসিন্দুরের পরিবর্ত্তে পারদ ১ ভাগ ও গন্ধক ১ ভাগ প্রযুজ্য।

**সারস্বত চূর্ণম্**—

কুষ্ঠাশ্বগন্ধে লবণাজমোদে দ্বে জীরকে ত্রীনি কটুনি পাঠা।
মাঙ্গল্যপুষ্পা চ সমান্যমুনী সর্ব্বৈঃ সমানাঞ্চ বচাং বিচূর্ণ্য ॥
ব্রাহ্মীরসেনাখিলমেব ভাব্যং বারত্রয়ং শুষ্কমিদং হি চূর্ণম্।
অক্ষ প্রমাণং মধুনা ঘৃতেন লিহ্যান্নরঃ সপ্তদিনানি চূর্ণম ॥

কুড়, অশ্বগন্ধা, সৈন্ধব, যমানী, বনযমানী, জীরা কৃষ্ণজীরা, ত্রিকটু, আকনাদি এবং শতপুষ্পী, সমস্ত দ্রব্য সমভাগে গ্রহণ করিয়া সমস্ত

ঔষধ যত—তত পরিমাণে বচ চূর্ণ একত্র করিয়া ব্রাহ্মী শাকের রস দ্বারা তিনবার ভাবনা দিবে। শুষ্ক হইলে পুনর্ব্বার চূর্ণ করিয়া ॥• তোলা পরিমাণ চূর্ণ—মধু ও ঘৃতের সহিত সাত দিন লেহন করিবে।

**ভূতোন্মাদে**।—শ্বেত অপরাজিতার মূল, তণ্ডুলোদক সহ নস্য প্রদানের ব্যবস্থা করিবে। "**মহা পৈশাচিক ঘৃত**" ও "**মহা চৈতন্য ঘৃত**" ভূতোন্মাদে সুব্যবস্থা।

**পথ্যাপথ্য**।—বায়ু প্রশমক ও কোষ্ঠ পরিষ্কারক দ্রব্য মাত্রেই উন্মাদ রোগে সুপথ্য। জল ও অগ্নি হইতে উন্মাদ রোগীকে সর্ব্বদা রক্ষা করিবে। অন্যান্য নিয়ম মূর্চ্ছা রোগীর অনুরূপ।

# অপস্মার ( Hysteria )

**যোষাপস্মার বা হিষ্টিরিয়া**—আজকাল অধিকাংশ স্ত্রীলোকেরই হিষ্টিরিয়া রোগ হইতে দেখা যায়; হিষ্টিরিয়া ইংরাজী নাম, আয়ুর্ব্বেদে অপস্মার অধিকারে যোষাপস্মার বলিয়া যে রোগের কথা উল্লিখিত হইয়াছে, ইংরাজী হিষ্টিরিয়া তাহারই নামান্তর। গর্ভাশয়ের বিকৃতি, রজোনিঃসরণের অভাব বা অল্পতা, স্বামীর অস্নেহ, স্বামী কর্ত্তৃক নিষ্ঠুরাচরণ; ইন্দ্রিয় চরিতার্থ করিতে অক্ষমতা এবং বৈধব্য প্রভৃতি শোকাদির জন্য মানসিক অশান্তি, দেহে রক্তের আধিক্য বা অল্পতা, মল বদ্ধতা ও অজীর্ণ প্রভৃতি কারণে যুবতীদিগের এই রোগ উপস্থিত হয়।

এই রোগ উপস্থিত হইবার সময় বক্ষঃস্থলে বেদনা, জৃম্ভা এবং শারীরিক ও মানসিক গ্লানি প্রকাশ পাইয়া থাকে, তাহার পর সংজ্ঞা নাশ হয়। অপস্মারের সহিত এই রোগের পার্থক্য এই যে,—অপস্মার রোগে ফেন বমন ও চক্ষুর তারা দুইটি বিস্তৃত হইয়া থাকে,—হিষ্টিরিয়ায়

তাহা হয় না। এই রোগে আক্রান্তা রোগীদিগের মধ্যে কাহারও কাহারও অকারণ হাস্য, রোদন, চীৎকার, আত্মীয়গণের প্রতি অকারণ দোষারোপ, অথবা আপনাকে বৃথা অপরাধী মনে করিয়া অন্যের নিকট ক্ষমা প্রার্থনা প্রভৃতি অনেক প্রকার ভ্রান্তি লক্ষণ—দৃষ্টগোচর হয়। এই-রূপ অবস্থা দেখিয়া অনেকে মনে করেন—রোগিণী ভূতাবিষ্ট হইয়াছে। এই রোগে আক্রান্ত হইবার পূর্ব্বে কোনও কোনও রোগিণী উদরের অধোদিক হইতে উর্দ্ধদিকে একটি গোলাকার পদার্থ উত্থিত হইতেছে বলিয়া মনে করেন এবং শরীরের কোনও কোনও স্থানে বেদনাও অনুভব করেন। উজ্জ্বল আলোক দর্শনে বা উচ্চ শব্দ শুনিয়া এই রোগে আক্রান্ত রোগিণী চমকিয়া উঠে। হিষ্টিরিয়া রোগে আক্রান্তা রোগিণীর আর একটি বিশেষত্ব—পুরুষ সংসর্গের লালসা তাঁহাদিগের অত্যন্ত বলবতী হইয়া থাকে।

**অপস্মার**—অপস্মার রোগের নিদানে জানিতে পারা যায়—বায়ু, পিত্ত, কফ অতি মাত্র কুপিত হইয়া অপস্মার রোগ উৎপন্ন করিয়া থাকে। চলিত কথায় ইহার নাম মৃগী রোগ। জ্ঞানশূন্যতা, নেত্রদ্বয়ের বিকৃতি, মুখ হইতে ফেন বমন ও হস্ত পদাদির বিক্ষেপ—এইগুলি অপস্মার রোগের সাধারণ লক্ষণ। অপস্মার রোগ উৎপন্ন হইবার পূর্ব্বে হৃদয়ের কম্পন, হৃদয়ের শূন্যভাব, ঘর্ম্ম নির্গম, অতিরিক্ত চিন্তা, মোহ ও নিদ্রানাশ এই সকল লক্ষণ প্রকাশ পায়।

**অপস্মারের প্রকার ভেদ**।—বাতজ, পিত্তজ, শ্লেষ্মজ ও সান্নিপাতজ—অপস্মার রোগ এই চারি ভাগে বিভক্ত। সকল প্রকার অপস্মারই প্রতিদিন বা কোনও নির্দ্দিষ্ট দিনান্তরে প্রকাশ না পাইয়া ১২ দিন, ১৫ দিন, ১ মাস বা তাহাপেক্ষা কম বেশী দিনান্তরে প্রকাশ পাইয়া থাকে।

**দোষ ভেদে রোগের অবস্থা।**—অপস্মার রোগে যাহার কম্প হয়, দাঁত লাগে, ফেন বমন হয় ও ঘন ঘন নিঃশ্বাস বাহির হইতে থাকে এবং যে রোগীর দেহ রুক্ষ ও যে রোগী চারিদিকে—কৃষ্ণ বর্ণ, অরুণ বর্ণ কিম্বা নানা প্রকার মিথ্যামূর্ত্তি দেখিতে থাকে,—তাহার অপস্মার বায়ু জনিত বলিয়া ধরিতে হইবে। যে রোগীর শরীর উষ্ণ, তৃষ্ণা অধিক, মুখনিঃসৃত ফেন পীত বর্ণ এবং যে রোগী সমস্ত বস্তুই পীত বা লোহিত বর্ণ দেখিয়া থাকে, তাহার অপস্মার পিত্ত জনিত। যে রোগীর মুখ, চক্ষু শ্বেতবর্ণ এবং মুখ নিঃসৃত ফেনও শ্বেতবর্ণ, গাত্র শীতল, ভার ও রোমাঞ্চিত এবং যে রোগী চতুর্দ্দিকে শ্বেতবর্ণ মিথ্যামূর্ত্তি দর্শন করিয়া থাকে, তাহার অপস্মার কফজ বলিয়া জানিবে। কফজ অপস্মারে বাতজ ও পিত্তজ অপস্মার অপেক্ষা বিলম্বে চেতনা হইয়া থাকে। যে তিন দোষের কথা বলা হইল, তাহাদের ভিন্ন ভিন্ন লক্ষণ সমূহ মিলিত ভাবে প্রকাশ পাইলে সান্নিপাতজ বলিয়া মনে করিতে হইবে।

**সাধ্যাসাধ্য**—সন্নিপাতজ অপস্মার, দুর্ব্বল ব্যক্তির অপস্মার এবং দীর্ঘ কালোৎপন্ন অপস্মার অসাধ্য বলিয়া জানিবে। যে অপস্মার রোগে বারংবার কম্প, শারীরিক ক্ষীণতা, ভ্রূদ্বয়ের সঞ্চালন ও নেত্র বিকৃতি লক্ষণ প্রকাশ পাইয়া থাকে, সে রোগীর মৃত্যু নিশ্চিত।

**চিকিৎসার সাধারণ সূত্র।**—বায়ুজনিত অপস্মারে বস্তিকর্ম্ম, পিত্ত জন্য অপস্মারে বিরেচক দ্রব্য এবং শ্লৈষ্মিক অপস্মারে বমনকারক দ্রব্য প্রয়োগ অপস্মারের সাধারণ চিকিৎসা।

**মুষ্টিযোগ ও টোটকা।**—পুষ্যানক্ষত্রে কুকুরের পিত্ত গ্রহণ করিয়া অঞ্জন দিলে অথবা কুকুরের পিত্ত ঘৃতের সহিত মিশ্রিত করিয়া ধূপ প্রদান করিলে অপস্মার রোগ প্রশমিত হয়।

শ্বেত তুলসীর শিকড়, কুড়, হরীতকী, ভূতকেশী ও চোরপুষ্পী—

এই দ্রব্যগুলি সমভাগে লইয়া ছাগমূত্রে বাটিয়া গাত্রে মালিশ করিলে অথবা ছাগমূত্রে গুলিয়া গাত্রে সেচন করিলে অপস্মার প্রশমিত হয়।

গোমূত্রের সহিত চামচিকার বিষ্ঠা গাত্রে লেপন করিলে অথবা গোমূত্রদ্বারা শ্বেত সরিষা ও সজিনাবীজ বাটিয়া গাত্রে লেপন করিলে অপস্মার রোগ নষ্ট হয়।

তৈলের সহিত রসুন, দুগ্ধের সহিত শতমূলী এবং মধুর সহিত ব্রাহ্মী শাকের রস অপস্মারে হিতকর।

**চিকিৎসা**—অপস্মারই হউক আর হিষ্টিরিয়া বা যোষাপস্মারই হউক—চেতনা সম্পাদনের জন্য মুখ ও চোখে জলের ছিটা দেওয়া আবশ্যক। তাহাতে চেতনা না হইলে মনঃশিলা, রসাঞ্জন ও পায়রার বিষ্ঠা—একত্র মধুর সহিত মাড়িয়া অঞ্জন দিবে। যষ্টিমধু, হিং, বচ, তগর পাদুকা, শিরষবীজ রসোন ও কুড় একত্র গোমূত্রে পেষণ করিয়া নস্য ও অঞ্জন দিবে। জটামাংসীর ধুম ও নস্য গ্রহণও অপস্মারের সকল অবস্থায় বিশেষ উপকারী। উদ্বন্ধনে মৃত ব্যক্তির গলরজ্জু পোড়াইয়া সেই ভস্ম শীতল জল সহ সেবন করিলে, অপস্মার রোগের উপশম হয়। প্রত্যহ কুমড়ার জলের সহিত—যষ্টিমধু বাটিয়া সেবন, দশমূলের কাথ পান কিম্বা মধুর সহিত এক আনা পরিমিত বচ চূর্ণ সেবন—অপস্মার রোগে বিশেষ হিতকারক।

**রসৌষধি ও ঘৃতাদি**—অপস্মার রোগীকে প্রাতে **বাতকুলান্তক রস** ও বৈকালে **কল্যাণ চূর্ণ** এবং আহারান্তে অগ্নিদীপক অথচ দাস্ত পরিষ্কারক কোনও একটি ঔষধের ব্যবস্থা করিবে। নিম্নে বাতকুলান্তক রস ও কল্যাণ চূর্ণের উপাদানগুলি বলা যাইতেছে :—

**বাতকুলান্তক রস** :—মৃগনাভি, মনঃশিলা, নাগেশ্বর, বহেড়া, পারদ, গন্ধক, জায়ফল, এলাইচ ও লবঙ্গ প্রত্যেক দ্রব্য ২

তোলা। জল সহ মর্দ্দন। ২ রতি বটি। অনুপান বায়ু নাশক দ্রব্য। অপস্মার, মূর্চ্ছা এবং সকল প্রকার বায়ু রোগ ইহা দ্বারা প্রশমিত হয়।

**কল্যাণ চূর্ণ।**—পঞ্চকোল, মরিচ, ত্রিফলা, বিট লবণ, সৈন্ধব, পিঁপুল, বিড়ঙ্গ, নাটাকরঞ্জ, যমানী, ধনে ও জীরা প্রত্যেক দ্রব্য সমভাগ। মাত্রা।০ আশ্রা হইতে ৷৷০ তোলা। অনুপান উষ্ণ জল। অপস্মার,—উন্মাদ, অর্শ গ্রহণী ও অগ্নিমান্দ্য রোগ ইহা দ্বারা আরোগ্য হয়।

চণ্ড ভৈরব রস নামক ঔষধটিও অপস্মার রোগে অনেকে ব্যবস্থা করিয়া থাকেন। নিম্নে উহার উপাদান বলা যাইতেছে।

**চণ্ড ভৈরব রস।**—পারদ, গন্ধক, তাম্র, লৌহ, হরিতাল, মনঃশিলা ও রসাঞ্জন—প্রত্যেক দ্রব্য সমভাগ। গোমূত্রে মর্দ্দন করিয়া পুনর্ব্বার দ্বিগুণ গন্ধক সহ মিশ্রিত করিবে এবং কিছুক্ষণ লৌহ পাত্রে পাক করিবে। ২ রতি বটিকা। অনুপান হিং, সচল লবণ, কুড়চূর্ণ, গোমূত্র এবং ঘৃত। সকল প্রকার অপস্মার ইহাতে আরোগ্য হইয়া থাকে।

অপস্মার রোগে হৃদ্‌কম্প, চক্ষুবেদনা, ঘর্ম্ম ও হস্তাদির শৈত্যভাব থাকিলে উন্মাদ অধিকারে যে '**মহা কল্যাণক ঘৃতের** কথা বলিয়াছি, তাহা সেবনের ব্যবস্থা করিবে। দশমূলের কষায়ও এইরূপ অবস্থায় বিশেষ উপকারী। যে সকল অপস্মারের রোগী অগ্নিমান্দ্য বা অজীর্ণগ্রস্থ নহে **পঞ্চগব্য ঘৃত ও মহাচৈতসঘৃত** তাহাদের পক্ষে কার্য্যকারী। নিম্নে এ দুইটি পরিচয় দেওয়া যাইতেছে :—

**পঞ্চগব্যং ঘৃতম্**—

গোশকৃদ্রস দধ্যম্ল ক্ষীরমূত্রৈঃ সমৈ ঘৃতম্।
সিদ্ধং চাতুর্থকোন্মাদ গ্রহাপস্মার নাশনম্॥

ঘৃত /৪ সের। গোময় রস /৪ সের। অম্লদধি /৪ সের। দুগ্ধ /৪ সের। গোমূত্র /৪। যথাবিধানে ঘৃত পাক করিবে। মাত্রা ॥০ তোলা।

**মহাচৈতসং ঘৃতম্—**

শণ স্ত্রিবৃৎ তথৈরণ্ডো দশমূলী শতাবরী।
রাস্না মাগধিকা শিগ্রু ক্বাথ্যং দ্বিপলিকং ভবেৎ ॥
বিদারী মধুকং মেদে দ্বে কাকোল্যৌ সিতা তথা।
এভিঃ খর্জ্জূর মৃদ্বিকা ভীরু যুঞ্জাত গোক্ষুরৈঃ ॥

ঘৃত /৪ সের। ক্বাথার্থ—শণবীজ, তেউড়ী মূল, এরণ্ডমূল, দশমূল, শতমূলী, রাস্না, পিপুল ও সজিনা ছাল—ইহাদের প্রত্যেকটি ১৬ তোলা। পাকার্থ জল /৬৪ সের, শেষ ১৬ সের। কল্কার্থ—ভূমিকুষ্মাণ্ড, যষ্টিমধু, মেদ, মহামেদ, কাঁকোলী, ক্ষীরকাঁকোলী, চিনি, পিণ্ডখর্জ্জূর, দ্রাক্ষা, শতমূলী, তালের মাতী, গোক্ষুর, রাখালশসা, হরীতকী, আমলকী, বহেড়া, রেণুকা, দেবদারু, এলবালুকা, শালপানি, তগরপাদুকা, হরিদ্রা, দারুহরিদ্রা, অনন্তমূল, শ্যামালতা, প্রিয়ঙ্গু নীলোৎপল, এলাইচ, মঞ্জিষ্ঠা, দন্তীমূল, দাড়িমের খোসা, নাগেশ্বর, তালীশপত্র, বৃহতী, মালতী পুষ্প, বিড়ঙ্গ, চাকুলে, কুড়, রক্তচন্দন ও পদ্মকাষ্ঠ—সমস্ত দ্রব্য সমভাগে মিলিত /১ সের। যথাবিধানে ঘৃত পাক করিবে। মাত্রা ॥০ তোলা।

পিত্ত প্রধান অপস্মারে **বিদর্য্যাদি ঘৃত** বিশেষ উপকারী। ইহা প্রস্তুতের নিয়ম ;—

**বিদর্য্যাদি ঘৃত**—পুরাতন ঘৃত /৪ সের, ভূমিকুষ্মাণ্ডের রস /২ সের, জল ৩২ সের। কল্কার্থ যষ্টিমধু /১ সের।

কফপ্রধান অপস্মারে **পলঙ্কষাদ্য তৈল** বিশেষ উপকারী।

উক্ত প্রস্তুতের নিয়ম—

**পলঙ্কষাদ্যং তৈলম্—**

লশুনাতি রসা চিত্রা কুষ্ঠৈর্বি ড়ভিশ্চ পক্ষিণাম্ ।
পলঙ্কষা বচা পথ্যা বৃশ্চিকালার্ক সর্ষপৈঃ ।
জটিলা পুতনা কেশী লাঙ্গলী হিঙ্গু চৌরকৈঃ ॥
মাংসাশিনাং যথালাভং বস্তমূত্রে চতুর্গুণে ॥
সিদ্ধমভ্যঞ্জনা তৈলমপস্মার বিনাশনম্ ।

তিল তৈল ৪ সের। ছাগমূত্র ১৬ সের। কল্কার্থ—গুগগুলু, বচ, হরীতকী, বিছাটিমূল, আকন্দমূল, সর্ষপ, জটামাংসী, ভূতকেশী, ইষ লাঙ্গলিয়া, হিং, চোরপুষ্পী, রসুন, বালা, যষ্টিমধু, দন্তী, কুড়, ও গৃধ্র প্রভৃতি মাংসাশী পক্ষীর বিষ্ঠা—সমস্ত দ্রব্য সমভাগে মিশ্রিত করিয়া এই তৈল মর্দ্দন করাইতে হইবে।

রসৌষধির মধ্যে বাতপ্রধান অপস্মারে **চিন্তামণি চতুর্ম্মুখ**—যাহা উন্মাদাদি রোগে বলা হইয়াছে, তাহার ব্যবস্থা করিবে।

পিত্তপ্রধান অপস্মারে **বৃহৎ বাত চিন্তামণি** ব্যবস্থা ( ইহাও উন্মাদাধিকারে বলা হইয়াছে ) করিবে। পিত্ত প্রধান অপস্মারে **যোগেন্দ্র রস** অতি উত্তম ঔষধ। ইহার উপাদান :—

**যোগেন্দ্র রস**—রস সিন্দুর ১ তোলা, স্বর্ণ, লৌহ, অভ্র, মুক্তা ও বঙ্গ—প্রত্যেক দ্রব্য অর্দ্ধ তোলা। ঘৃতকুমারীর রসে মর্দ্দনান্তর এরণ্ডপত্রে জড়াইয়া তিন দিবস ধান্যরাশির মধ্যে রাখিয়া দুই রতি বটি। অনুপান ত্রিফলা ভিজানর জল।

কফপ্রদান অপস্মারে **চণ্ডভৈরবের** ব্যবস্থা করিবে।

**উপাদানগুলি—**

পারদ, তাম্র, লৌহ, হরিতাল, গন্ধক, মনঃশিলা ও রসাঞ্জন, সমস্ত

দ্রব্য সমভাগে লইয়া গোমূত্রে মর্দ্দন পূর্ব্বক পুনর্ব্বার দ্বিগুণ গন্ধকের সহিত মিশ্রিত করিয়া কিছুক্ষণ লৌহপাত্রে পাক করিবে। মাত্রা ৫ রতি। অনুপান—হিং, সচল লবণ, কুড় চূর্ণ, গোমূত্র ঘৃত।

অপস্মার রোগ প্রায়ই স্ত্রীলোকদিগের হইয়া থাকে। এজন্য রজোলোপ হইলে বা অনিয়মিত রজঃ হইতে থাকিলে উহা নিবারণের ব্যবস্থা করিবে।

**পথ্যাপথ্য**—মূর্চ্ছারোগীর অনুরূপ।

# বাতব্যাধি।

**বাতব্যাধির পরিচয়।**—বায়ু কুপিত হইয়া সার্ব্বাঙ্গিক বা ঐকাঙ্গিক অসাধারণ যে ব্যাধি উৎপন্ন করিয়া থাকে, এক কথায় তাহার নাম বাতব্যাধি। ইহা অশীতি প্রকার ও অতিশয় কষ্টসাধ্য। রুক্ষ, শীতল, লঘু বা অল্প পরিমিত অন্ন ভোজন, অতি মৈথুন, অধিক রাত্রি জাগরণ, অতিশয় বমন-বিরেচনাদি, অধিক রক্তস্রাব, সাধ্যাতীত উল্লম্ফন, অধিক সন্তরণ, পথ পর্য্যটন বা ব্যায়াম, আঘাত প্রাপ্ত, উপবাস এবং কোন দ্রুত যানাদি হইতে পতন প্রভৃতি কারণে এই ব্যাধি উৎপন্ন হইয়া থাকে। এই ব্যাধি যদিও বায়ু জনিত, কিন্তু কয়েক প্রকার বাতব্যাধিতে শ্লেষ্মা ও পিত্তের সংশ্রব থাকে, এজন্য চিকিৎসা করিবার সময় এ বিষয়ে লক্ষ্য রাখিয়া সেই সেই দোষ নাশক চিকিৎসা করা কর্ত্তব্য।

**আক্ষেপ, অপতন্ত্রক, অপতানক ব্যাতব্যাধি**—আক্ষেপের চলিত নাম "খিচুনী"। এই রোগে কুপিত বায়ু ধমনী সমূহে অবস্থিত হইয়া, শরীরকে বারংবার ইতস্ততঃ চালিত করে। যে রোগে বায়ু—হৃদয়, মস্তক, ও ললাট দেশে পীড়া জন্মাইয়া দেহকে

ধনুকের ন্যায় নত ও আক্ষিপ্ত করে, তাহার নাম **অপতন্ত্রক**। এই অপতন্ত্রক বাতব্যাধিতে রোগী মূর্চ্ছিত হয়, নিমীলিত চক্ষু ও সংজ্ঞা হীন হয় এবং অতিকষ্টে শ্বাস পরিত্যাগ করিতে থাকে। কখনো কখনো এই রোগে আক্রান্ত রোগীর কণ্ঠদেশ হইতে পায়রার শব্দের ন্যায় শব্দ বাহির হইতে শুনা যায়। **অপতানক** বাতব্যাধিতে দৃষ্টি শক্তির নাশ, সংজ্ঞা লোপ ও কণ্ঠ হইতে অব্যক্ত শব্দ নির্গত হইতে থাকে। এই অপতানক বাতব্যাধিতে বায়ু যখন হৃদয়ে উপস্থিত হয়, তখনই সংজ্ঞা নাশ হইয়া রোগ প্রকাশিত হয় এবং হৃদয় হইতে উহা চলিয়া গেলেই রোগী সুস্থ হইয়া থাকে। কুপিত বায়ু কফের সহিত মিলিত হইয়া সমুদয় ধমনী অবলম্বন পূর্ব্বক দণ্ডের ন্যায় শরীর স্তম্ভিত করিয়া আকুঞ্চনাদি শক্তি নষ্ট করিলে **দণ্ডাপতানক** বলা হয়। যে বাতব্যাধিতে দেহ ধনুকের ন্যায় নত হয়, তাহার নাম **ধনুস্তম্ভ** বা ধনুষ্টঙ্কার। এই ধনুস্তম্ভ দুই প্রকার। অতি কুপিত বলবান বায়ু অঙ্গুলি, গুল্‌ফ, জঠর, বক্ষস্থল, হৃদয় ও গলদেশের স্নায়ু সমূহেকে যখন আকর্ষণ করে, তখন রোগী ক্রোড়ের দিকে নত হইয়া পড়ে, এই প্রকার ধনুস্তম্ভের নাম **অন্তরায়াম**। এই অবস্থায় রোগীর চক্ষুদ্বয় স্তব্ধ হইয়া যায়, পার্শ্বদ্বয় ভাঙ্গিয়া পড়ে এবং কফ উদ্‌গীর্ণ হইতে থাকে। অন্তরায়াম ব্যতীত **বহিরায়াম** নামে ধনুস্তম্ভের আর একটি প্রকার ভেদ আছে, উহাতে বায়ু পৃষ্ঠের দিকে স্নায়ু সমূহ আকর্ষণ করিয়া থাকে এবং তাহার ফলে রোগী পৃষ্ঠের দিকে নত হইয়া পড়ে। এই বহিরায়াম ধনুস্তম্ভ হইলে রোগীর বক্ষঃস্থল, কটি ও উরু ভগ্নবৎ হয়। এই রোগ অসাধ্য। অধিক রক্তস্রাব, গর্ভপাত এবং আঘাতাদি কারণে যে ধনুস্তম্ভ হইয়া থাকে, তাহাও অসাধ্য।

**পক্ষাঘাত বা একাঙ্গবাত**—কুপিত বায়ু কর্ত্তৃক দেহের অর্দ্ধভাগ আক্রান্ত হইলে সেই ভাগের সিরা ও স্নায়ু সকল সঙ্কুচিত হইয়া

যায়। ইহার ফলে সেই ভাগ অসাড় ও অকর্ম্মণ্য হইয়া পড়ে। এই রোগের নাম পক্ষাঘাত। এই ভয়ঙ্কর রোগও দুই প্রকার। কাহারও বাম ও দক্ষিণ দিকের একভাগে, কাহারও কটিদেশের উর্দ্ধ ও অধোভাগানুসারে একভাগে এই রোগ উৎপন্ন হইয়া থাকে। এই একাঙ্গ বাত বা পক্ষাঘাত রোগে যদি বায়ুর সহিত পিত্তের অনুবন্ধ থাকে, তাহা হইলে দাহ, সন্তাপ ও মূর্চ্ছা এবং যদি কফের অনুবন্ধ থাকে, তাহা হইলে পীড়িত অঙ্গের শীতলতা, শোষ ও অঙ্গের গুরুতা অনুভূত হয়। যদি পিত্ত বা কফের অনুবন্ধ না থাকিয়া কেবল বায়ু কর্ত্তৃক পক্ষাঘাত রোগ জন্মায়, তাহা হইলে তাহা অসাধ্য জানিবে। যদি শরীরের অর্দ্ধভাগে এই পীড়া উপস্থিত না হইয়া সর্ব্বাঙ্গে দেখা দেয়, তাহা হইলে তাহাকে সর্ব্বাঙ্গ রোগ কহিয়া থাকে

অর্দ্দিত—এই রোগে অতি উচ্চৈঃস্বরে বাক্য কথন, কঠিন দ্রব্য চর্ব্বন, হাস্য, জৃম্ভন, ভার বহন ও বিষম ভাবে শয়নাদির জন্য বায়ু কুপিত হইয়া মুখের অর্দ্ধভাগ ও গ্রীবা দেশ বক্র করিয়া থাকে। শিরঃকম্প, বাক্যরোধ ও নেত্রাদির বিকৃতি এই রোগে উপস্থিত হইয়া থাকে। এই রোগ মুখের যে পার্শ্বে জন্মিয়া থাকে, সেই পার্শ্বের গ্রীবা, চিবুক ও দন্তে বেদনা জন্মিয়া থাকে। এই রোগে বায়ুর আধিক্য হইলে লালাস্রাব, বেদনা, কম্প, চোয়ালধরা এবং অধর ও ওষ্ঠের শোথ ও শূলবৎ বেদনা হয়। যদি পিত্তের আধিক্যে এই রোগ উপস্থিত হয়, তাহা হইলে মুখ পীতবর্ণ, জ্বর, তৃষ্ণা, মূর্চ্ছা ও দাহ হইয়া থাকে। কফের আধিক্য এই রোগে থাকিলে—গণ্ডস্থল, মস্তক এবং ঘাড়ের শিরায় শোথ দেখা দেয় এবং ঐ সকল স্থান স্তব্ধ হইয়া থাকে। এই রোগ যদি তিন বৎসরের অধিক হইয়া থাকে, তাহা হইলে তাহা অসাধ্য। ইহা ভিন্ন যে অর্দ্দিত রোগী ক্ষীণ, নিমেষ শূন্য এবং অতিকষ্টে অব্যক্তভাবী ও কম্পযুক্ত—তাহারও আরোগ্যের আশা নাই।

**ব্যাত ব্যাধির আরও প্রকার ভেদ**—জিব ছুলিবার সময় কিম্বা কোন কঠিন দ্রব্য চর্ব্বনকালে হনুমূলস্থ বায়ু কুপিত হইয়া হনু অর্থাৎ চোয়ালদ্বয় শিথিল করিয়া থাকে,—তাহার ফলে মুখ বুঁজিয়া থাকিলে বিবৃত অর্থাৎ হাঁ করা যায় না কিম্বা বিবৃত থাকিলে সংবৃত অর্থাৎ বুঁজিতে পারা যায় না। এইরূপ অবস্থার নাম **হনুগ্রহ**। যে রোগে গ্রীবা ফিরাইতে বা ঘুরাইতে পারা যায় না, তাহার নাম **মন্যাগ্রহ**। দিবানিদ্রা, বিষমভাবে গ্রীবাস্থাপন, বিবৃত বা উর্দ্ধনেত্রে নিরীক্ষণ প্রভৃতি কারণে কুপিত বায়ু কফাবহ হইয়া এই রোগ উপস্থিত করিয়া থাকে। • কুপিত বায়ু বাগ্‌বাহিনী সিরায় অবস্থিত হইয়া **জিহ্বাস্তম্ভ** রোগ উপস্থিত করিয়া থাকে। এই রোগে আক্রান্ত রোগী পান, ভোজন ও বাক্য কথনে অসমর্থ হয়। গ্রীবা দেশস্থ সিরা সমূহে কুপিত বায়ু অবস্থিত হইলে **সিরাগ্রহ** নামক রোগ উপস্থিত হয়। এই রোগে সিরাসকল রুক্ষ, বেদনাযুক্ত ও কৃষ্ণবর্ণ হয় এবং রোগী মস্তক চালনা করিতে থাকে। এই প্রকার বাতব্যাধি অসাধ্য জানিবে। **গৃধ্রসী** নামক একপ্রকার বাতব্যাধিতে প্রথমে স্ফিক্ অর্থাৎ পাছা, পরে কটি, পৃষ্ঠ, উরু জানু, জঙ্ঘা ও পাদদেশে স্তব্ধতা, বেদনা ও সূচী বিদ্ধবৎ যন্ত্রণা উপস্থিত হইয়া থাকে। যদি বাতাধিক্যের ফলে এই রোগ জন্মিয়া থাকে, তাহা হইলে বারংবার স্পন্দন এবং বায়ু ও কফ উভয়ের আধিক্য থাকিলে তন্দ্রা, দেহের গুরুতা ও অরুচি হইয়া থাকে। **বিশ্বচী** নামক বাত-ব্যাধিতে বাহুর পশ্চাদ্‌ভাগ হইতে যে সকল বড় সিরা অঙ্গুলীতল পর্য্যন্ত বিস্তৃত আছে, বায়ুকর্ত্তৃক সেই সিরাগুলি দূষিত হইয়া বাহু অকর্ম্মণ্য অর্থাৎ আকুঞ্চন-প্রসারণাদির ক্রিয়াশূন্য হইয়া পড়ে। ইহা কখনো একটি বাহুতে, কখনো বা দুইটি বাহুতেও দেখা যায়। **ক্রোষ্টুশীর্ষ** নামক বাতব্যাধিতে কুপিত বায়ু ও দূষিত রক্ত উভয়ে, মিলিত হইয়া জানুমধ্যে শৃগালের মস্ত কর ন্যায় এক প্রকার শোথ উৎপন্ন করে।

**খঞ্জতা** নামক বাতব্যাধিতে কটিদেশস্থ কুপিত বায়ু এক পায়ের ঊর্দ্ধ জঙ্ঘার বড় সিরাকে আকর্ষণ করিয়া রাখে। **পঙ্গুতা** নামক বাতব্যাধিতে কুপিত বায়ু দুই পায়ের জঙ্ঘা দেশস্থ সিরা আকর্ষণ করিয়া রাখে। **কলায়খঞ্জ** নামক বাতব্যাধিতে প্রথমে পা ফেলিবার সময় পা কাঁপিতে কাঁপিতে পড়ে। **বাতকণ্টক** নামক বাতব্যাধিতে অসম অর্থাৎ উচুনীচু পাদবিন্যাস বা অধিক পরিশ্রম জন্য বায়ু কুপিত হইয়া গুলফ দেশে বেদনা জন্মাইয়া থাকে। যাহারা সর্ব্বদা ভ্রমণ করিয়া থাকে, তাহাদের পিত্ত, রক্ত, ও বায়ু কুপিত হইয়া **পাদদাহ** নামক রোগ উৎপন্ন করিয়া থাকে। পাদদ্বয় স্পর্শ শক্তিহীন, বারংবার রোমাঞ্চিত এবং ঝিনি ঝিনি বেদনাযুক্ত হইলে তাহাকে **পাদহর্ষ** কহে। স্কন্ধদেশস্থ বায়ু কুপিত হইয়া স্কন্ধের বন্ধন স্বরূপ শ্লেষ্মাকে শুষ্ক করিলে **অংসশোষ** রোগ জন্ময়া থাকে। ইহা কেবল বাতজ। স্কন্ধস্থিত কুপিত বায়ু সিরাসমূহকে সঙ্কুচিত করিলে তাহাকে **অববাহুক** বলে। বায়ু ও কফ এই উভয় হইতে অববাহুক রোগ জন্মিয়া থাকে। কফ সংযুক্ত বায়ু শব্দবাহিনী ধমনী সমূহকে দূষিত করিলে মনুষ্য বোবা মিন্‌মিণে বা গদগদ ভাষী হইয়া থাকে। যে রোগে মলাশয় বা মূত্রাশয় হইতে বেদনা উপস্থিত হইয়া গুহ্যদেশ ও লিঙ্গ বা যোনিদেশে বিদারণবৎ বেদনা জন্মায় তাহার নাম **তূনী**। ঐরূপ বেদনা গুহ্যদেশ ও লিঙ্গ বা যোনি প্রদেশ হইতে উত্থিত হইয়া প্রবলবেগে পক্বাশয়ে গমন করিলে তাহাকে **প্রতিতূনী** বলিয়া থকে। পক্বাশয়ে বায়ু নিরুদ্ধ থাকিয়া উদরকে স্ফীত, বেদনাযুক্ত ও গুড়্ গুড়্ শব্দ বিশিষ্ট করিলে তাহাকে **আধ্মান** বলিয়া থাকে। ঐরূপ বেদনা পক্বাশয়ে না হইয়া আমাশয় হইতে উত্থিত হইলে এবং উদর বা পার্শ্ব দেশে স্ফীতি না থাকিলে তাহাকে **প্রত্যাধ্মান** কহে। নাভির অধোভাগে পাষাণ-খণ্ডের মত কঠিন, ঊর্দ্ধদিকে বিস্তৃত, উন্নত এবং সচল বা অচল গ্রন্থি

বিশেষ হইলে তাহাকে **অষ্ঠীলা** কহিয়া থাকে। এই অষ্ঠীলা বক্রভাবে অবস্থিত থাকিলে তাহার নাম **প্রত্যষ্ঠীলা** কহে। অষ্ঠীলা ও প্রত্যষ্ঠীলা উভয় রোগেই যখন মল, মূত্র ও বায়ু নিরুদ্ধ হইয়া যায়, সর্ব্বাঙ্গ বিশেষতঃ মস্তক কাঁপিতে থাকে তখন তাহার নাম **বেপথু**। পদ, জঙ্ঘা, উরু ও করমূল মোচ- ড়াইলে তাহার নাম **খল্লী বা খালধরা**।

**চিকিৎসাসাধারণ সূত্র**—ঘৃত, তৈলাদি স্নেহ প্রয়োগই সকল প্রকার বাতব্যাধির সাধারণ চিকিৎসা। **অপতন্ত্রক ও অপতানক বাতব্যাধিতে**—চেতনা সম্পাদনের জন্য তীক্ষ্ণ নস্যের ব্যবহার করিবে। মরিচ, সজিনা বীজ, বিড়ঙ্গ ও ক্ষুদ্র পত্র তুলসী—সমভাগে চূর্ণ করিয়া লইয়া নস্য প্রদান করিলে ঐ প্রকার অবস্থায় সংজ্ঞালাভ হইয়া থাকে। হরীতকী, বচ, রাস্না, সৈন্ধব লবণ ও খৈকল এই সকলদ্রব্যের চূর্ণ আদার রসের সহিত সেবনের ব্যবস্থা করিবে। **অপতানক** রোগে দশলমুরে ক্বাথ পিপুল চূর্ণ প্রক্ষেপ দিয়া পান করাইলে উপকার হইয়া থাকে। ভোজনের পূর্ব্বে অম্ল দধির সহিত মরিচ চূর্ণ সেবন **অপতন্ত্রক** রোগে হিঙ্গকর।

**পক্ষাঘাত রোগে**—মাষকলাই, আলকুশীমূল, আতইচ, এরণ্ডমূল, রাস্না, শুল্‌কা ও সৈন্ধবলবণ, এই সকল দ্রব্যের কল্ক, তৈলের চতুর্গুণ পরিমিত মাষকলাই ও বেড়েলার পৃথক পৃথক ক্বাথের সহিত তৈল পাক করিয়া মর্দ্দনের ব্যবস্থা করিয়া দিবে। **মাষাদি কষায়, মাষবলাদি কষায়** এবং **বাজিগন্ধাদি কষায়** এই রোগে হিতকর। নিম্নে উহাদের উপাদান বলা যাইতেছে :—

**মাষাদি কষায়।** মাষকলাই, আঁলকুশী বীজ, এরণ্ড মূল ও শ্বেত বেড়েলার মূল—প্রত্যেক দ্রব্য অর্দ্ধ তোলা, জল আধসের, শেষ

আধ পোয়া, ইহাদের ক্বাথে হিং দুই রতি ও সৈন্ধব চারি আনা প্রক্ষেপ দিয়া পান করিতে দিবে।

**মাষ বলাদি কষায়।** মাষকলাই, বেড়েলা, আলকুশী বীজ, গন্ধতৃণ, রাস্না, অশ্বগন্ধামূল ও এরণ্ডমূল—মিলিত দ্রব্য ২ তোলা, জল আধসের, শেষ আধ পোয়া—ইহাদের ক্বাথে ২ রতি হিং ও চারি আনা সৈন্ধব প্রক্ষেপ দিয়া পান করিতে দিবে।৮

**বাজীগন্ধাদি কষায়।** অশ্বগন্ধা, বেড়েলা, পীত বেড়েলা, গোরক্ষ চাকুলে, দশমূল, শুঁঠ, শ্বেতকুলেখাড়া, রক্ত কুলেখাড়া ও রাস্না—মিলিত ২ তোলা, জল আধসের, শেষ ৵০ পোয়া।

উপরোক্ত তিনটি কষায়ের মধ্যে যে কোন একটি কষায় সেবনের ব্যবস্থা করিবে। ইহা ভিন্ন **হংসাদি মর্দ্দন** এই অবস্থায় বিশেষ উপকারী। নিম্নে উহার প্রকরণ বিধি বলা যাইতেছে :—

**হংসাদি মর্দ্দন।** হংস ডিম্বের কুসুম ৪টি, পুরাতন ঘৃত ২ তোলা, এরণ্ড তৈল ৪ তোলা, কেঁচোর রস ৪ তোলা, সূর্য্যপক্ক করিয়া মালিশ করিতে হয়।

**মহামাষ তৈল, নিরামিষ মহামাষ তৈল, সপ্তপ্রস্থ মাষতৈল, মহাকুক্কুট মাংস তৈল, পুষ্পরাজ প্রসারণী তৈল** প্রভৃতি এইরূপ অবস্থায় মর্দ্দন করা বিশেষ হিতকর। নিম্নে এই তৈল গুলির প্রস্তুত প্রণালী বলা যাইতেছে :—

### মহামাষ তৈল—

মাষস্যার্দ্ধাঢ়কং দত্ত্বা তুলার্দ্ধং দশমূলতঃ।
পলানি ছাগমাংসস্য ত্রিংশ দ্রোণেঽম্ভসঃ পচেৎ॥

পূতশীতে কষায়ে চ চতুর্থাংশাবশেষিতে।
প্রস্থঞ্চ তিলতৈলস্য পয়োদদ্যাচ্চতুর্গুণম্॥
আত্মগুপ্তা রুবূকশ্চ শতাহ্বা লবণত্রয়ম্।
জীবনীয়ানি মঞ্জিষ্ঠা চব্য াচত্রক কট্‌ফলম্॥
সব্যোষং পিপ্পলীমূলং রাস্নামধুক সৈন্ধবম্।
দেবদার্ব্বমৃতা কুষ্ঠং বাজিগন্ধা বচাশঠী॥
এতৈরক্ষ সমৈর্ভাগৈঃ সাধয়েন্মৃদুনাগ্নিনা॥

অর্থাৎ তিল চারি সের, ক্বাথার্থ মাষকলাই চারি সের, দশমূল ছয় সের এক পোয়া, ছাগমাংস তিন সের তিন পোয়া, একত্র ৬৪ সের জলে পাক করিয়া ষোল সের অবশিষ্ট থাকিতে নামাইবে। মাষ কলাই ও ছাগ মাংস ঢিলা করিয়া পোট্টলী বাঁধিয়া সিদ্ধ করা আবশ্যক। এতদ্ভিন্ন দুগ্ধ ষোল সের এবং কল্কার্থ—আলকুশীবীজ, এরণ্ডমূল, শুল্‌কা, সৈন্ধব, বিট ও সচললবণ, জীবনীয়গণ, মঞ্জিষ্ঠা, চই, চিতামূল, কটফল, ত্রিকটু, পিঁপুল মূল, রাস্না, যষ্টিমধু, সৈন্ধব, দেবদারু, গুলঞ্চ, কুড়, অশ্বগন্ধা, বচ ও শঠী—প্রত্যেক দ্রব্য দুই তোলা। এই তৈল যথা নিয়মে পাক করিয়া পক্ষাঘাত, অর্দ্দিত, পঙ্গু, খঞ্জতা, গৃধ্রসী ও অববাহুক প্রভৃতি বায়ু রোগে প্রয়োগ করিবে। রোগের অবস্থা ভেদে পান, অভ্যঙ্গ, পিচকারী কর্ণপূরণ ও চক্ষুপূরণ প্রভৃতি কার্য্যেও এই তৈল ব্যবহার করিতে পারা যায়। সকল প্রকার বেদনা নিবারণের জন্য এই তৈল প্রয়োগ করা যায়।

## মহামাষ তৈলের উপাদান গুলির গুণ পরিচয়—

তিলতৈলং গুরু স্থৈর্য্যবলবর্ণকৃরং সরম্।
বৃষ্যং বিকাশি বিশদং মধুরং রসপাকয়োঃ॥

সূক্ষ্মং কষায়ানুরসং তিক্তং বাতকফাপহম্ ।
বীর্য্যোষ্ণং হিমংস্পর্শে বৃংহণং রক্তপিত্তকৃৎ ।
লেখনং বদ্ধবিণ্মূত্রং গর্ভাশয়বিশোধনম্ ।
দীপনং বুদ্ধিদং মেধ্যং ব্যবায়ি ব্রণমেহনুৎ ॥
শ্রোত্রযোনিশিরঃশূলনাশনং লঘুতা করম্ ।
ত্বচ্যং কেশ্যঞ্চ চক্ষুষ্যমভ্যঙ্গে ভোজনৈঽন্যথা ।
ছিন্নভিন্ন চ্যুতোৎপিষ্ট মথিতে ক্ষতপিচ্চিতে ।
ভগ্নস্ফুটিতবিদ্ধাগ্নিদগ্ধবিশ্লিষ্টদারিতে ॥
তথাভিহতনির্ভুগ্নমৃগব্যাঘ্রাদি বিক্ষতে ।
বস্তৌ পানেঽন্নসংস্কারে নস্যে কর্ণাক্ষিপূরণে ।
সেকাভ্যঙ্গবগাহেষু তিলতৈলং প্রশস্যতে ॥

অর্থাৎ তিল তৈল গুরু, শরীরের স্থিরতা সম্পাদক বলকারক, বর্ণ প্রসাদক, সরগুণান্বিত, বীর্য্যকারক, বিকাশি গুণযুক্ত, বিশদ গুণান্বিত, ঈষৎ কষায় সংযুক্ত-মধুর তিক্তরস, মধুর বিপাক, সূক্ষ্মমার্গানুসারী, বাতঘ্ন, কফনাশক. উষ্ণবীর্য্য, স্পর্শ শীতল, পুষ্টিকারক, রক্তপিত্ত জনক, লেখন গুণযুক্ত, মলমূত্ররোধক, গর্ভাশয়ের শোধক, অগ্নিদীপ্তিকর, বুদ্ধিপ্রদ, মেধাজনক, ব্যবায়ি, ব্রণঘ্ন, মেহনাশক, কর্ণশূল, যোনিশূল ও শিরঃশূলাপহারক এবং শরীরের লঘুতা সম্পাদক। তিল তৈলের অভ্যঙ্গে চক্ষের, চর্ম্মের ও কেশের হিত সাধিত হয়, কিন্তু ভোজন দ্বারা অহিত হইয়া থাকে। ইহা ছিন্ন ভিন্ন সন্ধিচ্যুত, উৎপিষ্ট, মথিত, ক্ষত, পিচ্চিত, ভগ্ন, স্ফুটিত, বিদ্ধ, অগ্নিদগ্ধবিশ্লিষ্ট, বিদারিত, অভিহত ও নির্ভুগ্ন এবং মৃগ ও ব্যাঘ্র কর্ত্তৃক ক্ষত বিক্ষিত ব্যক্তিদিগের পক্ষে হিতকারী। বস্তিক্রিয়াতে, পানে, অন্নসংস্কারে, নস্যে, কর্ণপূরণে, অক্ষি-পূরণে, পরিষেকে, অভ্যঙ্গে ও অবগাহনে তিল তৈল প্রশস্ত।

মাষকলাই—

মাষো গুরুঃস্বাদুপাকঃ স্নিগ্ধো রুচ্যোঽনিলাপহঃ।
উষ্ণঃ সন্তর্পণো বল্যঃ শুক্রলো বৃংহণঃ পরঃ॥
ভিন্ন মূত্রমলঃ স্তন্যো মেদঃ পিত্ত কফপ্রদঃ।
গুদকীলার্দ্দিত-শ্বাস-পক্তিশূলানি নাশয়েৎ॥
কফপিত্ত করা মাষাঃ কফপিত্তকরং দধি।
কফপিত্তকরা মৎস্যা বৃন্তাকঃ কফপিত্তকৃৎ॥

অর্থাৎ—ইহা গুরু, মধুরবিপাক, স্নিগ্ধ, রুচিকারক, বায়ুনাশক, উষ্ণবীর্য্য, তৃপ্তিকর, বলকারক, শুক্রবর্দ্ধক, শরীরের উপচয়কারক, মলমূত্র নিঃসারক, স্তন্যবর্দ্ধক, মেদোজনক ও পিত্তকফবর্দ্ধক এবং ইহা অর্শোবলি, অর্দ্দিত, শ্বাস ও পরিণামশূলনাশক। মাষ কলায়, দধি, বেগুন ও মৎস্য—এই চারিটি দ্রব্যই কফপিত্তকারক।

দশমূল—দুই ভাগে বিভক্ত, স্বল্পপঞ্চমূল ও মহৎ পঞ্চমূল।

মহৎ পঞ্চমূল—

বিল্ব শ্যোনাক গাম্ভারী পাটলাগণিকারিকা।
দীপনং কফবাতঘ্নং পঞ্চমূলমিদং মহৎ॥

বেল, শোনা, গাম্ভারী, পারুল ও গণিয়ারি—এই পাঁচটি মূলের নাম মহৎ পঞ্চমূল। এই মহৎ পঞ্চমূল অগ্নিদীপক, কফ ও বায়ু নাশক।

স্বল্পপঞ্চমূল—

শালপর্ণী পৃশ্নিপর্ণী বৃহতীদ্বয়গোক্ষুরম্।
বাতপিত্তাপহং বৃষ্যং কনীয়ঃ পঞ্চমূলকম্॥

শালপাণি, চাকুলে, বৃহতা, কণ্টকারী ও গোক্ষুর—এই পাঁচটি

নাম স্বল্প পঞ্চমূল। এই স্বল্প পঞ্চমূল বায়ু ও পিত্ত নাশক এবং শুক্রবর্দ্ধক।

ছাগ মাংস—

ছাগমাংসং লঘু স্নিগ্ধং স্বাদুপাকং ত্রিদোষনুৎ।
নাতিশীতমদাহিস্বাৎ স্বাদু পীনসনাশনম্॥
পরং বলকরং রুচ্যং বৃংহণং বীর্য্যবর্দ্ধনম্॥

অর্থাৎ লঘু, স্নিগ্ধ, মধুর বিপাক, ত্রিদোষনাশক, অনতিশীতল, অদাহকর, মধুর রস, পীনসনাশক, অত্যন্ত বলকর, রুচিপ্রদ, পুষ্টি বর্দ্ধক ও বীর্য্য কারক।

গব্য দুগ্ধ—

গব্যদুগ্ধং বিশেষেণ মধুরং রসপাকয়োঃ।
শীতলং স্তন্যকৃৎ স্নিগ্ধং বাতপিত্তাস্রনাশনম্॥
দোষধাতু মলস্রোতঃ কিঞ্চিৎ ক্লেদকরং গুরু।
জরাসমস্তরোগানাং শান্তিকৃৎ সেবিনাং সদা॥

অর্থাৎ গব্য দুগ্ধ—মধুর রস, মধুর বিপাক, শীতবীর্য্য, স্তন্যকারক ও স্নিগ্ধ। ইহা দোষ, ধাতু, মল ও স্রোতঃ সমূহের কিঞ্চিৎ ক্লিন্নতাকারক, গুরু এবং বায়ু, রক্তপিত্ত, জরা ও সমস্ত রোগের শান্তিকারক।

আলকুশী বীজ—

কপিকচ্ছুর্শং বৃষ্যা মধুরা বৃংহনী গুরুঃ।
তিক্তা বাতহরী বল্যা কফপিত্তাস্রনাশিনী॥

আলকুশী—অত্যন্ত শুক্রবর্দ্ধক, মধুরতিক্ত রস, মাংসবর্দ্ধক, গুরু, বায়ুনাশক ও বলকারক। ইহা কফ, পিত্ত ও রক্তদোষ নাশক।

**এরণ্ড**—এরণ্ড দুই প্রকার, শ্বেত ও রক্ত। শ্বেত এরণ্ডের নাম-রুবূক এবং রক্ত এরণ্ডের নাম রক্তরুবূক। দুই প্রকার এরণ্ডই প্রয়োগ করিতে পারা যায়। উভয় প্রকার এরণ্ডের পর্য্যায়েই লিখিত আছে ইহা বাত-নাশক। যথা শ্বেত এরণ্ডে—**বাতারিস্তরুণশ্চাপি-রুবূকশ্চ নিগদ্যতে।**

**রক্ত এরণ্ডের পর্য্যায়—**

ব্যাঘ্রপুচ্ছশ্চ বাতারিশ্চঞ্চুরুত্তানপত্রকঃ।

**শ্বেত এরণ্ডের আময়িক প্রয়োগে উল্লিখিত হইয়াছে—**

বাতোদাবর্ত্তকফহৃজ্বরকাসোদরাপহঃ।
শোথশূলকটীবস্তিশিরোরুঙ্ নাশনঃ স্মৃতঃ
শ্বাসানাহ কুষ্ঠ ব্রধ্নগুল্মপ্লীহামপিত্তহা।
প্রমেহোষ্মবাতরক্তমেদোঽন্ত্রবর্দ্ধন প্রণুৎ॥

অর্থাৎ ইহা বাত, উদাবর্ত্ত, কফ, জ্বর, কাস, উদর, শোথ, শূল, শ্বাস, আনাহ, কুষ্ঠ ব্রধ্ন, গুল্ম, প্লীহা, আম, পিত্ত, প্রমেহ, উষ্ণতা, বাত-রক্ত, মেদাদোষ, অন্ত্রবৃদ্ধি এবং কটী, বস্তি ও মস্তকের বেদনা নষ্ট করিয়া থাকে।

**রক্ত এরণ্ডের গুণ—**

রক্তরুবূকস্ত্বরো রসে কটুর্লঘুঃ স্মৃতঃ।
তিক্তো বাতকফশ্বাসকাসক্রিম্যর্শো ব্রধ্নহা॥
রক্তদোষ পাণ্ডুরুজা ভ্রান্ত্যরোচকনাশনঃ।
প্রায়স্তস্যে গুণাশ্চাস্য শ্বেতবচ্চ সমীরিতা॥

ইহা কটু-তিক্ত-কষায় রস ও লঘু এবং বাত, কফ, শ্বাস, কাস ক্রিমি, অর্শঃ, ব্রধ্ন, রক্তদুষ্টি, পাণ্ডুরোগ, ভ্রম ও অরোচক রোগে প্রযুজ্য। ইহার গুণ শ্বেত এরণ্ডের সমান।

**শুল্‌ফা—**

উষ্ণা জ্বরানিলশ্লেষ্ম ব্রণশূলাক্ষিরোগহৃৎ।

ইহা জ্বর, বায়ু, শ্লেষ্মা, ব্রণ, শূল ও চক্ষুরোগ নাশক।

**সৈন্ধব—**

সৈন্ধবং লবণং স্বাদু দীপনং পাচনং লঘু।
স্নিগ্ধং রুচ্যং হিমং বৃষ্যং সূক্ষ্মং নেত্রং ত্রিদোষহৃৎ॥

ইহা মধুর রস, অগ্নিপ্রদীপ, পাচক, লঘু স্নিগ্ধ, রুচিকারক, শীতবীর্য্য, শুক্রবর্দ্ধক, সূক্ষ্মস্রোতোগামি, চক্ষুর হিতকর এবং ত্রিদোষ নাশক।

**বিট্‌—**

দীপনং লঘুতীক্ষ্ণোষ্ণং রুক্ষং রুচ্যং ব্যবায়ি চ।
বিবন্ধানাহবিষ্টম্ভ হৃদ্রুগগৌরব শূলনূৎ॥

ইহা দীপক, লঘু, তীক্ষ্ণ, উষ্ণবীর্য্য, রুক্ষ, রুচিকারক ও ব্যবায়ি, বিবন্ধ, আনাহ, বিষ্টম্ভ,হৃদ্রোগ, শরীরের গুরুত্ব ও শূল ইহা দ্বারা আরোগ্য হইয়া থাকে।

**সচল লবণ—**

রুচকং রোচনম্ভেদি দীপনম্পাচন পরম্।
সস্নেহং বাতনুন্নাতিপিত্তলং বিশদং লঘু॥
উদ্গারশুদ্ধিদং সূক্ষ্মং বিবন্ধানাহ শূলজিৎ॥

ইহা রুচিকারক, ভেদক, অগ্নি দীপক, অত্যন্ত পাচক, স্নিগ্ধ, বায়ু নাশক, নাতি পিত্তকর, বিশদ গুণযুক্ত, লঘু উদ্গারশুদ্ধিকারক, সূক্ষ্ম স্রোতোগামি এবং বিবন্ধ, আনাহ ও শূল নাশক।

**জীবনীয়গণ—**

জবকর্ষভকৌ মেদা মহামেদা কাকোলী
ক্ষীরকাকোলী মুদ্গমাষপর্ণৌ জীবন্তী
মধুকমিতি দশেমানি জীবনীয়ানি ভবন্তি।

অর্থাৎ জীবক, ঋষভক, মেদা, মহামেদা, কাকোলী, ক্ষীরকাকোলী, মুগানি, মাষাণি, জীবন্তী ও যষ্টিমধু—চরকসংহিতায় এই দশটি দ্রব্যকে জীবনীয় বলা হইয়াছে ইহাদের মধ্যে—

**জীবক এবং ঋষভকের গুণ—**

জীরকর্ষভকৌ বল্যৌ শীতৌ শুক্রকফপ্রদৌ।
মধুরৌ পিত্তদাহাস্র কার্শ্যবাতক্ষয়াপহৌ॥

অর্থাৎ এই দুই দ্রব্য বলকারক, শীতবীর্য্য, শুক্র ও কফ বর্দ্ধক এবং মধুর রস। ইহা পিত্ত, দাহ, রক্তদুষ্টি, কৃশতা, বায়ু ও ক্ষয়রোগ প্রশমক।

**মেদা ও মহামেদা—**

মেদাযুগং গুরু স্বাদুর্বৃষ্যং স্তন্য কফাবহম্।
বৃংহণং শীতলং পিত্তরক্তবাতজ্বরপ্রণুৎ॥

মেদা ও মহামেদা গুরু ও স্বাদু। শুক্রজনক, স্তনদুগ্ধবর্দ্ধক, কফ কারক, পুষ্টিকর, শীতলএবং রক্তপিত্ত ও জ্বর বিনাশক।

**কাকোলী ও ক্ষীরকাকোলী—**

কাকোলী যুগলং শীতং শুক্রলং মধুরং গুরু।
বৃংহণং বাতদাহাস্র-পিত্তশোষজ্বরাপহম্॥

এই উভয় দ্রব্য শীতবীর্য্য, শুক্রজনক, মধুর রস, গুরু ও পুষ্টিকারক। ইহা বাত, দাহ, রক্তপিত্ত, শোষ ও জ্বর নাশক।

মুগানি—

মুদ্গপর্ণী হিমারুক্ষা তিক্তাস্বাদুশ্চ শুক্রলা।
চক্ষুষ্যা ক্ষতশোথঘ্নী গ্রহণীজ্বরদাহনুৎ ॥
দোষত্রয় হরী লঘ্বী গ্রহণ্যর্শোহতিসারজিৎ ॥

ইহা শীতবীর্য্য, রুক্ষ, তিক্তমধুররস, শুক্রবর্দ্ধক, চক্ষুর হিতকারক ও লঘু। ইহা ক্ষত, শোথ, গ্রহণীযুক্ত জ্বর, দাহ, ত্রিদোষ গ্রহণী, অর্শঃ ও অতিসার বিনাশক।

মাষাণি—

মাষপর্ণী হিমা তিক্তা রুক্ষা শুক্রবলাসকৃৎ।
মধুরাগ্রাহিণী শোথবাতপিত্তজ্বরাস্রজিৎ।

ইহা শীতবীর্য্য, তিক্তমধুররস, রুক্ষ, শুক্রবর্দ্ধক, কফকারক ও ধারক। ইহা শোথ, বায়ু, পিত্ত, জ্বর ও রক্তদোষ বিনাশক।

জীবন্তী—

জীবন্তী শীতলা মাধ্বী স্নিগ্ধা স্বাদী রসায়নী।
চক্ষুষ্যা গ্রাহিকা বল্যা লঘ্বী ধাতু বিবর্দ্ধিনী ॥
বৃষ্যাকফকরী সূতবর্দ্ধিনী রক্তপিত্তহা।
বাতং ক্ষয়ং জ্বরং দাহং নেত্ররোগং ত্রিদোষকম ॥
রক্তদোষং ভূতবাধাং পিত্তঞ্চৈব বিনাশয়েৎ।

ইহা শীতবীর্য্য, মধুর রস, মধুর বিপাক, স্নিগ্ধ, রসায়ন, চক্ষুর হিতকর, গ্রাহী, বলকারক, লঘু, ধাতুবর্দ্ধক, বৃষ্য, কফজনকপ্রভৃতি গুণবিশিষ্ট

ইহা দ্বারা রক্তপিত্ত, বাতজ রোগ, ক্ষয়, জর, দাহ, নেত্ররোগ, ত্রিদোষ, রক্তদোষ, ভূতবাধা ও পিত্তদোষ নিবারিত হয়।

যষ্টিমধু।—

যষ্টির্হিমা গুরুঃ স্বাদ্বী চক্ষুষ্যাবলবর্ণকৃৎ।
সুস্নিগ্ধা শুক্রলা কেশ্যা স্বর্য্যা পিত্তানিলাস্রজিৎ।
ব্রণশোথ বিষচ্ছর্দ্দি তৃষ্ণ গ্লানিক্ষয়াপহা॥

ইহা শীতল, গুরু, মধুর রস, চক্ষুর হিতকর, বলকারক, বর্ণপ্রসাদক, সুস্নিগ্ধ, কেশ্য ও স্বরবর্দ্ধক। ইহা দ্বারা পিত্ত, বায়ু, রক্তদুষ্টি, ব্রণ, শোথ, বিষদোষ, ছর্দ্দি, তৃষ্ণা, গ্লানি ও ক্ষয় নষ্ট হইয়া থাকে।

মঞ্জিষ্ঠা—

মঞ্জিষ্ঠা মধুরা তিক্তা কষায়া স্বরবর্ণকৃৎ।
গুরুরুষ্ণা বিষশ্লেষ্মশোথ-যোন্যক্ষিকর্ণরুগ্॥
রক্তাতিসার কুষ্ঠাস্র-বীসর্প ব্রণমেহনুৎ॥

অর্থাৎ ইহা মধুরতিক্তকষায় রস, গুরু ও উষ্ণবীর্য্য এবং স্বরবর্দ্ধক ও বর্ণকারক। ইহা ব্যবহারে বিষদোষ, শ্লেষ্মা, শোথ, যোনিরোগ, নেত্র ও কর্ণরোগ, রক্তাতিসার, কুষ্ঠ, রক্তদুষ্টি, বিসর্প, ব্রণ ও মেহ নাশ হয়।

চই—অগ্নিদীপক, বায়ু নাশক। চিতা—বাতশ্লেষ্মা প্রশমক। কটফল—বায়ু নাশক। শুঁঠ—বায়ু নাশক। পিঁপুল—আমবাত নাশক। মরিচ—শ্লেষ্ম নিঃসরক। পিঁপুলমূল—বায়ু নাশক।

রাস্না—

রাস্নামপাচিনী তিক্তা গুরূষ্ণা কফবাতজিৎ।
শোথশ্বাসসমীরাস্র বাতশূলোদরাপহা॥
কাসজ্বর বিষাশীতি-বাতিকাময় সিধ্মজিৎ।

ইহা আম পাচক, তিক্ত, গুরু ও উষ্ণবীর্য্য। কফ, বায়ু, শোথ, কাস, বাতরক্ত, বাতশূল, উদর, কাস, জ্বর, বিষ, অশীতিপ্রকার বাত রোগ ও সিধ্ম ইহা দ্বারা বিনষ্ট হয়।

যষ্টিমধু—বায়ুনাশক। সৈন্ধব—ত্রিদোষনাশক। দেবদারু—বায়ু ও শ্লেষ্মা নাশক। গুলঞ্চ—ত্রিদোষ নাশক। কুড়—বায়ু ও কফ নাশক।

**অশ্বগন্ধা—**

অশ্বগন্ধানিলশ্লেষ্মশ্বিত্র-শোথক্ষয়াপহা।
বল্যা রসায়নী তিক্তকষায়োষ্ণাতি শুক্রলা॥

ইহা বায়ু, কফ, শ্বিত্ররোগ, শোথ ও ক্ষয় রোগ নাশক। ইহা বলকারক, রসায়ন, তিক্ত কষায় রস, উষ্ণবীর্য্য এবং অত্যন্ত শুক্রবর্দ্ধক।

বচ—কফ ও বায়ু নাশক। শঠী—বায়ু ও কফ নাশক।

**তৈল প্রয়োগ সম্বন্ধে বক্তব্য।**—শাস্ত্রকার বলিয়া গিয়াছেন,—

ঘৃতাদষ্ট গুণং তৈলং মর্দ্দনাৎ নতু ভক্ষণাৎ।

অর্থাৎ ঘৃত সেবন অপেক্ষা তৈল মর্দ্দনে আটগুণ অধিক ফল হইয়া থাকে। প্রকৃত পক্ষে বাতব্যাধি রোগে তৈল যতটা উপকারী, এমন আর কিছুই নহে।

এই মহামাষ তৈলের ফলশ্রুতিতে শাস্ত্রকার বলিয়া গিয়াছেন,—

পক্ষাঘাতে হর্দ্দিতে বাতে বাধির্য্যে হনুসংগ্রহে।
কর্ণমন্যাশিরঃশূলে তিমিরে চ ত্রিদোষজে।
পাণিপাদ শিরোগ্রীবা ভ্রমণে মন্দচংক্রমে।
কলায়খঞ্জে পাঙ্গুল্যে গৃধ্রস্যামববাহুকে॥

পানে বস্তৌ তথাভ্যঙ্গে নস্যে কর্ণাক্ষিপূরণে।
তৈলমেতৎ প্রশংসন্তি সর্ব্ববাতরুজাপহম্॥

অর্থাৎ এই তৈল ব্যবহারে পক্ষাঘাত, অর্দ্দিত, বধিরতা, হনুগ্রহ, খঞ্জতা, পঙ্গুতা ও গৃধ্রসী প্রভৃতি বাতরোগ নষ্ট হইয়া থাকে। এই তৈল পানে, মর্দ্দনে, বস্তিকর্ম্মে, নস্যে এবং কর্ণ ও চক্ষুপূরণে প্রশস্ত। বাস্তবিক এই মহামাষতৈলের তুলনা নাই। আমরা সকল প্রকার বাত ব্যাধিতে বহুস্থলে এই তৈল ব্যবহার করিয়াছি এবং সর্ব্বস্থলেই সুন্দর ফল পাইয়াছি। আমরা কেন, চিকিৎসক মাত্রেই এই তৈলের বিশেষ আদর করিয়া থাকেন।

## নিরামিষ মহামাষ তৈল।—

দশমূলাঢ়কং পক্ত্বা জলদ্রোণেঽঙ্ঘ্রি শেষিতে।
তদ্বন্মাষাঢ়ক ক্বাথে তৈল প্রস্থং পয়ঃ সমম্॥
কল্কৈরেতৈশ্চ মতিমান্ সাধয়েন্মৃদুনাগ্নিনা।
অশ্বগন্ধাশঠী দারু বলা রাস্না প্রসারণী॥
কুষ্ঠং পরূষকং ভার্গী দ্বে বিদার্য্যৌ পুনর্নবা।
মাতুলুঙ্গ ফলাজাজ্যৌ রামঠং শতপুষ্পিকা॥
শতাবরী গোক্ষুরকং পিপ্পলীমূল চিত্রকৌ।
জীবনীয়গণং সর্ব্বং সংহৃত্যৈব সসৈন্ধবম্॥
তৎসাধু সিদ্ধং বিজ্ঞায় মাষতৈলমিদং মহৎ॥

অর্থাৎ—তিল চারিসের। ক্বাথার্থ—মিলিত দশমূল আট সের, চৌষট্টি সের জলে সিদ্ধ করিয়া ষোলসের অবশেষে নামাইবে। তাহার পর মাষকলাই আট সের, জল চৌষট্টি সের, শেষ ষোল সের, দুগ্ধ ষোল সের এবং কল্কার্থ—অশ্বগন্ধা, শঠী, দেবদারু, বেড়েলা, রাস্না, গন্ধভাদুলে,

কুড়, পরুষ ফল, বামুনহাটি, কুষ্মাণ্ড, ভূমিকুষ্মাণ্ড, পুনর্নবা, ছোলঙ্গলেবু, জীরা, কৃষ্ণজীরা, হিং, শুলফা, শতমূলী, গোক্ষুর, পিঁপুলমূল, চিতামূল, জীবনীয় গণ ও সৈন্ধব লবণ সমস্ত দ্রব্য মিলিত এক সের। এই সমস্ত দ্রব্যের সহিত চারিসের তিল তৈল যথা নিয়মে পাক করিবে। এই তৈল পক্ষাঘাত, অর্দ্দিত, অপতন্ত্রক, অববাহুক, বিশ্বচী, হনুস্তম্ভ, শিরোগ্রহ, মন্যাগ্রহ, খঞ্জত্ব, পঙ্গুতা, কর্ণনাদ ও শুক্রক্ষয় নিবারিত হয়। পান, অভ্যঙ্গ, নস্য ও বস্তি কর্ম্মে এই তৈল ব্যবহার করিতে পারা যায়।

## নিরামিষ মহামাষ তৈলের উপাদান গুলির গুণ—

তিলতৈলের গুণ পূর্ব্বেই উক্ত হইয়াছে—বাতঘ্ন। দশমূল—বাত শ্লেষ্ম নাশক। মাষকলাই—বায়ু নাশক। দুগ্ধ—বায়ুনাশক, বলকারক। অশ্বগন্ধা—রসায়ন, বায়ু নাশক। শঠী—বায়ু ও কফ নাশক। দেবদারু—বায়ু ও শ্লেষ্মানাশক।

### বেড়েলা—

বলা চতুষ্টয়ং শীতং মধুরং বল কান্তিকৃৎ।
স্নিগ্ধং গ্রাহি সমীরাস্র পিত্তাস্রক্ষত নাশনম্॥

বেড়েলা চরি প্রকার, বলা, মহাবলা, অতিবলা ও নাগবলা। এই চতুর্ব্বিধ বলাই শীতবীর্য্য, মধুর রস। বলবর্দ্ধক, কান্তিকারক, স্নিগ্ধ, ধারক এবং বায়ু, রক্তপিত্ত, রক্তদোষ ও ক্ষত নাশক।

এস্থলে শ্বেত বেড়েলা গ্রহণীয়।

রাস্না—কফ ও বায়ু নাশক।

### গন্ধভাদুলে—

প্রসারণী গুরুর্বৃষ্যা বলসন্ধান কৃৎসরা।
বীর্য্যোষ্ণা বাতহৃৎ তিক্তা বাতরক্ত কফাপহা॥

ইহা গুরু, শুক্রজনক, বলকারক, ভগ্ন সংযোজক, সারক, উষ্ণবীর্য্য, বাতঘ্ন ও তিক্তরস। ইহা বাত ও কফ নাশক।

কুড়—বায়ু নাশক।

**পরূষ ফল—**

তৎপক্কং মধুরং পাকে শীতং বিষ্টম্ভি বৃংহনম্।
হৃদ্যন্তু পিত্তদাহাস্র জ্বরক্ষয় সমীরহৃৎ॥

পক্ক পরূষ ফলই গ্রহণীয়। অপক্ক পরূষ ফল—অম্লকষায় রস, পিত্ত বর্দ্ধক এবং লঘু। পক্ক ফল—মধুর বিপাক, শীতবীর্য্য, বিষ্টম্ভী, পুষ্টিকারক ও হৃদয়গ্রাহী। ইহা পিত্ত, দাহ, রক্তদোষ; জ্বর ও ক্ষয় এবং বায়ু নাশক।

বামুন হাটি—বায়ু নাশক। কুষ্মাণ্ড—বাত নাশক।

**ভুমিকুষ্মাণ্ড—**

বিদারী মধুরা স্নিগ্ধা বৃংহণী স্তন্য শুক্রদা।
শীতা স্বর্য্যা মূত্রলা চ জীবনী বলবর্ণদা॥
গুরুঃ পিত্তাস্রপবনদাহান্ হন্তি রসায়নী॥

ইহা মধুর রস, স্নিগ্ধ, পুষ্টিকারক, শীতবীর্য্য, স্বরবর্দ্ধক, মূত্রকারক, গুরুপাক, স্তন্য, শুক্র ও বলের বর্দ্ধক, বর্ণপ্রসাদক, জীবনীশক্তি বর্দ্ধক ও রসায়ন। ইহা পিত্তদোষ, রক্তদুষ্টি, বায়ু বিকৃতি ও দাহ নষ্ট করে।

পুনর্নবা, ছোলঙ্গলেবু, জীরা প্রভৃতি ইহার অবশিষ্ট দ্রব্যগুলিও বায়ুনাশক শক্তি বিশিষ্ট এবং অনেকগুলি বলকারক।

## অন্যান্য তৈলের উপাদান সম্বন্ধে বক্তব্য।

বাতব্যাধি অধিকারের তৈল গুলিতে যে সকল উপাদান আছে,

তাহার সকল গুলিই বায়ু নাশক, কোনটি বা পিত্ত এবং কফ নাশক হইলেও যোগবাহী শক্তির জন্য সংযোজিত হইয়াছে। বিশেষতঃ প্রায় ঐ সকল তৈলে যে সকল উপাদান আছে, তাহার প্রায় সমস্ত উপাদানেরই গুণপরিচয় পূর্ব্বে অন্যান্য ঔষধের উপাদানের পরিচয়-প্রসঙ্গে বলা হইয়াছে, সেই জন্য অতঃপর সকল তৈলের সমস্ত উপাদানের গুণ পরিচয় আর বিবৃত না করিয়া যে সকল তৈল ব্যবহার করা হয়, তাহারই পরিচয় প্রদান করিতেছি।

সপ্তপ্রস্থ মহামাষ তৈল।—কাথার্থ মাষকলাই, বেড়েলা, রাস্না, মিলিত দশমূল ও ছাগ মাংস প্রত্যেক দ্রব্য দুই সের পরিমাণে পৃথক পৃথক ষোল সের জলে সিদ্ধ করিয়া প্রত্যেকটির চারি সের অবশেষ রাখিবে, এবং যব, কুলশুঁঠ ও কুলথ কলায় মিলিত দুই সের, ষোল সের জলে সিদ্ধ করিয়া চারিসের অবশেষ রাখিবে। পরে দুগ্ধ ষোল সের এবং কল্কার্থ রাস্না, আলকুশী মূল, সৈন্ধব, শুল্‌ফা, এরণ্ডমূল, মুতা, জীবনীয়গণ, বেড়েলা ও ত্রিকটু—প্রত্যেক দ্রব্য দুই তোলা পরিমাণে লইয়া চারিসের তিল তৈল যথারীতি পাক করিবে। পান, অভ্যঙ্গ, বস্তি ও নস্য ক্রিয়ায় এই তৈল প্রয়োগ করিলে অর্দ্দিত, অববাহুক, বাহুশোষ, শিরঃকম্প, হস্ত কম্প, কর্ণশূল, কর্ণনাদ, বাধির্য্য, গৃধ্রসী, কুব্জতা, অপতানক এবং ঊর্দ্ধজত্রুগত সর্ব্ববিধ বায়ুবিকার প্রশমিত হয়।

মহা কুক্কুটমাংস তৈল।—কাথার্থ মাষকলায় চারিসের, মিলিত দশমূল ছয় সের এক পোয়া, বেড়েলা তিন সের অর্দ্ধপোয়া কেওড়ামূল তিনসের অর্দ্ধ পোয়া, কুক্কুটের মাংস ত্রিশপল, ঝাঁটিমূল পঁচিশ পল অর্থাৎ তিন সের অর্দ্ধ পোয়া। এই

সমস্ত দ্রব্য একত্র দুই দ্রোণ অর্থাৎ এক শত আটাশ সের জলে সিদ্ধ করিয়া বত্রিশ সের অবশেষ রাখিবে। তাহার পর দুগ্ধ ষোলসের এবং কল্কার্থ জীবকাদি অষ্টবর্গ, মঞ্জিষ্ঠা, চই, কটফল, ত্রিকটু, রাস্না, পিঁপুলমূল. যষ্টিমধু, কুড়, মাষকলায়, আলকুশী, বীজ, এরণ্ডমূল, শুলফা, সৈন্ধব, বিট-লবণ, সচললবণ, পিঁপুল, অশ্বগন্ধা, গুলঞ্চ, যমানী, ইন্দ্রযব, শতমূলী, শঠী, শুঁঠ, পিঁপুল, মুতা, পুনর্নবা, হরিদ্রা, দারুহরিদ্রা, শতমূলী, কণ্টকারী ও বৃহতী—প্রত্যেক দ্রব্য দুই তোলা। এই সমস্ত দ্রব্যের সহিত চারিসের তিল তৈল যথানিয়মে পাক করিবে। এই তৈল মর্দ্দনে পক্ষাঘাত, অর্দ্দিত, হনুগ্রহ, শিরোবেদনা, শিরঃকম্প, গাত্রকম্প, হস্ত কম্প, গৃধ্রসী, অববাহক, মন্যাস্তম্ভ, দণ্ডাপতানক, কর্ণনাদ ও বাধির্য্য প্রভৃতি আরোগ্য হইয়া থাকে। এই তৈল বাতরক্ত, সূতিকা রোগ ও অন্ত্রবৃদ্ধি রোগেও অব্যর্থ। এই তৈল, পুষ্টি, অগ্নি ও শুক্রের বৃদ্ধি কারক।

পুষ্পরাজ প্রসারিণী তৈল।—তিলতৈল চারিসের, ক্বাথার্থ গন্ধভাদুলে সাড়ে বার সের, জল চৌষট্টি সের, শেষ ষোল সের। অশ্বগন্ধা মূল ছয় সের এক পোয়া, জল চৌষট্টি সের, শেষ ষোল সের। শ্বেতপদ্ম রস চারি সের, শতমূলীর রস চারি সের, গব্য বা মহিষ দুগ্ধ ষোল সের। কল্কার্থ—শুলফা, পিঁপুল, এলাইচ, কুড়, কণ্টকারী, শুঁঠ, যষ্টিমধু, দেবদারু, শালপাণি, পুনর্নবা, মঞ্জিষ্ঠা, তেজপাতা, রাস্না, বচ, পুষ্করমূল, যমানী, গন্ধতৃণ, জটামাংসী, নিসিন্দা, বেড়েলা, চিতামূল, গোক্ষুর, মৃণাল ও শতমূলী—প্রত্যেক দুই তোলা। পান, অভ্যঙ্গ এবং নস্য ক্রিয়ায় এই তৈল প্রয়োগ করিবে। খাঞ্জ্য, হনুগ্রহ, শিরোগ্রহ প্রভৃতি সর্ব্ববিধ বায়ু রোগ ও ভগ্নস্থানের বেদনাদি ইহা দ্বারা নিবারিত হয়।

পক্ষাঘাত যদি কফাধিক্য হয়, তাহা হইলে অষ্টাদশ শতিকা প্রসারণী ও মহারাজ প্রসারণী তৈল অধিক কার্য্যকরী। নিম্নে উহাদের উপাদান বলা যাইতেছে :—

অষ্টাদশ শতিকা প্রসারণী তৈল।—মূল, শাখা ও পত্র বিশিষ্ট গন্ধ ভাদুলে সাড়ে সাঁইত্রিশ সের, শতমূলী সাড়ে বার সের, অশ্বগন্ধা সাড়ে বার সের, কেয়ার মুল সাড়ে বার সের, দশমূলের প্রত্যেক উপাদান সাড়ে বার সের, বেড়েলা সাড়ে বার সের এবং ঝাঁটি মূল সাড়ে বার সের, একত্র ছয় হাজার চারিশত সের অর্থাৎ একশত ষাট মন জলে পাক করিয়া চৌষট্টি সের অবশেষ থাকিতে নামাইবে। পরে কাঁজি একশত আটাশ সের, দধির মাত, দুগ্ধ, শুক্ত, ইক্ষু রস ও ছাগ মাংসের ক্বাথ—প্রত্যেক দ্রব্য ষোলসের এবং কল্কার্থ ভেলার মুঁটী, তগরপাদুকা, শুঁঠ, পিঁপুল, চিতামূল, শঠী, বচ, পিড়িংশাক, গন্ধভাদুলে, পিঁপুল মূল, দেবদারু, শুল্‌ফা, ছোটএলাইচ, দারুচিনি, বালা, কুঙ্কুম, মৃগনাভি, মঞ্জিষ্ঠা, শিলারস, নখী, অগুরু, কর্পূর, কুন্দরুখোটী, হরিদ্রা, লবঙ্গ, গন্ধতৃণ, রক্তচন্দন, ককোল, লালুকা, মুতা, কালিয়াকাষ্ঠ, নীলসুঁদী, তেজপত্র, শঠী, রেণুক, শৈলজ, নবনীত, খোটী, কেয়ারমূল, আলকুশী মূল, শতমূলী, সরল কাষ্ঠ, পদ্ম কেশর, প্রিয়ঙ্গু, বেণামূল, জটামাংসী, পুনর্ণবা, দশমূল, অশ্বগন্ধা, নাগেশ্বর, রসাঞ্জন, লতা কস্তুরী ফল, জায়ফল, শুপারি ও শিলারস—প্রত্যেক দ্রব্য চব্বিশ তোলা, মিলিত ত্রিফলা চব্বিশ তোলা ও জীবনীয়গণের দশটি মিলিত চব্বিশ তোলা, মিলিত ত্রিফলা চব্বিশ তোলা ও জীবনীয়গণের দশটি মিলিত চব্বিশ তোলা। এই সমস্ত ক্বাথ ও কল্কাদির সহিত চৌষট্টি সের তিল তৈল যথানিয়মে পাক করিবে। এই তৈলের অভ্যঙ্গ দ্বারা ত্বগগত, পানদ্বারা কোষ্ঠগত, ভোজ্য দ্রব্যের সহিত মিশ্রিত করিয়া

সেবন দ্বারা সূক্ষ্মগাড়ীগত, নস্য দ্বারা ঊর্দ্ধগত, বস্তি ক্রিয়া দ্বারা পক্বাশয় গত, এবং নিরূহণ ক্রিয়া দ্বারা সর্ব্ব দেহগত বায়ু-বিকার প্রশমিত হয়। অঙ্গশোষ প্রভৃতি সমুদয় বাতব্যাধি এবং পিত্ত শ্লেষ্মজ ব্যাধিসমূহ এবং বন্ধ্যাত্ব দোষ, অকাল জরা-পলিতাদিও এই তৈল ব্যবহারে নিবারিত হইয়া থাকে।

**মহারাজপ্রসারণী তৈল।**—গন্ধভাদূলে সাড়ে সাঁইত্রিশ সের, পীতঝাঁটি পঁচিশ সের, অশ্বগন্ধা, এরণ্ডমূল, বেড়েলা, শতমূলী; রাস্না, পুনর্নবা, কেয়ামূল, দশমূলের দশটি দ্রব্য এবং পালিধা ছাল, প্রত্যেক দ্রব্য সাড়ে বার সের, দেবদারু ছয় সের এক পোয়া, শিরীষ ছাল ছয় সের এক পোয়া, লাক্ষা তিন সের দুই ছটাক ও লোধ তিন সের দুই ছটাক, এই সমস্ত দ্রব্য একত্র দুইশত মন জলে সিদ্ধ করিয়া একশত আটাশ সের অবশেষে নামাইবে। পরে শুক্ত চৌষট্টি সের, দুগ্ধ চল্লিশ সের, দধি চল্লিশ সের, দধির মাত ষোল সের, ইক্ষুরস বত্রিশ সের এবং ছাগমাংস সাড়ে সাঁইত্রিশ সের। একশত আশী সের জলে সিদ্ধ-করিয়া আটষট্টি সের অবশেষ রাখিবে। আর ষাটপল মঞ্জিষ্ঠা, ষাট্ সের জলে সিদ্ধ করিয়া প'নের সের অবশেষ রাখিবে। এই সমস্ত কাথাদি দ্রব পদার্থের সহিত রক্তচন্দন, পিঁপুল, শুঁঠ ও মরিচ—প্রত্যেক দ্রব্য ছয় পল এবং হরীতকী, বহেড়া, আমলকী, সরলকাষ্ঠ, শুল্‌ফা, কাঁকড়াশৃঙ্গী, বচ, চোরপুষ্পী, শঠী, মুতা, নাগরমূতা, পদ্মফুল, নীল সুঁদী ফুল, পিঁপুলমূল, মঞ্জিষ্ঠা, অশ্বগন্ধা, পুনর্নবা, দশমূল, চাকুন্দে মূল, রসাঞ্জন, গন্ধতৃণ, হরিদ্রা ও জীবনীয়গণ—(জীবক, ঋষভক, মেদ, মহামেদ, কাকোলী, ক্ষীরকাকোলী, মুগানি, মাষাণী জীবন্তী, যষ্টিমধু, প্রত্যেক দ্রব্য চব্বিশ তোলা, এই সমস্ত দ্রব্যের কল্ক মিশ্রিত করিয়া তাহার সহিত আটষট্টি সের তিল তৈলের যথাবিধি প্রথম পাক করিবে। তৎপরে লবঙ্গ, গন্ধবোল, তেজপত্র, ধুনা, শৈলজ, প্রিয়ঙ্গু, বেণামূল, মৌরী, জটামাংসী,

দেবদারু, বালা, শিলারস, শ্বেতচন্দন, লালুকা-কাষ্ঠ ছোট এলাইচ; কুন্দরুখোটী, মুরামাংসী, কুলপত্রের ন্যায় আকৃতিবিশিষ্ট নখী, পদ্মপত্রের ন্যায় আকৃতিবিশিষ্ট নখীও অশ্বত্থমূলের ন্যায় আকৃতিবিশিষ্ট নখী, দারুচিনি, তেজপত্র, চই, খটাশী, চাঁপারকলি, মৌফুল, রেণুক, পিড়িংশাক ও মরুয়া ফল প্রত্যেকটি তিন পল। এই সমস্ত দ্রব্যের কল্ক এবং পঞ্চাশ সের গন্ধ জলের সহিত (গন্ধজল প্রস্তুতের নিয়ম ঃ—তেজপাতা, পত্রক অর্থাৎ তেজপাতার ন্যায় একপ্রকার পাতা, বেণারমূল, মুতা ও বালামূল প্রত্যেক দ্রব্য ২০০ তোলা, কুড় ১০০ তোলা, জল ১০০ সের, শেষ ৫০ সের) এই তৈলের যথারীতি দ্বিতীয় পাক করিবে। তাহার পর নাগকেশর, কুড়, দারুচিনি, কালিয়াকাষ্ঠ, কুঙ্কুম, শ্বেতচন্দন, গেঁঠেলা, লতা কস্তুরি, লবঙ্গ, অগুরু, কক্কোল, জৈত্রী, জায়ফল, ছোট এলাইচ, লবঙ্গ, প্রত্যেক দ্রব্য তিন পল, মৃগনাভি ছয় পল, কর্পূর বার তোলা— এই সমস্ত দ্রব্যের কল্ক এবং চন্দনের জল পঁচিশ সের ও পঁচিশ সের গন্ধ জলের সহিত সেই তৈলের তৃতীয় পাক করিবে। পাক সিদ্ধ হইলে তাহার সহিত পুনর্নবা, মৃগনাভি ছয় পল ও কর্পূর বার তোলা মিশাইয়া রাখিবে।

**সেবনের ঔষধ।**—পক্ষাঘাত রোগ যদি কফপ্রধান হয়, তাহা হইলে **বৃহৎ বাতগজাঙ্কুশ, চিন্তামণিচতুর্মুখ বা ত্রৈলোক্যচিন্তামণি**—এই তিনটি ঔষধের কোনো একটি প্রয়োগ করিবে। একবেলা এই তিনটি ঔষধের যে কোনোটি ও অপর বেলা **ছাগলাদ্য ঘৃত বা বৃহৎ ছাগলাদ্য ঘৃত** ও মধ্যাহ্নে কোনো একটি পাচক অথচ আগ্নেয় ঔষধের ব্যবস্থা হিতকর। নিম্নে বৃহৎ বাতগজাঙ্কুশ, চিন্তামণিচতুর্মুখ ও ত্রৈলোক্যচিন্তামণি এবং ছাগলাদ্য ঘৃত ও বৃহৎ ছাগলাদ্য ঘৃতের উপাদান বলা যাইতেছে—

**চিন্তামণিচতুর্মুখ।**—রসসিন্দুর ২ তোলা, লৌহ ১ তোলা,

অভ্র ১ তোলা ও স্বর্ণ অর্দ্ধ তোলা—একত্র ঘৃতকুমারীর রসের সহিত মর্দ্দন করিয়া একটি গোলক প্রস্তুত করিয়া এবং উহা এরণ্ডপত্র বেষ্টিত করিয়া রাখিয়া তিন দিন ধান্য রাশির মধ্যে রাখিবে। তৎপরে ২ রতি পরিমিত বটি করিবে। মধু ও ত্রিফলা ভিজান জল সহ ব্যবস্থেয়। ইহাতে সর্ব্বপ্রকার বায়ুরোগ, প্রমেহ, অশ্মরী প্রদর, সূতিকাজ্বর, যক্ষ্মা ও বহুমূত্র প্রভৃতি পীড়া নিবারিত হয়। ইহা বল, অগ্নি, পুষ্টি ও কান্তিবর্দ্ধক।

**উপাদানগুলির পরিচয়।**—রসসিন্দুরের গুণ পূর্ব্বেই উক্ত হইয়াছে। ইহা ত্রিদোষনাশক, অন্যান্য ঔষধের সহিত মিশ্রিত হইলে অথবা অনুপানের প্রভেদ অনুসারে ইহার ক্রিয়া যোগবাহী হইয়া থাকে। ইহা অতিশয় পুষ্টিকারক। লৌহ—ত্রিদোষনাশক। অভ্র—ত্রিদোষনাশক। স্বর্ণ—পরম পুষ্টিকর রসায়ন। ঘৃতকুমারীর রসে মর্দ্দন করায় ইহার পুষ্টিকারিতা শক্তি আরও বৃদ্ধি পাইয়া থাকে।

**বৃহৎ বাতগজাঙ্কুশ।**—পারদ, লৌহ, স্বর্ণমাক্ষিক, গন্ধক, হরিতাল, হরীতকী, কাঁকড়াশৃঙ্গী অমৃত, গণিয়ারি ও সোহাগার খই—একত্র মুণ্ডিরীর রস ও নিসিন্দাপাতার রসে এক এক দিন মর্দ্দন করিয়া দুই রতি বটী। পিঁপুলচূর্ণ ও জিঙ্গিরির ক্বাথসহ প্রযুজ্য। ইহা দ্বারা গৃধ্রসী, অববাহুক ও ক্রোষ্টুকশীর্ষ প্রভৃতি আরোগ্য হইয়া থাকে।

**উপাদানগুলির পরিচয়।**—পারদ—ত্রিদোষনাশক, লৌহ—ত্রিদোষনাশক। স্বর্ণমাক্ষিক, অনেকটা স্বর্ণেরই অনুরূপ গুণবিশিষ্ট, রসায়ন। গন্ধক—কিছু পিত্তকর, কিন্তু রসায়ন। হরিতাল—কফ-পিত্ত-বিনাশক, কিন্তু রসায়ন। হরীতকী—ত্রিদোষনাশক। কাঁকড়াশৃঙ্গী—বায়ুনাশক, বিশেষতঃ ঊর্দ্ধবাত নিবারক। অমৃত—কফনাশক। গণিয়ারি—বায়ুনাশক। সোহাগার খই—ইহা বায়ু ও পিত্তকারক, কিন্তু অগ্নিবর্দ্ধক। মুণ্ডিরীর রস—ইহা গলগণ্ড, অপচী, মূত্রকৃচ্ছ্র, ক্রিমি

যোনিরোগ, পাণ্ডু, শ্লীপদ, অরুচি, অপস্মার, প্লীহা, মেদ ও গুহ্যস্থ ব্যাধি নাশক।

**ত্রৈলোক্যচিন্তামণি।**—হীরক, স্বর্ণ ও মুক্তাভস্ম—প্রত্যেক দ্রব্য ১ ভাগ, লৌহ ৩ ভাগ এবং অভ্র ও রসসিন্দূর প্রত্যেক দ্রব্য ৪ ভাগ। ঘৃতকুমারীর রসে মর্দ্দনপূর্ব্বক ১ রতি পরিমিত বটি। এই ঔষধ সেবনে বায়ু, পিত্ত ও কফজনিত বিকারসমূহ এবং প্রমেহ ও কাস প্রভৃতি পীড়া নষ্ট হয়। ইহা বল, বর্ণ পুষ্টি, আয়ু ও অগ্নির বৃদ্ধিকারক। এই ঔষধ তরল কফে আদার রসসহ, শুষ্ক কফে মধুর সহিত, পিত্তদুষ্টিতে ঘৃত ও চিনির সহিত, দুষ্ট বায়ু ও শ্লেষ্মার আধিক্য থাকিলে পিঁপুল চূর্ণ ও মধুর সহিত এবং প্রমেহ রোগে মধুর সহিত ব্যবস্থেয়।

**উপাদানগুলির গুণ।**—

**হীরক**—

আয়ুঃ পুষ্টি বলং বীর্য্যং বর্ণং সৌখ্যং করোতি চ।
সেবিতং সর্ব্বরোগঘ্নং মৃতং বজ্রং ন সংশয়ঃ॥

অর্থাৎ জারিত হীরক সেবনে আয়ু বৃদ্ধি, দেহের পুষ্টি, বল, বীর্য্য ও বর্ণের ঔজ্জ্বল্যসাধন, স্বাস্থ্য বৃদ্ধি ও বিবিধ রোগ ধ্বংস হয়।

**স্বর্ণ**—পরম পুষ্টিকর রসায়ন।

**মুক্তা।**—

মুক্তাকষায়াস্বাদ্বী চ বলপুষ্টি-প্রদায়িনী।
বৃষ্যা নেত্রহিতা রাজযক্ষ্মঘ্নী বিষনাশিনী॥
স্ত্রীণাং কান্তিরতিকরী ধারণাৎ গ্রহপাপনুৎ।

ইহা কষায়-মধুর রস, বলকারক, পুষ্টিবর্দ্ধক, বৃষ্য, নেত্রের হিতকর, বিষদোষ ও রাজযক্ষ্মানাশক। ইহা স্ত্রীদিগের কান্তি ও রতিশক্তি বৰ্দ্ধিত করে। মুক্তা অঙ্গে ধারণ করিলে গ্রহদোষ ও পাপ নষ্ট হয়।

**লৌহ**—ত্রিদোষনাশক। অভ্র এবং রসসিন্দুর—পরম পুষ্টিকর রসায়ন।

**ছাগলাদ্য ঘৃত।**—গব্যঘৃত চারিসের, ছাগমাংস পঞ্চাশ পল ও দশমূল পঞ্চাশ পল, একত্র পাকার্থ জল চৌষট্টি সের, শেষ ষোল সের, দুগ্ধ চারিসের ও শতমূলীর রস চারি সের এবং কল্কার্থ জীবনীয়গণ মিলিত এক সের। যথা নিয়মে পাক করিবে। মাত্রা অর্দ্ধ তোলা। এই ঘৃত সেবনে অর্দ্দিত, অপতন্ত্রক, অপতানক, কর্ণশূল, বাধির্য্য, বাক্যের জড়তা, পঙ্গুতা, কুব্জতা, ও গৃধ্রসী প্রভৃতি নিবারিত হয়। কেহ কেহ এই ঘৃতের কল্ক দ্রব্যের মধ্যে ২ ভাগ যষ্টিমধু লইয়া থাকেন।

**উপাদান গুলির পরিচয়—**

**গব্যঘৃত—**

গব্যং ঘৃতং বিশেষেণ চক্ষুষ্যং বৃষ্যমগ্নিকৃৎ।
স্বাদুপাকরসং শীতং বাতপিত্তকফাপহম্॥
মেধালাবণ্য কান্ত্যোজস্তেজো বৃদ্ধিকরং পরম্।
অলক্ষ্মী পাপরক্ষোঘ্নং বয়সঃ স্থাপকং গুরু॥
বল্যং পবিত্রমায়ুষ্যং সুমঙ্গল্যং রসায়নম্।
সুগন্ধি রোচনং চারু সর্ব্বাজ্যেষু গুণাধিকম্॥

ইহা অত্যন্ত চক্ষুর হিতকর, শুক্রজনক, অগ্নিবর্দ্ধক, মধুর রস, মধুর বিপাক, শীতবীর্য্য, বাতঘ্ন পিত্তনাশক, কফাপহারক, মেধাজনক, লাবণ্য বর্দ্ধক, কান্তিপ্রদ, ওজোধাতুবর্দ্ধক, অত্যন্ত তেজস্কর, দুর্ভাগ্য বিনাশক, পাপহারক, রক্ষোঘ্ন, বয়ঃস্থাপক, গুরু, বলকর, পবিত্র, আয়ুষ্কর, মঙ্গলজনক, রসায়ন, সুগন্ধি, রুচিকারক ও মনোজ্ঞ। সমস্ত ঘৃত অপেক্ষা ইহা শ্রেষ্ঠ।

**ছাগমাংস।—**

ছাগমাংসং লঘুস্নিগ্ধং স্বাদুপাকং ত্রিদোষনুৎ।
নাতিশীতমদাহিস্থাৎ স্বাদু পীনসনাশনম্॥
পরং বলকরং রুচ্যং বৃংহণং বীর্য্যবর্দ্ধনম্।

অর্থাৎ ইহা লঘু, স্নিগ্ধ, মধুর বিপাক, ত্রিদোষ নাশক, অনতিশীতল, অদাহকর, মধুর রস, পীনসনাশক, অত্যন্ত বলকর, রুচিপ্রদ, পুষ্টিবর্দ্ধক ও বীর্য্যকারক।

**দশমূল।—**

দশমূলং ত্রিদোষঘ্নং শ্বাসকাস শিরোরুজঃ।
তন্দ্রাশোথজ্বরানাহ পার্শ্বপীড়া রুচির্হরেৎ॥

দশমূল (বেল, সোণা, গাম্ভারী, পারুল, গণিয়ারি, শালপাণি, চাকুলে, বৃহতী, কণ্টকারী, গোক্ষুর)—ত্রিদোষনাশক এবং শ্বাস, কাস, শিরোরোগ, তন্দ্রা, শোথ, জ্বর, আনাহ, পার্শ্বশূল ও অরুচিনাশক।

**জীবনীয়গণ।—**

জীবনীয়গণঃ প্রোক্তঃশুক্রকৃদ্ বৃংহণো হিমঃ।
গুরুগর্ভ প্রদস্তন্য কফকৃৎ পিত্তরক্তহৃৎ।
তৃষ্ণাং শোষং জ্বরং দাহং রক্তপিত্তং ব্যাপোহতি॥

জীবক, ঋষভক, মেদ, মহামেদ, কাকোলী, ক্ষীরকাকোলী, ঋদ্ধি, বৃদ্ধি, যষ্টিমধু, জীবন্তী, মুদ্গপর্ণী ও মাষপর্ণী ইহাদের মিলিত নাম জীবনীয়গণ। ইহারা মিলিত হইলে শুক্রবর্দ্ধক, শরীরের উপচয়কারক, শীতবীর্য্য, গুরু, গর্ভপ্রদায়ক, স্তন্যদুগ্ধজনক, এবং পিত্ত, রক্তদোষ, তৃষ্ণা, শোষ, জ্বর, দাহ ও রক্তপিত্ত বিনাশক।

**বৃহৎ ছাগলাদ্য ঘৃত।**—ঘৃত ষোল সের, কল্কার্থ ছাগমাংস,

দশমূল, বেড়েলা ও অশ্বগন্ধা—প্রত্যেক দ্রব্য একশত পল অর্থাৎ সাড়ে বার সের, পৃথক পৃথক চৌষট্টি সের জলে সিদ্ধ করিয়া প্রত্যেকটির ষোল সের অবশেষ রাখিবে এবং যথাক্রমে এক একটি ক্বাথের সহিত এক একবার ঘৃতপাক করিবে। তাহার পর ষোল সের দুগ্ধ ও ষোল সের শতমূলীর রসের সহিত পৃথক পৃথক পাক করিয়া কল্কপাক করিবে। কল্ক দ্রব্য—যথা জীবন্তী, যষ্টিমধু, দ্রাক্ষা, কাকোলী, ক্ষীর-কাকোলী, নীলশুঁদি, মুতা, রক্তচন্দন, রাস্না, মুগানি, মাষানি, শ্যামালতা, অনন্তমূল, মেদ, মহামেদ, কুড়, জীবক, ঋষভক, শঠী, দারুহরিদ্রা, প্রিয়ঙ্গু. ত্রিফলা, তগরপাদুকা. তালীশপত্র, পদ্মকাষ্ঠ, এলাইচ, তেজপত্র, শতমূলী, নাগেশ্বর, জাতিপুষ্প, ধনে, মঞ্জিষ্ঠা, দাড়িম, দেবদারু, রেণুকা, এলবালুকা, বিড়ঙ্গ ও জীরা—প্রত্যেক দ্রব্য চারি তোলা। পাকশেষে ছাঁকিয়া ঐ ঘৃতের সহিত দুই সের চিনি মিশ্রিত করিবে। এই ঘৃতের সমুদয় পাকই তাম্র পাত্রে করিয়া মৃদু অগ্নিতে সম্পন্ন করিতে হয়। ইহা সেবনে পক্ষাঘাত, অপস্মার, উন্মাদ. গৃধ্রসী, অর্দ্দিত, ধনুঃস্তম্ভ ও অপতানক প্রভৃতি সকল প্রকার বায়ুরোগ এবং রক্তপিত্ত, শোষ, ক্ষয়, শুক্রমেহ, শুক্রতারল্য, ধাতুদৌর্ব্বল্য, ইন্দ্রিয়দৌর্ব্বল্য, প্রদরাদি স্ত্রীরোগ, বাতরক্ত, উরুস্তম্ভ, অর্শঃ, আনাহ এবং চাতুর্থক জ্বর প্রভৃতি পীড়া আরোগ্য হইয়া থাকে। ইহার ন্যায় উৎকৃষ্ট বলকারক ঔষধ অতি বিরল।

পক্ষাঘাত যদি পিত্ত প্রধান হয়, তাহা হইলে প্রাতে অন্য ঔষধ না দিয়া **বৃহৎ বাতচিন্তামণি, ত্রৈলোক্যচিন্তামণি** কিম্বা **যোগেন্দ্র রসের** ব্যবস্থা করিবে। ত্রৈলোক্যচিন্তামণির উপাদান পূর্ব্বেই বলা হইয়াছে, অন্য দুইটি ঔষধের উপাদান নিম্নে বলা

**বৃহৎ বাতচিন্তামণি।**—স্বর্ণ ৩ ভাগ, রৌপ্য ২ ভাগ, অভ্র ২ ভাগ, লৌহ ৫ ভাগ, প্রবাল ৩ ভাগ, মুক্তা ৩ ভাগ এবং রস সিন্দূর ৭ ভাগ। একত্র ঘৃতকুমারীর রস সহ মর্দ্দন করিয়া ২ রতি পরিমিত বটি। বিবেচনা পৃথক অনুপানের ব্যবস্থা করিবে। ইহা দ্বারা বায়ু বিকার ও পিত্তবিকার সমূহ নষ্ট হয়।

**উপাদান গুলির পরিচয়।**—ইহার সমস্ত উপাদানই বায়ুনাশক এবং বলকারক বলিয়া এই ঔষধ সকল প্রকার বাত-ব্যাধিতেই প্রশস্ত।

**যোগেন্দ্র রস।**—রসসিন্দূর ১ তোলা, স্বর্ণ, লৌহ, অভ্র, মুক্তা ও বঙ্গ—প্রত্যেক অর্দ্ধ তোলা। একত্র ঘৃতকুমারীর রসে ভাবনা দিয়া তিন দিন ধান্য রাশির মধ্যে রাখিয়া ২ রতি পরিমিত বটি করিবে। অনুপান ত্রিফলার জল ও চিনি। ইহা সেবনে উন্মাদ, অপস্মার, মূর্চ্ছা, পক্ষাঘাত ও ইন্দ্রিয়নাশ প্রভৃতি বায়ুবিকার সমূহ এবং ভিন্ন ভিন্ন রোগনাশক দ্রব্যের অনুপান সহ সেবনে পিত্তরোগ, প্রমেহ, বহুমূত্র, মূত্রাঘাত, অম্লপিত্ত, শূল, অর্শঃ, ভগন্দর ও কৃশতা প্রভৃতি নিবারিত হয়।

যদি কেবল বায়ুজনিত পক্ষাঘাত হইয়া থাকে, তাহা হইলে প্রাতে অন্য কোন ঔষধ না দিয়া কেবল **রসরাজ রসের** ব্যবস্থা করিবে। উহার উপাদান এই—

**রসরাজ রস।**—রসসিন্দুর ৮ আট তোলা। অভ্র ২ দুই তোলা, স্বর্ণ ১ তোলা। একত্র ঘৃতকুমারীর রসের সহিত মাড়িয়া তাহার সহিত লৌহ, রৌপ্য, বঙ্গ, অশ্বগন্ধা, লবঙ্গ, জৈত্রী ও ক্ষীর-কাকোলী—প্রত্যেকটি, অর্দ্ধ তোলা মিশ্রিত করিবে। তাহার পর কাকমাচীর রসে মাড়িয়া ৫ পাঁচ রতি পরিমিত বটিকা করিবে। দুগ্ধ ও চিনির জল অনুপানে সেবন করিলে পক্ষাঘাত, অর্দ্দিত, অপতন্ত্রক,

হনুস্তম্ভ, মস্তক ঘূর্ণন এবং বাধির্য্য প্রভৃতি আরোগ্য হইয়া থাকে। ইহা অতিশয় বল ও শুক্রবৃদ্ধিকারক।

যদি পক্ষাঘাতে ব্যাধির স্থান শুষ্ক হইতে থাকে, তাহা হইলে প্রাতে রসরাজ রস মধ্যাহ্নে কোন একটি আগ্নেয় ঔষধ এবং বৈকালে অশ্বগন্ধাঘৃত বা বৃহৎ অশ্বগন্ধাঘৃত সেবনের ব্যবস্থা করিবে। এরূপ অবস্থায় অন্যান্য তৈল অপেক্ষা অশ্বগন্ধা তৈল, সপ্তপ্রস্থ মহামাষ তৈল বা শ্রীগোপাল তৈলের মালিশ অধিক উপকারী। অশ্বগন্ধা ঘৃত, অশ্বগন্ধা তৈল ও শ্রীগোপাল তৈলের প্রস্তুত প্রণালী রসায়ন ও বাজীকরণাধিকারে বলা যাইবে। এখানে কেবল সপ্তপ্রস্থ মহামাষ তৈলের পরিচয় প্রদান করা যাইতেছে—

**সপ্তপ্রস্থ মহামাষতৈল**।—তিল তৈল ⁄৪ সের, মাষ কলায়ের কাথ ⁄৪ সের, বেড়েলার কাথ চারি সের, রাস্নার কাথ ⁄৪ সের, দশমূলের কাথ ⁄৪ সের, কুলথকলাই, কুলশুঁঠ ও যব—এই তিনটি দ্রব্যের মিলিত কাথ ⁄৪ সের ছাগমাংস কাথ ⁄৪ সের, দুগ্ধ ১৬ সের। কল্কার্থ রাস্না, আলকুশী বীজ, সৈন্ধব, শুল্‌ফা, এরণ্ডমূল, মুতা ও ত্রিকটু—প্রত্যেকটি দুই তোলা। যথাবিধি পাক করিবে। এই তৈল মর্দ্দনে কম্পবাত, বাহুশোষ, অববাহুক, অর্দ্দিত, কুব্জ ও অপতানক আরোগ্য হয়। কর্ণশূল, কর্ণনাদ ও খল্লীতেও ইহা ব্যবস্থা করা যায়।

## অর্দ্দিত।

**ব্যবস্থা**—অর্দ্দিত রোগে রসোন ছেঁচিয়া মাখনের সহিত ভক্ষণ করিতে দিবে। বেড়েলা, মাষকলাই, আলকুশীমূল, গন্ধতৃণ ও এরণ্ডমূল প্রত্যেক দ্রব্য ।৵১০, জল আধ সের, শেষ আধ পোয়া—ইহাদের কাথ পানে অর্দ্দিত রোগে উপকার দর্শিয়া থাকে। অনেকে ঐ কাথের নস্য লওয়ারও ব্যবস্থা করিয়া থাকেন। মাষকলায় দ্বারা পিষ্টক প্রস্তুত

করিয়া নবনীতসহ ভক্ষণে অর্দ্দিতরোগে উপকার হইয়া থাকে। পক্ষাঘাত রোগে যে **মাসবলাদি কষায়ের** কথা বলা হইয়াছে, অর্দ্দিত রোগে নাসিকা দ্বারা ঐ ক্বাথ পান করিলে বিশেষ ফল দর্শিয়া থাকে। পক্ষাঘাতে যে মাষতৈল, মহামাষতৈল এবং মহাকুক্কুটমাংসতৈলের কথা বলা হইয়াছে, সেগুলিও অর্দ্দিত রোগে হিতকর।

পক্ষাঘাতে যে চিন্তামণি চতুর্ম্মুখ, বৃহৎ বাতচিন্তামণি, ত্রৈলোক্য-চিন্তামণি, যোগেন্দ্র রস এবং রসরাজ রসের কথা বলা হইয়াছে, অর্দ্দিত রোগেও সেগুলির ব্যবস্থা করিবে।

## হনুগ্রহ চিকিৎসা।

**ব্যবস্থা**—পূর্ব্বেই বলা হইয়াছে, হনুগ্রহ দুই প্রকার, সংবৃতাস্য অর্থাৎ মুখ বন্ধ হইলে ঐ অবস্থাতেই থাকে, আর বিবৃত করা যায় না। এইরূপ অবস্থায় তিল, মসিনা প্রভৃতি তৈলাক্ত দ্রব্যের দ্বারা স্বেদ প্রদান করিবে এবং দুগ্ধ দ্বারা ঐসকল দ্রব্য পেষণ করিয়া বারংবার পুলটিশ প্রদান করিবে। ইহাতেও ঐরূপ অবস্থা দূরীভূত না হইলে পক্ষাঘাতে যে মহামাষ, নিরামিষ মহামাষ এবং মহাকুক্কুট মাংসতৈলের কথা বলা হইয়াছে, হনুদ্বয়ে তাহার কোনো একটি মালিশ করিবে। এইরূপ হনুগ্রহে সর্ব্বদাই কথা বলিবার চেষ্টা করা উচিত।

বিকৃতাস্য হনুগ্রহে চোয়াল এরূপভাবে আটকাইয়া যায় যে, মুখ আর বন্ধ করা যায় না। এরূপ অবস্থায় স্নেহাভ্যঙ্গ করিয়া স্বেদ প্রদানের ব্যবস্থা করিবে এবং দুই হস্তের অঙ্গুষ্ঠদ্বয় দ্বারা পীড়ন করিয়া তর্জ্জনী অঙ্গুলীদ্বয় দ্বারা চিবুক উন্নত করিবার চেষ্টা করিবে।

## মন্যাস্তম্ভ চিকিৎসা।

**ব্যবস্থা**।—এই রোগে কুক্কুটডিম্বের দ্রবাংশ সৈন্ধব লবণ ও গব্যঘৃত মিশাইয়া এবং গরম করিয়া গ্রীবাদেশে মর্দ্দনের ব্যবস্থা করিয়া দিবে।

অশ্বগন্ধা মূলের প্রলেপ এবং খাঁটি সরিষার তৈল মর্দ্দন করিলেও এইরূপ অবস্থায় উপকার হয়। এই রোগে প্রথমতঃ কফহর ক্রিয়া করিয়া তাহার পরে বাতনাশক চিকিৎসা করা কর্ত্তব্য; কারণ এই রোগ কফাবৃত বায়ুর কার্য্য। এই রোগে প্রথমতঃ বালুকাস্বেদ, মাষকলায় ভাজিয়া তাহার স্বেদ, ফ্লানেল দ্বারা স্বেদ, গরম জল পূর্ণ বোতলের স্বেদ প্রভৃতি উপকারী। এই রোগে মন্যা অর্থাৎ গ্রীবাপ্রদেশের শিরায় বেদনা বেশী অনুভূত হইলে রাইসরিষা, রসোন, সজিনাছাল ও সিদ্ধির উষ্ণ প্রলেপ দিলে উপকার দর্শিয়া থাকে। এই রোগে প্রাতে **কৃষ্ণ-চতুর্ম্মুখ** বা **বৃহৎ বাতগজাঙ্কুশ** ও সন্ধ্যার পূর্ব্বে **লক্ষ্মী-বিলাস** সেবনের ব্যবস্থা করিবে এবং **কুব্জপ্রসারণী তৈল,** মর্দ্দনের ব্যবস্থা করিয়া দিবে। নিম্নে ঐ ঔষধগুলির উপাদান বলা যাইতেছে।

**কৃষ্ণচতুর্ম্মুখ রস।**—পারদ, গন্ধক, লৌহ, অভ্র—প্রত্যেক দ্রব্য এক ভাগ এবং স্বর্ণ সিকি ভাগ, একত্র ঘৃতকুমারীর রসে মর্দ্দন করিয়া একটি গোলক প্রস্তুত করিয়া তিন দিন ধান্যরাশির মধ্যে সংস্থাপন পূর্ব্বক ধান্যরাশি হইতে বাহির করিয়া ২ রতি পরিমিত বটি করিবে। মধু ও ত্রিফলার জল অনুপানে বা অবস্থা বিবেচনায় অন্যরূপ অনুপানে প্রযুজ্য। ইহা দ্বারা মূর্চ্ছা, উন্মাদ, অপস্মার, অর্শ, প্রমেহ, পাণ্ডু, শূল, শ্বাস, কাস, অম্লপিত্ত ও অগ্নিমান্দ্য প্রভৃতি রোগ নষ্ট হইয়া থাকে। ইহা বলিপলিতনাশক এবং বল ও পুষ্টিবর্দ্ধক।

বৃহৎ বাতগজাঙ্কুশের উপাদান পক্ষাঘাত চিকিৎসায় বলা হইয়াছে। লক্ষ্মীবিলাসের উপাদান শুক্রতারল্য ও ধ্বজভঙ্গ অধিকারে বলা যাইবে।

কুব্জপ্রসারণী তৈলের উপাদান:—

**কুব্জপ্রসারণী তৈল।**—তিল তৈল ১৬ ষোল সের, গন্ধ-ভাদুলে ১২॥ সাড়ে বার সের, জল ৬৪ চৌষট্টি সের, শেষ ১৬ ষোল সের,

রুধির মাত ষোল সের, কাঁজি ১৬ ষোল সের, দুগ্ধ ৩২ বত্রিশ সের, কল্কার্থ—চিতামূল, পিঁপুলমূল, যষ্টিমধু, সৈন্ধব, বেড়েলা, শুল্‌ফা, দেবদারু, রাস্না, গজপিঁপুল, গন্ধভাদুলের মূল, জটামাংসী ও ভেলার মুটি—প্রত্যেক দ্রব্য ২ দুই পল। যথাবিধানে পাক করিবে। এই তৈল মর্দ্দনে কুব্জতা, পঙ্গুতা, গৃধ্রসী ও অর্দ্দিত প্রভৃতি বায়ুরোগ এবং বাতশ্লৈষ্মিক রোগসমূহ নিবারিত হইয়া থাকে।

## শিরোগ্রহ চিকিৎসা।

এই রোগে ঘৃত বা ঐরূপ অন্য স্নেহ পদার্থের কবল ধারণ হিতকর। সেবনের জন্য মহালক্ষ্মীবিলাসের ব্যবস্থা করিবে।

## গৃধ্রসী চিকিৎসা।

**ব্যবস্থা।** গৃধ্রসী মাত্রেই শ্লেষ্মানুবন্ধ থাকে, এজন্য তাহার প্রতি দৃষ্টি রাখিয়া চিকিৎসা করা কর্ত্তব্য। এই গৃধ্রসী আবার দুইপ্রকার বাতজ ও বাতশ্লেষ্মজ। বাতজ গৃধ্রসীতে কম্প বা স্পন্দন অনুভূত হয়। এইরূপ অবস্থায় দশমূল, বেড়েলা, রাস্না, গুলঞ্চ ও শুঁঠের ক্বাথ উপযুক্ত মাত্রায় এরণ্ড তৈলের সহিত মিশাইয়া পান করিতে দিবে। রাস্না ৮ আট তোলা ও শোধিত গুগ্‌গুলু ১০ দশ তোলা—গব্যঘৃত দ্বারা পেষণ করিয়া এক আনা মাত্রায় গরম জলের সহিত সেবন করিতে দিলে কম্প ও স্পন্দনযুক্ত বাতজ গৃধ্রসীতে বিশেষ উপকার হইয়া থাকে। কেবলমাত্র দশমূলের ক্বাথ ও এরণ্ডতৈল পানেও এইরূপ বাতজ গৃধ্রসী উপশমিত হয়। মৃদু অগ্নিতে নিসিন্দাপাতার ক্বাথ প্রস্তুত করিয়া অথবা শেফালিকা ফুলের পাতার ক্বাথ শুধু অগ্নিজালে প্রস্তুত করিয়া সকল প্রকার গৃধ্রসীতেই একবার করিয়া মহালক্ষ্মী বিলাসের সহিত সেবনের ব্যবস্থা করিয়া দিবে। বেদনা স্থানে মাষকলায় ভাজিয়া স্বেদ দিবার এবং প্রসারণী প্রভৃতি তৈল মর্দ্দনের ব্যবস্থা করিয়া দিবে।

## বিশ্বচী ও অববাহুক এবং বাহুশোষ চিকিৎসা।

এই রোগে মহামাষতৈল বা সপ্তপ্রস্থ মহামাষতৈল মর্দ্দনের এবং রসরাজ, বাতচিন্তামণি, যোগেন্দ্র রস প্রভৃতি সেবনের ব্যবস্থা করিয়া দিবে। দশমূল, ও মাষকলায় ইহাদের ক্বাথে তিল তৈল ও গব্যঘৃত প্রক্ষেপ দিয়া রাত্রিকালীন ভোজনের পর নস্য লইবার ব্যবস্থা করিয়া দিবে। বাহুশোষরোগে শালপাণির সহিত দুগ্ধ সিদ্ধ করিয়া সেই দুগ্ধ পান করিবার ব্যবস্থা করিবে।

## ক্রোষ্টুকশীর্ষ ও পাদদাহ চিকিৎসা।

এই রোগের চিকিৎসা অনেকটা বাতরক্তের ন্যায়। গুগ্‌গুলুঘটিত ঔষধ এই পীড়ায় বিশেষ উপকারী। শোধিত গুগ্‌গুলু অর্দ্ধ তোলা এরণ্ড তৈল ও ত্রিফলার ক্বাথসহ প্রত্যহ পান করিলে এই রোগে উপকার দর্শিয়া থাকে। বৃদ্ধদারকবীজ এক রতি এবং অর্দ্ধ পোয়া দুগ্ধ একত্র পান করিলেও এই রোগে উপকার হয়। ত্রয়োদশাঙ্গ গুগ্‌গুলুটি একবার করিয়া এই পীড়ায় সেবনের ব্যবস্থা করিবে। নিম্নে উহার উপাদান বলা যাইতেছে ঃ—

**ত্রয়োদশাঙ্গ গুগ্‌গুলু।**—বাবলার ছাল, অশ্বগন্ধা, হবুষ ( অভাবে ধনে, ) গুলঞ্চ, শতমূলী গোক্ষুর, বিদ্ধড়ক, রাস্না, শুল্‌ফা, শঠী, যমানী ও শুঁঠ—প্রত্যেকটির চূর্ণ ১ তোলা, শোধিত গুগগুলু ১২ তোলা এবং ঘৃত ৬ তোলা, একত্র মিশ্রিত করিয়া।• চারি আনা হইতে অর্দ্ধতোলা মাত্রায় দুগ্ধ বা গরম জলসহ সেব্য। ইহা সেবনে কটিগ্রহ গৃধ্রসী, হনুগ্রহ এবং বাহু, পৃষ্ঠ, জানু, পাদদ্বয়, সন্ধি অস্থি, মজ্জা ও স্নায়ুগত বাতরোগ বিদূরীত হয়।

**বাতারি গুগ্‌গুলটি** ও এই অবস্থায় উপকারী। উহার উপাদান আমবাত অধিকারে বলা যাইবে। বাতরক্ত অধিকারের **কৈশোর**

**গুগ্‌গুল্, অমৃতাগুগ্‌গুল্, যোগরাজ গুগ্‌গুল্** প্রভৃতি এবং পক্ষাঘাতে যে **যোগেন্দ্ররস, বৃহৎ বাতচিন্তামণির** কথা বলা হইয়াছে, সে গুলিও এই রোগে ব্যবস্থা করিবে।

## পঙ্গু, খঞ্জ, কলায়ভঞ্জ ও বাতকণ্টক চিকিৎসা।

যে ত্রয়োদাঙ্গ গুগ্‌গুলুর পরিচয় পূর্ব্বে প্রদত্ত হইল, পঙ্গু, খঞ্জ, কলায়ভঞ্জ ও বাতকণ্টক চিকিৎসায় তাহা প্রয়োগ করিবে। এইরূপ অবস্থায় দশমূল, বেড়েলা, রাস্না, গুলঞ্চ ও শুঁঠের ক্বাথসহ এরণ্ডতৈল পান হিতকর। দশমূল, রাস্না, মাষকলায়, শুঁঠ, গুলঞ্চ ও এরণ্ডমূলের স্বেদ প্রদানও এইরূপ অবস্থায় উপকারী। মহাকুক্কুটমাংস তৈল, সপ্তপ্রস্থ মহামাষতৈল প্রভৃতি এই সকল রোগে মর্দ্দনের ব্যবস্থা করিয়া দিবে।

## জিহ্বাস্তম্ভ ও মিন্‌মিন্ গদগদ চিকিৎসা।

সৈন্ধব লবণের সহিত দশমূলের ক্বাথ মিশাইয়া কবল করিবার ব্যবস্থা করিবে। প্রাতে **চিন্তামণি বা ত্রৈলোক্য চিন্তামণি, বৈকালে ছাগলাদ্যঘৃত, বৃহৎ ছাগলাদ্য ঘৃত এবং সন্ধ্যার সময় কল্যাণাবলেহ বা অষ্টাঙ্গ অবলেহ সেবনের** ব্যবস্থা এই রোগে হিতকর; অষ্টাঙ্গ অবলেহের কথা জ্বরবিকারে বলা হইয়াছে, এইস্থলে কেবল কল্যাণাবলেহ প্রস্তুতের বিধি বলা যাইতেছে :—

**কল্যাণাবলেহ।**—হরিদ্রাচূর্ণ, বচ, কুড়, পিপুল, শুঁঠ, কৃষ্ণজীরা, যমানী, যষ্টিমধু ও সৈন্ধব—প্রত্যেক সমভাগ, /০ এক আনা

মাত্রায় ঘৃতসহ লেহন করিবে। অবস্থা বিশেষে আদার রস ও মধুসহ লেহন করা যায়।

এই রোগে স্বরভঙ্গ অধিকারে **ব্রাহ্মীঘৃত** বিশেষ উপকারী। উহার উপাদান স্বরভঙ্গ অধিকারে বলা যাইবে।

## অসংশোষ চিকিৎসা।

বাজীগন্ধাদি কষায় এই রোগে বিশেষ উপকারী।

**ইহার উপাদান—**

**বাজীগন্ধাদি কষায়।**—অশ্বগন্ধা, পীতবেড়েলা, গোরক্ষ, চাকুলে, দশমূল, শুঁঠ, শ্বেত কেলেকড়া, রক্ত কেলেকড়া ও রাস্না —মিলিত ২ তোলা, জল আধসের, শেষ আধপোয়া। এই রোগে **প্রাতে রসরাজ রস, যোগেন্দ্র রস বৃহৎ বাতচিন্তামণি, ত্রৈলোক্যচিন্তামণি** প্রভৃতির কোনো একটি ঔষধ এবং **বৈকালে ছাগলাদ্যঘৃত বা মহাকল্যাণক ঘৃত** পানের এবং **মহামাষ তৈল, মহাকুক্কুট মাংস তৈল প্রভৃতি** মালিশের ব্যবস্থা করিবে। **মধ্যম নারায়ণ তৈল বা মহানারায়ণ তৈল**—যাহা উন্মাদ অধিকারে বলা হইয়াছে, তাহাও এই অবস্থায় উপকারী। মহাকল্যাণক ঘৃতের কথা স্বরভেদ অধিকারে বলা হইবে।

## তূণী ও প্রতিতূণী চিকিৎসা।

এই উভয়রোগে ঈষদুষ্ণ জলের সহিত পিপ্পল্যাদিগণের চূর্ণ এক আনা মাত্রায় সেবন হিতকর।

**পিপ্পল্যাদিগণ।**—পিঁপুল, পিপুলমূল, চই, চিতামূল, শুঁঠ, মরিচ, এলাইচ, বনযমানী, ইন্দ্রযব, আকনাদি পাতা, রেণুক, জীরে,

বামুনহাটি, মহানিম্ব ফল, হিং হরীতকী, কটকী, সর্ষপ, বিড়ঙ্গ, আতইচ ও মূর্ব্বামূল। প্রত্যেকটির চূর্ণ সমভাগ।

হিং ৩ রতি ও যবক্ষার চারি আনা একত্র মিশাইয়া এই রোগে বেদনা স্থানে মর্দ্দন ও ১ তোলা ঘৃতসহ পান করিলে এই অবস্থায় উপকার দর্শিয়া থাকে।

এই রোগে **প্রাতে চিন্তামণি চতুর্ম্মুখ, বৃহৎ বাত-চিন্তামণি প্রভৃতি** এবং অন্য সময়ে নাসাধিকারের ঔষধ সমূহ ও অষ্টাদশ শতিকাপ্রসারণী তৈল মর্দ্দনের ব্যবস্থা করিয়া দিবে।

## আধ্মান চিকিৎসা।

আধ্মান রোগে পিঁপুল চূর্ণ ২ তোলা, তেউড়ীর মূল চূর্ণ ৮ তোলা ও চিনি ৮ তোলা—একত্র মিশাইয়া অর্দ্ধ তোলা মাত্রায় মধুর সহিত সেবনের ব্যবস্থা করিবে। দেবদারু, কুড়, শুল্‌ফা, হিং ও সৈন্ধবলবণ, বেড়েলা, একত্র কাঁজির সহিত বাটিয়া গরম করিয়া প্রলেপ দিলে শূল ও আধ্মান রোগ আরোগ্য হয়। পেটে তৈল ও জল মালিশ করিয়া স্বেদ দিলেও আধ্মান রোগে উপকার হইয়া থাকে। তার্পিণতৈলের মালিশও আধ্মানে হিতকর। কুলের আঁটির শাঁস, কুলথকলায়, দেবদারু, রাস্না, মাষকলায়, তিসী, তৈল বিশিষ্ট কোন ফল ( যথা সরিষা ), কুড়, বচ, শুলফা ও যবচূর্ণ—সমভাগে লইয়া কাঁজিতে বাটিয়া উষ্ণ করিয়া প্রলেপ দিলে আধ্মান রোগে উপকার হয়। বিষ্ণুতৈল প্রভৃতির মালিশও আধ্মানে হিতকর।

সেবনের ঔষধ মধ্যে ভাস্কর লবণ ও বজ্রক্ষার মিশাইয়া গরম জলসহ সেবন করিতে দিলে বিশেষ ফল পাওয়া যায়। এই রোগে প্রাতে **চিন্তামণি, ত্রিফলা ভিজান জলসহ এবং বৈকালে ভাস্কর লবণ ও বজ্রক্ষার** মিশাইয়া সেবনের ব্যবস্থা করিয়া দিবে।

বিষ্টব্ধাজীর্ণের সকল ব্যবস্থাই আধ্মান রোগে হিতকর জানিবে।

## প্রত্যাধ্মান চিকিৎসা।

আধ্মান রোগে বমন করান নিষিদ্ধ, কিন্তু প্রত্যাধ্মান রোগে বমন করান ব্যবস্থা। এই অবস্থায় লবণ ও জল মিশাইয়া বমন করাইবার ব্যবস্থা করিবে। ইহাতে বমন না হইলে তুঁতে চূর্ণ এক আনা বা অশোধিত তাম্রভস্ম—জলসহ সেবন করাইয়া বমন করাইবে। আধ্মানে যেমন বমন প্রশস্ত নহে, সেইরূপ প্রত্যাধ্মানেও বিরেচন নিষিদ্ধ।

এই রোগে ব্যাধি আরোগ্য না হওয়া পর্য্যন্ত কোন দ্রব্য আহার করিতে দিবে না।

রোগের পরিমাণ কম না হইলে কোনো বিশেষ ঔষধ দিবারও প্রয়োজন নাই, রোগের পরিমাণ কম পড়িলে বজ্রক্ষার প্রভৃতি দীপনীয় ঔষধের ব্যবস্থা করিও।

## অষ্ঠীলা ও প্রত্যষ্ঠীলা চিকিৎসা।

নারায়ণ তৈল, মধ্যমনারায়ণ তৈল, বিষ্ণুতৈল প্রভৃতির মালিশ এই রোগে হিতকর।

এই রোগ যদি সঞ্চারী ও কেবল বাতময় হয়, তাহা হইলে গুল্ম রোগের ন্যায়, নতুবা অন্তর্বিদ্রধির ন্যায় চিকিৎসা করিবে। এই রোগে প্রাতে **চিন্তামণি-চতুর্ম্মুখ—ত্রিফলার জলসহ, মধ্যাহ্নে অগ্নিমান্দ্য অধিকারোক্ত হিঙ্গ্বষ্টকচূর্ণ ও বৈকালে গুল্ম কালানল রস বা কাঙ্কায়ন গুড়িকা** ব্যবহারে বিশেষ ফল পাওয়া যায়।

## ধনুস্তম্ভ চিকিৎসা।

এই রোগে চোয়াল বন্ধ হইয়া যায়, ঘাড়ে বেদনা হয় ও পার্শ্বদ্বয়

ভাঙ্গিয়া পড়ে। চোয়ালে বালুকা স্বেদ ও মাষকলাইয়ের স্বেদ দিবার ব্যবস্থা করিবে। এই রোগে প্রথমে কোষ্ঠ পরিষ্কারক ঔষধ দিয়া পরে অবসাদক ঔষধ দেওয়া কর্ত্তব্য।

## খল্বী চিকিৎসা।

তৈলের সহিত কুড়, সৈন্ধব লবণ ও চূক্র মিশাইয়া গরম করিয়া খালধরা স্থানে মালিশ করাইবে। বিশ্বচীতে যে সমস্ত ঔষধের কথা বলা হইয়াছে, ইহাতে সেই সকল ব্যবস্থা করিবে।

## বেপথু চিকিৎসা।

ইহাতে শীতল ক্রিয়া নিষিদ্ধ এবং গরমে থাকা কর্ত্তব্য। এই রোগে **কল্প ও চতুর্ম্মুখ** প্রভৃতি ঔষধ সেবন ও **মাষতৈল** প্রভৃতির মর্দ্দন হিতকর।

সকল প্রকার বাতব্যাধিই অতি কৃচ্ছ্রসাধ্য রোগ, অল্পদিনে ইহার উপশম হয় না। ঔষধ অপেক্ষা তৈল ব্যবহারে সকল প্রকার বাতব্যাধিতেই বেশী উপকার হইয়া থাকে।

**পথ্যাপথ্য।**—দিবসে ও রাত্রে পুরাতন তণ্ডুলের অন্ন, রোহিত, মাগুর, শিঙ্গী, কই, খলিসা প্রভৃতি মৎস্যের ঝোল, মাংসের যূষ। ডুমুর, মোচা, পটোল, মানকচু, বেগুন, কুমড়া, থোড়, এঁচোড় প্রভৃতির তরকারি। কলায় প্রভৃতির দাল। দুগ্ধ, নবনীত, ঘোল। পাকা পেঁপে, দাড়িম, কিসমিস, খেজুর প্রভৃতি এবং ঘৃত, ময়দা, সুজি ও চিনিতে প্রস্তুত সকল প্রকার দ্রব্য। পক্ষাঘাতে রাত্রিতে লুচি বা রুটী। পক্ষাঘাতে শীতল জলে স্নান বিধেয় নহে, উষ্ণ জলে সহ্যমত স্নান করিবেন। পক্ষাঘাতে স্নান যত কম হয় ততই মঙ্গল।

# আমবাত ( Rheumatism )

**আমবাত কি ?**—চলিত কথায় আমবাতকে সকলে বাতই বলিয়া থাকেন। ক্ষীর-মৎস্যাদি সংযোগ বিরুদ্ধ দ্রব্য আহার, অতিরিক্ত মৈথুন, স্নিগ্ধাদি দ্রব্য ভোজন, ব্যায়াম, সন্তরণাদি জলক্রীড়া, অগ্নিমান্দ্য ও গমনাগমন শূন্যতার অভাবে বায়ু কর্ত্তৃক আমাশয় ও সন্ধিস্থল প্রভৃতি কফ স্থানে সঞ্চিত ও দূষিত হইয়া এই রোগ উৎপাদন করিয়া থাকে। অঙ্গ মর্দ্দ, অরুচি, তৃষ্ণা, আলস্য, দেহের গুরুতা, জ্বর, অপরিপাক ও শোথ—এই কয়টি আমবাতের লক্ষণ।

**সাধারণ চিকিৎসা।**—এই রোগ উৎপন্ন মাত্র চিকিৎসা করা কর্ত্তব্য, নতুবা ইহা কষ্টসাধ্য হইয়া থাকে। লঙ্ঘন, স্বেদ ও বিরেচন আমবাতের প্রধান চিকিৎসা। স্বেদ কিন্তু স্নিগ্ধ দেওয়া উচিত নহে, বালুকার পোট্টলী উত্তপ্ত করিয়া তাহার দ্বারা স্বেদ দিবে। স্বেদের মত প্রলেপও আমবাতে হিতকর। সজিনার ছালের প্রলেপ আমবাতের প্রথম অবস্থায় বেশ উপকারী। কুলেখাড়া, কেউমূল, সজিনাছাল ও উইমাটি—গোমূত্রে বাটিয়া প্রলেপ দিলে আমবাতে উপকার হয়। শুলকা, বচ, শুঁঠ, গোক্ষুর, বরুণ ছাল, পীত বেড়েলা, পুনর্নবা, শঠী, গন্ধভাদুলে, জয়ন্তী ফুল ও হিং—এই সকল দ্রব্য কাঁজির সহিত পেষণ করিয়া প্রলেপ দিবে কিম্বা কৃষ্ণজীরা, পিঁপুল, নাটার বীজের শাঁস ও শুঁঠ—সমভাগে আদার রসের সহিত বাটিয়া গরম করিয়া প্রলেপ দিবে।

**আমবাতের বেদনা নিবারণের জন্য**—তেকাটা সীজের আটা লবণ মিশ্রিত করিয়া বেদনা স্থানে লাগাইলে শীঘ্র বেদনার উপশম হয়।

**শঙ্কর স্বেদ**—আমবাতে বিশেষ উপকারী। উহার ব্যবস্থা এইরূপ:—কার্পাস বীজ, কুলত্থকলাই, তিল, যব, লাল ভেরেণ্ডার মূল, মসিনা, পুনর্নবা ও শন বীজ এই সমস্ত দ্রব্য বা ইহাদের মধ্যে যে কয়টি পাওয়া যায়, তাহাই কুটিয়া ও কাঁজিতে সিক্ত করিয়া দুইটি পুঁটলী বাঁধিবে। একটি হাঁড়ির মধ্যে কাঁজি দিয়া, একখানি বহু ছিদ্রযুক্ত শরা দ্বারা সেই হাঁড়ির মুখ ঢাকিয়া সংযোগ স্থানে লেপ দিবে। তাহার পর ঐ কাঁজিপূর্ণ হাঁড়িটি জ্বালে চড়াইয়া শরার উপরে এক একটি পুঁটলি গরম করিয়া লইবে। ইহারই নাম শঙ্কর স্বেদ। ঐরূপ উত্তপ্ত পুঁটলি দ্বারা স্বেদ দিতে হয়। ইহাতে বাতের বেদনা আশু নিবারিত হয়।

**আমবাতে জোলাপ।**—আমবাতে এরণ্ড তৈলের জোলাপ লওয়া বিশেষ হিতকর। দশমূল বা শুঁঠের ক্বাথের সহিত অর্দ্ধ ছটাক বা ধাতু ও প্রকৃতি অনুসারে তদপেক্ষা অধিক বা অল্প মাত্রায় এরণ্ডতৈল মিশ্রিত করিয়া পান করিবার ব্যবস্থা করিয়া দিবে। তেউড়ী মূল চূর্ণ ১২ বার মাষা, সৈন্ধব লবণ ১২ বার মাষা ও শুঁঠ চূর্ণ ২ দুই মাষা একত্র মিশাইয়া চারি আনা বা ছয় আনা মাত্রায় কাঁজির সহিত সেবন করিলেও বিরেচন হইয়া আমবাতের শান্তি হইয়া থাকে। কেবলমাত্র তেউড়ী চূর্ণ—তেউড়ীর ক্বাথে ভাবনা দিয়া কাঁজির সহিত সেবন করিলেও বিরেচন হইয়া থাকে। চিতামূল, কটকী, আকনাদি, ইন্দ্রযব, আতইচ ও গুলঞ্চ অথবা দেবদারু, বচ, মুথা, আতইচ ও হরীতকী—ইহাদের চূর্ণ আধতোলা মাত্রায় গরম জলের সহিত সেবন করিলেও আমবাতের উপশম হয়।

বাতপ্রধান আমবাতে **রাস্না দশমূল,** শরীরের অধিকাংশ স্থানে শোথ বা আমরস ব্যাপ্ত হইলে **রাস্না পঞ্চক** এবং সকল প্রকার আমবাতেই **রাস্না সপ্তক** পাচন বিশেষ হিতকর। নিম্নে ঐ গুলির উপাদান বলা যাইতেছে:—

**রাস্না দশমূল কষায়।**—দশমূল, গুলঞ্চ, এরণ্ডমূল, রাস্না, শুঁঠ ও দেবদারু—সমভাগে ২ তোলা, জল আধসের, শেষ আধপোয়া। প্রক্ষেপ—এরণ্ড তৈল দুই তোলা পর্য্যন্ত।

**রাস্নাপঞ্চক।**—রাস্না, গুলঞ্চ, এরণ্ডমূল, দেবদারু ও শুঁঠ—সমভাগে ২ তোলা, জল আধসের, শেষ আধপোয়া। বৃদ্ধ বৈদ্যগণ এই ক্বাথেও বিরেচনার্থ ২ তোলা এরণ্ডতৈল প্রক্ষেপের ব্যবস্থা করেন।

**রাস্না সপ্তক।**—রাস্না, গুলঞ্চ, সোঁদাল ফল, দেবদারু, গোক্ষুর, এরণ্ডমূল ও পুনর্নবা—মিলিত ২ দুই তোলা, জল আধসের, শেষ আধপোয়া। ইহাদের ক্বাথে শুঁঠ চূর্ণ প্রক্ষেপ দিয়া পান করিলে জঙ্ঘা, উরু, পার্শ্ব, ত্রিক ও পৃষ্ঠশূল নিবারিত হয়। বৃদ্ধ বৈদ্যগণ বিরেচনার্থ এই ক্বাথে শুঁঠ না দিয়া ২ দুই তোলা এরণ্ড তৈল প্রক্ষেপ দিয়া থাকেন।

শুঁঠ ও রসোন আমবাতের মহৌষধ। শুঁঠ চূর্ণ দুই আনা মাত্রায় কাঁজির সহিত সেবনেও অনেক সময় আমবাতের বেশ উপকার পাওয়া যায়। **রসোনাদি কষায়টিও** অনেক সময় আমবাতগ্রস্থ অনেক রোগীকে ব্যবস্থা করিয়া আমরা ফল পাইয়াছি। নিম্নে উহার পরিচয় দেওয়া যাইতেছে—

**রসোনাদি কষায়।**—রসোন, শুঁঠ ও নিসিন্দা প্রত্যেকটি ॥৶১০, জল আধসের, শেষ আধপোয়া। ইহা সকল প্রকার আমবাতের উৎকৃষ্ট ঔষধ।

রসোনপিণ্ড নামক ঔষধটি আমবাতের প্রথমাবস্থায় অনেকে ব্যবহার করেন এবং বিশেষ ফলও পাইয়া থাকেন।

**রসোনপিণ্ড।**—রসোন ১২॥০ সাড়ে বার সের, খোসা শূন্য তিল ৴॥০ আধসের, হিং, ত্রিকটু, যবক্ষার, সাচীক্ষার, পঞ্চ লবণ, শুল্ফা, কুড়, পিঁপুলমূল, চিতামূল, যমানী, বনযমানী ও ধনে—ইহাদের

প্রত্যেকটির ১ এক পল পরিমিত চূর্ণ—একটি ঘৃতভাবিত পাত্রে করিয়া ঐ সমস্ত দ্রব্য একসের তিলতৈল ও ⁄২ দুইসের কাঁজির সহিত মিশাইয়া ধান্যরাশির মধ্যে ১৬ ষোল দিন রাখিবে। তাহার পর অর্দ্ধতোলা মাত্রায় গরম জল অনুপান সহ সেব্য। ইহা সেবনে আমবাত, সর্ব্বাঙ্গ বাত, বাত, পক্ষাঘাত. অপস্মার, উন্মাদ, শ্বাস, কাস ও শূল প্রভৃতি আরোগ্য হইয়া থাকে।

**মহারসোনপিণ্ড**।—রসোন ১০০ একশত পল, খোসা শূন্য তিল ৫০ পঞ্চাশ পল, গব্য ঘোল ১৬ ষোল সের, ত্রিকটু, ধনে, চই, চিতামূল, গজপিপুল, বনযমানী, দারুচিনি, এলাইচ ও পিঁপুলমূল—প্রত্যেকের চূর্ণ ১ এক পল, চিনি ৮ আট পল, মরিচ ১ এক পল, কুড় ৪ চারিপল, কৃষ্ণজীরা ৪ চারি পল. মধু ⁄৷৷০ আধ সের, আদা ৪ চারি পল, ঘৃত ৮ আট পল, তিল তৈল ৮ আট পল, শুক্ত ২০ কুড়ি পল, শ্বেত সর্ষপ ৪ চারি পল, রাইসরিষা ৪ চারি পল, হিং ২ দুই তোলা ও পঞ্চ লবণের প্রত্যেক উপাদান ২ দুই তোলা পরিমাণে একত্র রৌদ্রে শুকাইবে এবং ঘৃত ভাবিত কলসে পূর্ণ করিয়া ধান্যরাশির মধ্যে ১২ বার দিন রাখিবে। আধতোলা মাত্রায় গরম দুগ্ধের সহিত ইহা সেব্য। এক মাস কাল ইহা সেবন করিলে সর্ব্বপ্রকার আমবাত, বাতব্যাধি, পিত্তবিকৃতি, শ্লেষ্ম দুষ্টি, গুল্ম, অর্শ, কুষ্ঠ, শোথ, ক্ষয়, ক্ষত, অস্থিভঙ্গ ও যোনিশূল নিবারিত হয়। ইহা বলকারক ও আয়ুবর্দ্ধক।

**যোগরাজ গুগ্‌গুলু, বৃহৎ যোগরাজ গুগ্‌গুলু, সিংহনাদ গুগ্‌গুলু, বাতারি গুগ্‌গুলু** প্রভৃতি ঔষধ গুলিও আমবাতে বিশেষ উপকারী। নিম্নে ঐ গুলির উপাদান বলা যাইতেছে,—

**যোগরাজ গুগ্‌গুলু**।—চিতামূল, পিঁপুলমূল, যমানী, কৃষ্ণজীরা, বিড়ঙ্গ, বনযমানী, জীরা, দেবদারু, চই, এলাইচ, সৈন্ধব,

কুড়ি, রাস্না, গোক্ষুর, ধনে, ত্রিফলা, মুতা, ত্রিকটু, দারুচিনি, বেণামূল, যবক্ষার, তালীশপত্র ও তেজপত্র—প্রত্যেকের চূর্ণ সমভাগ ও সর্ব্ব-সমষ্টির সমান গুগ্‌গুলু। প্রথমতঃ ঘৃতের সহিত শোধিত গুগ্‌গুলু মাড়িয়া তাহার সহিত চূর্ণগুলি মিশ্রিত করিয়া পুনর্ব্বার ঘৃতসহ মর্দ্দন করিবে। আধতোলা মাত্রায় গব্যদুগ্ধ সহ ইহা সেব্য। ইহা সেবনে আমবাত, অস্থি-সন্ধিগত বাত্, উরুস্তম্ভ, প্লীহা, গুল্ম, উদররোগ ও আনাহ প্রভৃতি প্রশমিত হয়। ইহা অগ্নি, তেজ ও বলবৃদ্ধিকারক ঔষধ।

**বৃহৎ যোগরাজ গুগ্‌গুলু**।—ত্রিকটু ত্রিফলা, আকনাদি গুল্‌ফা, হরিদ্রা দারুহরিদ্রা, বন যমানী, বচ, হিঙ্গু হবুষা, গজপিপুল, ছোট এলাইচ শঠী, ধনে, বিটলবণ, সচল লবণ, সৈন্ধব, পিপুলমূল, দারুচিনি, বড় এলাইচ, তেজপত্র, নাগেশ্বর, গন্ধতুলসী, লৌহ, ধুনা, গোক্ষুর, রাস্না, আতইচ, শুঁঠ, যবক্ষার, অম্লবেতস, চিতামূল, কুড়, চই, মহাদা, দাড়িম, এরণ্ডমূল, অশ্বগন্ধা, তেউড়ী, দন্তীমূল, কুলশুঁঠ, দেবদারু, হরিদ্রা, কটকী, মূর্ব্বামূল, বলাডুমুর, দুরালভা, বিড়ঙ্গ, বঙ্গভস্ম, যমানী, বাসকছাল ও অভ্র—প্রত্যেকটির চূর্ণ সমান, সর্ব্বসমষ্টির সমান গুগ্‌গুলু, ঘৃতের সহিত মর্দ্দন করিয়া পূর্ব্বোক্ত মাত্রায় সেব্য। আমবাত ও সকল প্রকার বাতব্যাধিতে ইহা প্রযুজ্য।

**সিংহনাদ গুগ্‌গুলু**।—হরীতকী, আমলকী, বহেড়া,—প্রত্যেক দ্রব্য চারি সের এবং পোট্টলীবদ্ধ গুগ্‌গুলু /১ এক সের, একত্র ৯৬ ছিয়ানব্বই সের জলে সিদ্ধ করিয়া ২৪ চব্বিশ সের অবশিষ্ট থাকিতে নামাইয়া ঐ ক্বাথের সহিত ঐ গুগ্‌গুলু ও এরণ্ড তৈল /৷৹ অর্দ্ধ সের মিশ্রিত করিয়া পাক করিবে। ঘনীভূত হইলে ত্রিকটু, ত্রিফলা, মুথা, বিড়ঙ্গ, বিছাটি মূল, গুলঞ্চ, চিতামূল, তেউড়ী, দন্তীমূল, চই, ও মান—প্রত্যেক দ্রব্য চারি তোলা এবং জয়পাল বীজ ১০০০ এক হাজারটি উত্তমরূপে চূর্ণ করিয়া তাহাতে নিক্ষেপপূর্ব্বক আলোড়ন করিবে।

শীতল হইলে সমপরিমিত পারদ ও গন্ধকের কজ্জলী চারি তোলা তাহার সহিত মিশ্রিত করিবে। মাত্রা চারি আনা। গরম জল বা বা গরম দুগ্ধ সহ সেব্য।

**বৃহৎ সিংহনাদ গুগ্‌গুলু**।—হরীতকী, আমলকী ও বহেড়া প্রত্যেক দ্রব্য /৪ চারি সের, শ্লথ পোট্টলী বদ্ধ গুগ্‌গুলু /১ এক সের, জল ৯৬ ছিয়ানব্বই সের, শেষ ২৪ চব্বিশ সের। পরে ঐ পোট্টলীবদ্ধ গুগ্‌গুলু গুলি বাহির করিয়া তাহা ৮ আট পল কটু তৈলে পেষণ করতঃ ঐ ক্বাথজলের সহিত পাক করিবে। আসন্নপাকে তাহাতে ত্রিকটু, ত্রিফলা, মুতা, বিড়ঙ্গ, দেবদারু, গুলঞ্চ, চিতামূল, তেউড়ী, দন্তীমূল, চই, ওল, মানকচু, পারদ ও গন্ধক—এই সকল দ্রব্যের প্রত্যেকটি ৪ চারি তোলা এবং ১০০০ এক সহস্র জয়পাল বীজ উত্তমরূপে চূর্ণ করতঃ প্রদান করিয়া নাড়িতে লইবে। মাত্রা ৵০ দুই আনা হইতে চারি আনা পর্য্যন্ত, অনুপান উষ্ণ জল বা উষ্ণ দুগ্ধ। ইহার দ্বারা অগ্নির দীপ্তি, ধাতুর পুষ্টি ও বলবৃদ্ধি হয় এবং আমবাতাদি বিবিধ রোগ নষ্ট হয়।

**বাতারি গুগ্‌গুলু**।—এরণ্ড তৈল, গন্ধক, গুগ্‌গুলু ও ত্রিফলা—একত্র পেষণ করিয়া এক মাস কাল অর্দ্ধ তোলা মাত্রায় গরম জল বা গরম দুগ্ধ সহ প্রাতঃকালে সেবন করিলে আমবাত, গৃধ্রসী, পঙ্গুতা ও বাতরক্ত নষ্ট হয়।

আমবাতে **আমবাতারি বটি ও বাতগজেন্দ্র সিংহ** নামক ঔষধ ২টির কোনো একটি একবার করিয়া ব্যবহার করিলে বিশেষ ফল পাওয়া যায়। নিম্নে উহাদের উপাদান বলা যাইতেছে—

**আমবাতারি বটি**।—পারদ, গন্ধক, লৌহ, অভ্র, তুঁতে, সোহাগা ও সৈন্ধব—প্রত্যেক দ্রব্য সমভাগ, সমুদয়ের দ্বিগুণ গুগ্‌গুলু

এবং গুগ্‌গুলুর চতুর্থাংশ তেউড়ী চূর্ণ ও চিতামূল চূর্ণ,—এই সমস্ত দ্রব্য একত্র ঘৃতের সহিত মর্দ্দন করিয়া।০ আনা মাত্রায় বটিকা করিবে। ত্রিফলা চূর্ণ অথবা ত্রিফলার জল অনুপানে ইহা একবার করিয়া সেব্য। এই ঔষধ পাচক ও বিরেচক। ইহা সেবনে আমবাত, বাতব্যাধি, শিরঃশূল, গলগণ্ড, গণ্ডমালা, অন্ত্রবৃদ্ধি, গুল্ম, প্লীহা, উদর, অষ্ঠীলা, কামলা, পাণ্ডু, ক্রিমি, কুষ্ঠ, অর্শ ও ভগন্দর প্রভৃতি পীড়া উপশমিত হয়।

**বাতগজেন্দ্র সিংহ।**—অভ্র, লৌহ, পারদ, গন্ধক, তাম্র, সীসা, সোহাগা, মিঠাবিষ, সৈন্ধব, লবঙ্গ, হিং ও জায়ফল—প্রত্যেক দ্রব্য এক ভাগ এবং দারুচিনি, তেজপত্র, বড় এলাইচ, ত্রিফলা ও জীরা প্রত্যেক অর্দ্ধভাগ এই সমস্ত দ্রব্য একত্র ঘৃতকুমারীর রসের সহিত মর্দ্দন করিয়া ৩ তিন রতি বটি করিবে। যথোপযুক্ত অনুপানে সেবন করিলে আমবাত এবং নানারূপ বায়ুবিকার ইহা দ্বারা প্রশমিত হয়। ইহা পুষ্টিকারক, শুক্রবর্দ্ধক ও অগ্নিদীপ্তিকর।

**বৃহৎ সৈন্ধবাদি তৈল ও প্রসারণী তৈল**—দুইটি আমবাতের প্রথমাবস্থায় বেশ উপকারী। নিম্নে উহাদের পরিচয় দেওয়া যাইতেছে—

**বৃহৎ সৈন্ধবাদি তৈল।**—এরণ্ড তৈল ⁄৪ চারি সের, শুলফার কাথ ⁄৪ চারি সের, কাঁজি ⁄৮ আট সের, দধির মাত ⁄৮ আট সের। কল্কার্থ—সৈন্ধব, গজপিঁপুল, রাস্না, শুলফা, যমানী, শ্বেত-ধূনা, মরিচ, কুড়, শুঁঠ, সচললবণ, বিটলবণ, বচ, বনযমানী, যষ্টিমধু, জীরা, কুড় ও পিঁপুল—প্রত্যেক দ্রব্য ৪ চারি তোলা পরিমাণে যথানিয়মে পাক করিয়া পান, অভ্যঙ্গ ও বস্তিকার্য্যে প্রয়োগ করিবে। ইহা দ্বারা আমবাত, বাতব্যাধি, হনুস্তম্ভ, অর্দ্দিত, আনাহ, হৃচ্ছূল, পার্শ্বশূল ও পৃষ্ঠশূল প্রভৃতি উপশমিত হয়।

**প্রসারণী তৈল**।—এরণ্ড তৈল /৪ চারি সের, ১৬ ষোল সের, ভাদুলিয়ার রস সহ পাক করিয়া অর্দ্ধ তোলা মাত্রায় দুগ্ধসহ পান করিলে আমবাত ও সর্ব্ববিধ শ্লৈষ্মিক রোগের শান্তি হইয়া থাকে।

**পথ্যাপথ্য**।—দিবসে অন্ন, রাত্রিতে রুটী বা লুচি। কুলথ কলাই, মুগ, ছোলা, মসূর প্রভৃতির দাল। পটোল, ডুমুর, মানকচু, উচ্ছে, সজিনার ডাঁটা, বেগুন, রসোন, আদা প্রভৃতির তরকারি। ঘৃত, ময়দা, সুজি ও ছোলার বেসমে প্রস্তুত সর্ব্বপ্রকার দ্রব্য। রুক্ষ দ্রব্য দ্বারা গাত্রে স্বেদ দেওয়া, উপবাস, অল্প আহার, বিরেচন, তিক্ত দ্রব্য ব্যবহার উপকারক। দুগ্ধ উপকারী নহে, ঘৃত সহ্যমত। উষ্ণ জল শীতল করিয়া পান করা উচিত। স্নান যত কম হয়, ততই মঙ্গল। কোষ্ঠ পরিষ্কারের প্রতি বিশেষ দৃষ্টি রাখা এই পীড়ায় কর্ত্তব্য। অপথ্য—মৎস্য, দুগ্ধ, গুড়, পুঁইশাক, মাষকলাই, পিষ্টক, অধিক আহার। এই পীড়ার প্রথমাবস্থায় ও রোগ প্রবলভাব ধারণ করিলে দুই বেলাই অন্নাহার না করিয়া ফুল্কা রুটী খাওয়া উচিত।

# শূল চিকিৎসা ( Colic )

**পরিচয়**।—আমবাতও যেমন আমজনিত, শূল রোগও সেইরূপ আমজনিত। এই রোগে উদর মধ্যে শূল-নিখাতবৎ বেদনা উপস্থিত হইয়া থাকে। ইহা আট প্রকার,—বাতজ, পিত্তজ, শ্লেষ্মজ, বাতপিত্তজ, বাতশ্লেষ্মজ, পিত্তশ্লেষ্মজ, সন্নিপাতজ ও আমদোষজাত ইহা ভিন্ন পরিণাম শূল ও অন্নদ্রব শূল নামে আরও ২ প্রকার শূল রোগ আছে।

**শূল চিকিৎসার সাধারণ কথা**।—বায়ু ভিন্ন শূল হইতে পারে না, এজন্য সকল প্রকার শূলেই বায়ুনাশক চিকিৎসা করা

কর্ত্তব্য। শূল রোগ উৎপন্ন হইবামাত্র কাল বিলম্ব না করিয়া চিকিৎসা করা কর্ত্তব্য, নতুবা ক্রমশঃ উহা অসাধ্য হইয়া পড়ে।

**বিভিন্ন প্রকার যোগ**।—উদরে স্বেদ প্রদান **বাতজ-শূলে** বিশেষ উপকারী। খানিকটা মৃত্তিকা জলে গুলিয়া আগুনে পাক করিয়া লইয়া ঘনীভূত অবস্থায় নামাইয়া কাপড়ের পুঁটলি করিয়া বেদনা স্থানে স্বেদ দিলে বিশেষ উপকার হয়। **পিত্তজশূলে** বমন করান সুব্যবস্থা। পটোল পত্র ও নিমছাল বাটিয়া দুগ্ধ বা জলের সহিত সেবন করাইলে বমন হইয়া পিত্তজ শূলের শান্তি হইয়া থাকে। মলবদ্ধতায় এরণ্ডতৈলের জোলাপ দিলে বিশেষ উপকার হইতে দেখা যায়। **কফজশূলে**—বমন এবং লঙ্ঘন দেওয়া হিতকর। কফজ শূলের সহিত আমদোষ থাকিলে মুথা, বচ, কটকী, হরীতকী ও মুর্ব্বামূল—সকল দ্রব্য সমানভাগে গুঁড়া করিয়া মোট চারি আনা মাত্রায় গোমূত্রের সহিত পান করাইলে বিশেষ উপকার হইয়া থাকে। **আমজশূলে**—যমানী, সৈন্ধব, হরীতকী ও শুঁঠ—সমানভাগে চূর্ণ করিয়া চারি আনা মাত্রায় শীতল জলের সহিত সেবনে উপকার দর্শে। **ত্রিদোষজশূলে**—সুপক্ব দাড়িমের রস দুই তোলা এবং ভূমিকুষ্মাণ্ডের রস দুইতোলা একত্র মিশাইয়া তাহার সহিত শুঁঠ, পিঁপুল, মরিচ ও সৈন্ধব লবণ—প্রত্যেকটি একমাষা মাত্রায় লইয়া ও একটু মধু মিশাইয়া সেবন করাইলে উপকার হয়। **পরিণাম শূলে**—এরণ্ডমূল, বিল্বমূলের ছাল, কণ্টকারি, বৃহতী, টাবালেবুর মূল, পাথরকুচি ও গোক্ষুর মূল সমানভাগে মিলিত ২ তোলা, জল আধসের, শেষ আধপোয়া,—এই ক্বাথের সহিত যবক্ষার, হিং ও সৈন্ধব লবণ এক আনা মাত্রায় ও এরণ্ডতৈল অর্দ্ধছটাক একত্র মিশাইয়া সেবন করাইলে কোষ্ঠশুদ্ধি হইয়া রোগের উপশম হইয়া থাকে।

**অম্লদ্রবশূলের চিকিৎসা**—অম্লপিত্তের

**ধাত্রীলোহ, নারিকেল লবণ, সপ্তামৃত লৌহ, তারামণ্ডুর, খণ্ডামলকী** প্রভৃতি সকলপ্রকার শূলরোগের বিখ্যাত ঔষধ। নিম্নে ইহাদের পরিচয় দেওয়া যাইতেছে।

**ধাত্রীলৌহ**।—যবতণ্ডুল ৩২ তোলা, পাকার্থ জল /২ দুইসের, শেষ অর্দ্ধসের, শতমূলীর রস, আমলকীর রস, দধি ও দুগ্ধ—ইহাদের প্রত্যেকটি /১ এক সের, ভূমিকুষ্মাণ্ডের রস, গব্যঘৃত ও ইক্ষুরস—ইহাদের প্রত্যেকটি অর্দ্ধসের এবং বিশুদ্ধ মণ্ডুর ৪৮ তোলা।. সকল দ্রব্য একত্র মিশ্রিত করিয়া পাক করিবে এবং পাকের লক্ষণ প্রকাশ পাইলে উহাতে জীরা, ধনে, দারুচিনি, তেজপত্র ছোট এলাইচ গজপিঁপুল, মুতা হরীতকী, লৌহ, অভ্র, শুঁঠ, পিঁপুল. মরিচ, রেণুক, হরীতকী, আমলা. বহেড়া, তালিশপত্র ও নাগেশ্বর ইহাদের প্রত্যেকটির চূর্ণ ২ তোলা নিক্ষেপ করিয়া উত্তমরূপে আলোড়ন করিয়া নামাইয়া স্নিগ্ধ ভাণ্ডে রাখিবে। মাত্রা চারি আনা হইতে অর্দ্ধতোলা, অনুপান দুগ্ধ। শাস্ত্রকার ইহা ভোজনের আদিতে, মধ্যে ও অন্তে সেবনের ব্যবস্থা দিয়াছেন কিন্তু সাধারণতঃ ইহা আহারের পূর্ব্বেই সেবন করান হয়।

ধাত্রী লৌহ আর এক প্রকার আছে, তাহা পাকের নহে, তাহার পরিচয়ও নিম্নপ্রদত্ত হইতেছে,—

**ধাত্রী লৌহ**।—আমলকী চূর্ণ ৬৪ তোলা, লৌহ ৩২ তোলা ও যষ্টিমধু চূর্ণ ১৬ তোলা। আমলকীর ক্বাথ দ্বারা ৭ দিন ভাবনা দিয়া।০ আনা মাত্রায় ঘৃত সহ সেব্য। ইহা ভোজনের আদিতে সেবন করিলে বাতজ ও পিত্তজ রোগ, মধ্যে সেবন করিলে বিষ্টব্ধাজীর্ণ এবং ভোজনের পরে সেবন করিলে অন্নদ্রব শূল ও অম্লপিত্ত প্রভৃতি প্রশমিত হয়। আমলকীর ক্বাথ প্রস্তুতের নিয়ম—আমলকী ১১২ তোলা, জল ৮৯৬ তোলা, শেষ ১১২ তোলা।

**নারিকেল লবণ**।—একটি সুপক নারিকেলের উপরি

ভাগে ছিদ্র করিয়া তাহার মধ্যে সৈন্ধব লবণ যতটা ধরিতে পারে পূর্ণ করিয়া মৃত্তিকাসংযুক্ত বস্ত্রখণ্ড দ্বারা বেষ্টন পূর্ব্বক শুকাইয়া লইয়া পুট পাক করিবে এবং পাক শেষে উত্তোলন করিয়া চূর্ণগুলি বেশ করিয়া মিশাইয়া লইলেই ঔষধ প্রস্তুত হইবে। মাত্রা ৵০ দুই আনা হইতে চারি আনা। অনুপান শীতল জল। এই ঔষধ সর্ব্বপ্রকার শূলরোগেই বিশেষ উপকারী।

**সপ্তামৃত লৌহ**।—যষ্টিমধু, হরীতকী, আমলা ও বহেড়া—প্রত্যেকটির চূর্ণ ১ তোলা এবং লৌহ চারি তোলা। একত্র মিশাইয়া চারি আনা মাত্রায় সেবন করিলে বমি, শূল ও অম্লপিত্ত এবং শূল রোগ নিবারিত হয়।

**তারামণ্ডুর**।—বিড়ঙ্গ, চিতামূল, চই, হরীতকী, আমলা, বহেড়া, মরিচ, পিঁপুল ও শুঁঠ—প্রত্যেকটির চূর্ণ সমভাগ। সমস্ত চূর্ণের সমান মণ্ডূর এবং সমস্ত চূর্ণের দ্বিগুণ গোমূত্র এবং সর্ব্বসমান গুড়। প্রথমতঃ গোমূত্র, মণ্ডূর ও গুড়—একত্র পাক করিবে ও পাক করিতে করিতে ঘন হইয়া আসিলে চূর্ণগুলি নিক্ষেপ করিবে। এই ঔষধও ভোজনের আদিতে, মধ্যে ও অন্তে সেবনের ব্যবস্থা শাস্ত্রকারগণ দিয়া গিয়াছেন। মাত্রা ।০ চারি আনা। সাধারণতঃ কিন্তু ভোজনের আদিতে বা অন্তেই ইহা সেবন করান হয়।

**খণ্ডামলকী**।—শতমূলীর রস চারি সের, গোমূত্র চারি সের, আমলকীর রস চারি সের, মণ্ডূর এক সের, চিনি দুই সের এবং ঘৃত অর্দ্ধ সের। সমস্ত দ্রব্য একত্র পাক করিতে থাকিবে এবং পাক হইলে নামাইয়া বিড়ঙ্গ, হরীতকী, আমলকী, বহেড়া, শুঁঠ, পিঁপুল, মরিচ, যমানী, গজপিঁপুল, জীরা, কৃষ্ণজীরা, মুতা, লৌহ ও অভ্র—প্রত্যেকটির চূর্ণ চারি তোলা নিক্ষেপ করিবে। মাত্রা ।০ আনা হইতে অর্দ্ধ তোলা। ভোজনের পূর্ব্বে সেব্য।

**শ্রীশূল গজ কেশরী**।—সকল প্রকার শূল রোগীর জন্যই ব্যবস্থেয়। ইহা সেবনে অষ্টবিধ শূল, প্লীহা, গুল্ম, উদর, জ্বর, অষ্টিলা, আনাহ, মেদ, মন্দাগ্নি, অরুচি, অম্লপিত্ত, আমবাত কামলা ও পাণ্ডু প্রভৃতি আরোগ্য হইয়া থাকে। নিম্নে ইহার উপাদান বলা যাইতেছে—

**শ্রীশূল গজ কেশরী**।—পারদ ১ ভাগ, গন্ধক ১ ভাগ। তাম্র ২ ভাগ। সমস্ত দ্রব্য একত্র মিশাইয়া একটি মৃত্তিকা নির্ম্মিত হাঁড়ীর মধ্যে লবণ রাখিয়া উক্ত ঔষধ তাহার উপরিভাগে স্থাপন করিয়া ঔষধের উপরিভাগে পুনর্ব্বার লবণ প্রদান করিয়া পরে উক্ত মৃদ্ভাণ্ডের মুখ রুদ্ধ করতঃ গজ পুটে পাক করিবে এবং পাক শেষ হইলে ঔষধ চূর্ণ করিয়া লইবে। এই ঔষধ ২ রতি পরিমাণে পানের সহিত সেব্য।

**আমাদের ঘরের এক প্রকার শ্রীশূল গজ কেশরী** আছে। ইহা অল্প ব্যয় ও পরিশ্রম সাপেক্ষ অথচ বিশেষ কার্য্যকারী। নিম্নে উহার উপাদান বলা যাইতেছে ;—

**শ্রীশূল গজ কেশরী**।—ইন্দ্রযব ১ তোলা, বিড়ঙ্গ ১ তোলা সোনামুখী ১ তোলা, কিসমিস ২ তোলা, মিছরি ২ তোলা। প্রথমে কিসমিস ও মিছরি—জলের সহিত বাটিয়া ঘুটিয়ার আগুণে পাক করিবে, পরে চূর্ণ সকল প্রক্ষেপ দিয়া ২৮টি বটি করিবে। অনুপান গরম জল।

**শূলান্তকক্ষার** নামক ঔষধটি সর্ব্বপ্রকার শূল বেদনার অমোঘ ব্রহ্মাস্ত্র। এই ঔষধ কেবলমাত্র তেঁতুল গাছের চটা ভস্ম করিয়া প্রস্তুত করিতে হয়। মাত্রা দুই আনা হইতে চারি আনা। অনুপান ডাবের জল বা শীতল জল। বেদনার সময় ইহা সেবন করাইলে অতি অল্প সময়ের মধ্যে বেদনার নিবৃত্তি হইয়া থাকে।

**অবস্থা ভেদে অন্য ঔষধ**।—সর্ব্বপ্রকার শূল রোগেই অবস্থা ভেদে অন্য রোগের ঔষধ ব্যবস্থা করা যাইতে পারে। বায়ুর

প্রাবল্য এই রোগে বর্ত্তমান থাকে—সে কথা পূর্ব্বেই বলিয়াছি, সেই হিসাবে বায়ু রোগের ঔষধাদিও উপযুক্ত অনুপানে ১ বার করিয়া ব্যবস্থা করিলে অনেক সময় শুভ ফল পাওয়া যায়।

**পথ্যাপথ্য।** পীড়ার প্রবল অবস্থায় অন্নাহার না দিয়া দুধ বার্লি, দুধ সাগু, দুধ খই প্রভৃতি পথ্য দেওয়া কর্ত্তব্য। পীড়ার উপশম হইলে দিবসে পুরাতন চাউলের অন্ন, শিঙ্গী, মাগুর, কই, মৌরলা প্রভৃতি মাছের ঝোল, মানকচু, ওল, বেগুন, পটোল, ডুমুর, সজিনার ডাঁটা প্রভৃতির তরকারি এবং রাত্রে যবের মণ্ড, দুধ বার্লি, দুধ খই প্রভৃতি। ডাবের জল এবং হিং এই পীড়ায় বিশেষ উপকারী। মুড়ি ও নারিকেল—জলখাবারে ব্যবহার করা যাইতে পারে। নারিকেলের সন্দেশ ও কুমড়ার মেঠাইও উপকারী।

গুরুপাক দ্রব্য ভোজন, সর্ব্বপ্রকার দাল, শাক, অম্ল, লঙ্কার ঝাল, পরিশ্রম, রাত্রিজাগরণ প্রভৃতি একেবারে বর্জ্জনীয়।

# উদাবর্ত্ত ও আনাহ।

**উদাবর্ত্ত।**—উদাবর্ত্তের পরিচয় আমরা জানিতে পারি, অধোবায়ু, মল, মূত্র, জৃম্ভা, অশ্রু, হাঁচি, উদ্গার, বমি, শুক্র, ক্ষুধা, তৃষ্ণা, দীর্ঘশ্বাস ও নিদ্রা—এই গুলির বেগ ধারণ করিলে প্রতিহত বায়ু—উদাবর্ত্ত নামক রোগ উপস্থিত করে। এই জন্যই শাস্ত্রকার বলিয়া গিয়াছেন,—"ন বেগান ধারয়েদ্ধিমান।" অর্থাৎ কোন বিষয়েরই বেগ ধারণ করিবে না।

**ভিন্ন ভিন্ন বেগ রোধে উৎপন্ন পীড়া।**—অধো-বায়ুর বেগ ধারণের ফলে বায়ু, মূত্র ও মলের নিরোধ, উদরস্ফীতি,

ক্লান্তি, উদরে ও সর্ব্বাঙ্গে বেদনা এবং আরও নানাপ্রকার বাতজ পীড়া উপস্থিত হয়। মলবেগ রোধের ফলে উদরে গুড়্‌গুড়্ শব্দ ও শূল বেদনা, গুহ্যদেশে কর্ত্তনবৎ যন্ত্রণা, মলনিরোধ, উদ্গার এবং কখন বা মুখ দিয়া মল নির্গম—এই সকল অবস্থা ঘটে। মূত্রের বেগ ধারণে—মূত্রাশয় ও শিশ্নে শূলবৎ বেদনা, অতিকষ্টে মূত্র নির্গম বা একেবারে মূত্র রোধ, শির:পীড়া, কুঁচকিতে আকর্ষণবৎ যাতনা, শরীর নুইয়া পড়া—প্রভৃতি হইয়া থাকে। জৃম্ভার বেগ ধারণে বায়ু জন্য মন্যাস্তম্ভ, গলস্তব্ধ, শিরোরোগ চক্ষু, কর্ণ, নাসা ও মুখরোগ জন্মিয়া থাকে। আনন্দ বা শোকাদির জন্য চক্ষুতে জল উপস্থিত হইলে যদি তাহা রোধ করিয়া রাখা যায়, তাহা হইলে মস্তকভার এবং পীনস ও চক্ষুরোগ উপস্থিত হয়। হাঁচির বেগ ধারণে মন্যাস্তম্ভ, শিরঃশূল, অর্দ্দিত আধকপালে এবং ইন্দ্রিয় সকলের দুর্ব্বলতা প্রভৃতি উপস্থিত হয়। উদ্গারের বেগ ধারণে কণ্ঠ ও মুখের পরিপূর্ণতা, আমাশয় ও হৃদয়ে সূচীভেদবৎ বেদনা, বাক্যের অস্পষ্টতা, নিঃশ্বাস-প্রশ্বাসে কষ্ট অনুভূতি, কণ্ডূ, কোঠ, অরুচি, মেচেতা প্রভৃতি মুখে কাল কাল দাগ, শোথ, পাণ্ডুরোগ, জ্বর, কুষ্ঠ, বমনের বেগ ও বিসর্প রোগ জন্মিতে পারে। শুক্রবেগ ধারণে মূত্রাশয়ে, গুহ্যদেশে ও কোষদ্বয়ে শোথ এবং বেদনা, মূত্ররোধ, শুক্রাশ্মরী, শুক্রক্ষরণ এবং আরও অনেক প্রকার কষ্টসাধ্য ব্যাধি উপস্থিত হইতে পারে। ক্ষুধার বেগ ধারণে তন্দ্রা, অঙ্গমর্দ্দ, অরুচি, শ্রান্তিবোধ ও দৃষ্টিশক্তির দুর্ব্বলতা প্রভৃতি উপস্থিত হইয়া থাকে। তৃষ্ণার বেগ ধারণে কণ্ঠ ও মুখশোষ, শ্রবণশক্তির নাশ, হৃদয়ের বেদনা প্রভৃতি উপস্থিত হয়। পরিশ্রমের পর দীর্ঘশ্বাস রোধ করিলে হৃদ্রোগ, মোহ, ও গুল্ম রোগ জন্মিবার সম্ভাবনা। নিদ্রা রোধ করিলে জৃম্ভা, অঙ্গমর্দ্দ, চক্ষু ও মস্তকের গুরুত্ব এবং তন্দ্রা হইয়া থাকে।

**উদাবর্ত্তের অন্য অবস্থা।**—উদাবর্ত্তের যে পরিচয়

গুলি দেওয়া হইল, তদ্ভিন্ন সদ্যঃ সদ্যঃ অন্য একপ্রকার উদাবর্ত্ত উপস্থিত হয়,—সাধারণতঃ উদাবর্ত্ত বলিলে তাহাকেই বুঝাইয়া থাকে। কোষ্ঠাশ্রিত বায়ু, রুক্ষ, কষায়, কটু ও তিক্ত দ্রব্য ভোজনের ফলে কুপিত হইয়া ইহা উপস্থিত করে। ইহাতে কুপিত বায়ু দ্বারা বাত, মূত্র, মল, রক্ত, কফ ও মেদোবহ স্রোতঃ সমূহ আবৃত ও শুষ্ক হইয়া যায় বলিয়া হৃদয় ও বস্তিদেশে বেদনা, বমনেচ্ছা, অতিকষ্টে বাত-মূত্র-পুরীষের নির্গম এবং ক্রমশঃ শ্বাস, কাস, প্রতিশ্যায়, দাহ, মূর্চ্ছা, তৃষ্ণা, জ্বর, বমি, হিক্কা, শিরোরোধ, মনের ভ্রান্তি, শ্রবণ ক্রিয়ার বিকৃতি ও নানাপ্রকার বাতজ পীড়া জন্মিয়া থাকে।

**উদাবর্ত্তের চিকিৎসা।**—বায়ুর অনুলোমের ব্যবস্থাই উদাবর্ত্তের প্রধান চিকিৎসা। অধোবায়ু নিরোধের জন্য স্নেহ পান এবং স্বেদ প্রদান ও পিচকারীর প্রয়োগ হিতকর। **মলবেগ রোধের** জন্য বিরেচক ঔষধ প্রদান হিতকর। **মূত্রবেগ রোধ হইলে** কাঁকুড়বীজ চূর্ণ শীতল জলের সহিত সেবন করাইলে উপকার দর্শে। এই অবস্থায় মূত্রকৃচ্ছ্রের চিকিৎসা আবশ্যক। **জৃম্ভা বেগ ধারণের ফলে উদাবর্ত্ত হইলে**—বায়ুনাশক ঔষধাদির ব্যবস্থা করিবে। স্নেহ স্বেদ এই অবস্থায় উপকারী। **অশ্রুবেগ ধারণ জন্য উদাবর্ত্তে**—তীক্ষ্ণ অঞ্জনাদি ব্যবহেয়। **হাঁচি রোধে**—মরিচাদি তীক্ষ্ণদ্রব্যের নস্য প্রশস্ত। **উদ্‌গার রোধে**—গুলঞ্চ, ভূমিকুষ্মাণ্ড, অশ্বগন্ধা, অনন্তমূল, শতমূলী (২ ভাগ), মুগানি, মাষাণি, জীবন্তী ও যষ্টিমধু—সমস্ত দ্রব্য পেষণ করিয়া, বসা, ঘৃত ও মোমের সহিত মিশ্রিত করিবে, তাহার পর তাহার বর্ত্তী প্রস্তুত করিয়া চুরুটের মত ধূম পান করিবে। **বমনবেগ রোধ জন্য উদাবর্ত্তে**—বমন এবং লঙ্ঘন করাইবে। **শুক্র-বেগ রোধ জন্য উদাবর্ত্তে**—মৈথুন, তৈলমর্দ্দন, অবগাহন,

মদ্যপান, মাংস রস প্রভৃতি পুষ্টিকর ভোজন হিতকর। **ক্ষুধারোধ জন্য উদাবর্ত্তে**—রুচিকারক অন্ন ব্যঞ্জনাদি ব্যবস্থেয়।

**আনাহ।**—আহার জন্য অপক্ক রস ও পুরীষ ক্রমশঃ সঞ্চিত হইয়া ও বিগুণ বায়ু কর্ত্তৃক বিশেষরূপে বদ্ধ হইয়া যথাযথরূপে নির্গত না হইলে তাহাকে আনাহ রোগ বলে। **অপক্ক রস জনিত আনাহ হইলে**—তৃষ্ণা, প্রতিশ্যায়, মস্তকে যন্ত্রণা, আমাশয়ে শূল ও গুরুতা, হৃদয়ে স্তব্ধভাব এবং উদগার রোধ প্রভৃতি লক্ষণ উপস্থিত হইয়া থাকে। **মলরোধ জন্য আনাহে**—কটি ও পৃষ্ঠদেশের স্তব্ধতা, মলমূত্রের নিরোধ, শূল, মূর্চ্ছা, শোথ, বিষ্ঠা বমন, আধ্মান অধোবায়ুর নিরোধ এবং অলসক রোগের সমস্ত লক্ষণ প্রকাশ পাইয়া থাকে।

মুষ্টিযোগাদির দ্বারা উদাবর্ত্তের ও আনাহের উপশম না হইলে **নারাচ চূর্ণ, স্থিরাদ্যঘৃত এবং বৈদ্যনাথ বটি** প্রভৃতি ব্যবস্থেয়। নিম্নে ঐগুলির উপাদান বলা যাইতেছে—

**নারাচ চূর্ণ।** চিনি আট তোলা, তেউড়িচূর্ণ দুই তোলা ও পিঁপুল চূর্ণ চারি তোলা। একত্র মিশাইয়া ॥০ অর্দ্ধ তোলা মাত্রায় ভোজনের পূর্ব্বে মধুর সহিত সেব্য। উদাবর্ত্ত ও মলের কঠিনতা ইহা সেবনে নিবারিত হয়।

**স্থিরাদ্যঘৃত।**—বেলছাল, সোনাছাল পারুলছাল গাম্ভারীছাল গণিয়ারি ছাল, শ্বেতপুনর্নবা, সোঁদালফলের আটা ও নাটাকরঞ্জ—প্রত্যেক দ্রব্য ১৬ তোলা—চারিগুণ জলে সিদ্ধ করিয়া চতুর্থাংশ অবশিষ্ট থাকিতে নামাইয়া ছাঁকিয়া লইবে এবং এই ক্বাথের সহিত চারিসের ঘৃত পাক করিবে। মাত্রা অর্দ্ধ তোলা, গরম দুগ্ধ সহ সেব্য।

**বৈদ্যনাথ বটি।**—হরীতকী, শুঁঠ, পিঁপুল, মরিচ ও শোধিত পারা—প্রত্যেক দ্রব্য ১ ভাগ; এবং শোধিত জয়পালবীজ দুই ভাগ।

একত্র থালকুনি ও আমরুল শাকের রসের সহিত মর্দ্দন করিয়া ১ রতি পরিমিত বটি।

**পথ্যাপথ্য।**—সর্ব্বপ্রকার বায়ুশান্তিকর পথ্যই ইহাতে প্রতিপাল্য। মিছরির সরবৎ, ডাবের জল, পাকা পেঁপে, আতা, বেদনা প্রভৃতি ইহাতে প্রচুর খাইতে পারা যায়।

গুরুপাক দ্রব্যাদি, রাত্রি জাগরণ, ব্যায়াম এবং ক্রোধ, শোকাদি এই পীড়ায় বর্জ্জনীয়।

## গুল্ম রোগ ( Tumour in the Abdomen )

**সাধারণ কথা।**—গুল্ম রোগ পাঁচ প্রকার। বাতজ পিত্তজ, শ্লেষ্মজ, সন্নিপাতজ। মলমূত্রাদি অধোবায়ুর কষ্টে নির্গম, অরুচি, অন্ত্রকূজন, আনাহ ও বায়ুর ঊর্দ্ধ গমন—এই রোগের সাধারণ লক্ষণ। হৃদয়, নাভি ও বস্তি—এই আভ্যন্তরিক স্থান কয়টিতে সময়ে সময়ে গোলাকার গ্রন্থি উদ্গত হয় বলিয়া ইহার নাম গুল্মরোগ।

**প্রকারভেদের অবস্থা ও বাতজ গুল্ম।**—এই গুল্মের অবস্থিতিস্থানের স্থিরতা নাই, কখন নাভিতে, কখন পার্শ্বে, কখন বস্তিদেশে এই গুল্ম চলিয়া বেড়ায়। ইহার আকারও একরূপ থাকে না,—ক্ষুদ্র, বৃহৎ, গোলাকার, দীর্ঘাকার নানাপ্রকার হইয়া থাকে। এই গুল্মে আহার পরিপাক হইলে পীড়ার অধিক প্রকোপ এবং আহার করিবামাত্র পীড়ার শান্তিবোধ হইয়া থাকে। এই গুল্মে নানাপ্রকার যন্ত্রণা, মলরোধ, বায়ুর নিরোধ, মুখ ও গলনালীর শুষ্কত্ব, শরীরের শ্যাব বা অরুণবর্ণতা, শীতজ্বর অনুভূত হইয়া থাকে।

**পৈত্তিক গুল্মে**—আহারের পরিপাক কালে অত্যন্ত বেদনা, ঘর্ম্ম নির্গম, জ্বালা এবং গুল্মস্থান স্পর্শ করিলে অত্যন্ত যন্ত্রণা অনুভূতি হইয়া থাকে। এই গুল্মে জ্বর, পিপাসা, সমস্ত অঙ্গের—বিশেষতঃ মুখের রক্তবর্ণতা হইয়া থাকে। এই গুল্ম কখনো কখনো পাকিতেও দেখা যায়।

**কফজ গুল্মে**—শরীর আদ্র বস্ত্র আচ্ছাদনের ন্যায় অনুভব, শীতজ্বর, বমনবেগ, কাস, অরুচি, শরীর ভারবোধ, শীতানুভব, শারীরিক অবসন্নতা অনুভূত হয়। এই গুল্ম কঠিন ও উন্নত হইয়া থাকে।

**সন্নিপাতজ গুল্ম**—অত্যন্ত বেদনা ও দাহ যুক্ত, প্রস্তরের ন্যায় কঠিন, উন্নত, ভয়ঙ্কর কষ্টদায়ক, মন, শরীর ও অগ্নিবলের ক্ষয়কারক। এই গুল্ম অতি শীঘ্র পাকিয়া থাকে।

**রক্ত** গুল্মের উৎপত্তি স্থান গর্ভাশয়। গর্ভস্রাব হইলে কিম্বা যথাকালে প্রসব হওয়ার পরে বা ঋতুকালে অহিতকর আহার বিহারাদি আচরণের ফলে বায়ু কুপিত হইয়া রজো রক্তকে দূষিত করিয়া এই গুল্ম উৎপন্ন করিয়া থাকে। ইহাতে অত্যন্ত দাহ, বেদনা এবং পৈত্তিক গুল্মের ন্যায় লক্ষণসমূহ লক্ষিত হয়। এই গুল্ম হইলে ঋতু বন্ধ হইয়া যায়, মুখ পীতবর্ণ হয়, স্তনের অগ্রভাগ কৃষ্ণবর্ণ হয়, স্তন হইতে দুগ্ধ নির্গমও হইতেছে দেখা যায়, বিবিধ দ্রব্য ভোজনে ইচ্ছা হয়, মুখ হইতে জলস্রাব হয়, আলস্য অনুভূতি হয়। এক কথায় গর্ভের মত এই গুল্মে সকল প্রকার লক্ষণই প্রকাশ পাইয়া থাকে। গর্ভের সহিত এই গুল্মের প্রভেদ এই যে, গর্ভ স্পন্দনকালে কোনরূপ বেদনা থাকে না, এবং গর্ভস্থ ভ্রূণের সমস্ত অঙ্গ প্রত্যঙ্গ এক সময়ে স্পন্দিত হয়, রক্তগুল্মে সমস্ত পিণ্ডটিই অত্যন্ত বেদনা জন্মাইয়া দীর্ঘকাল-অন্তর স্পন্দিত হইয়া থাকে।

**গুল্মের অসাধ্য অবস্থা।**—গুল্ম ক্রমশঃ সঞ্চিত হইয়া যদি সমস্ত উদরে ব্যাপ্ত হয়, রস রক্তাদি ধাতুকে আশ্রয় করে, শিরাসমূহ দ্বারা আচ্ছাদিত হয় এবং কচ্ছপের ন্যায় উন্নত হইয়া থাকে এবং দুর্ব্বলতা, অরুচি, বমন বেগ, বমি, কাস, অসুস্থচিত্ততা, জ্বর, তৃষ্ণা ও মুখ এবং নাসিকা হইতে জলস্রাব প্রভৃতি যদি রোগীর হইতে থাকে, তাহা হইলে সেই গুল্ম অসাধ্য বলিয়া জানিও। গুল্ম রোগীর হৃদয়, নাভি, হস্ত ও পদে শোথ এবং জ্বর, শ্বাস, বমি ও অতিসার অথবা শ্বাস, শূল, পিপাসা, অরুচি এবং গুল্ম যদি হঠাৎ অদৃশ্য হইয়া যায়, তাহা হইলেও ইহা অসাধ্য জানিবে।

**চিকিৎসা।**—কোষ্ঠকাঠিন্যই গুল্ম রোগের প্রধান উপসর্গ, এজন্য সকল প্রকার গুল্ম রোগেই কোষ্ঠ পরিষ্কারের প্রতি বিশেষ লক্ষ্য রাখিবে এবং বায়ু প্রশমক ঔষধাদি প্রয়োগ করিবে। যে গুল্মে দোষবিশেষের লক্ষণসমূহ সুস্পষ্ট প্রকাশিত হয় না—অর্থাৎ কোন্ দোষজাত গুল্ম বুঝিতে অসুবিধা হইবে—সেখানেও বায়ুপ্রশমক ঔষধ ব্যবস্থেয়। এক কথায় বায়ুর শান্তিকর ঔষধ প্রয়োগ করিলে সকল-প্রকার গুল্মেরই উপশম করা যায়।

**বাতজ গুল্মের বিশেষ ব্যবস্থা।**—দুগ্ধ ও হরীতকী চূর্ণের সহিত এরণ্ড তৈল পান এবং স্নেহস্বেদ বাতজ গুল্মে উপকারী। সাচীক্ষার ২ মাষা, কুড় ২ মাষা কেতকীজটার ক্ষার ৪ মাষা—এরণ্ড তৈলের সহিত মিশ্রিত করিয়া পান করিলে বাতজ গুল্মের শান্তি হয়। শুঁঠ ৪ তোলা, খোসাশূন্য কৃষ্ণতিল যোল তোলা, পুরাতন গুড় ৮ তোলা —একত্র পিষিয়া লইয়া অর্দ্ধ তোলা হইতে এক তোলা মাত্রায় গরম দুগ্ধের সহিত সেবন করিলে বাতজ গুল্ম, উদাবর্ত্ত ও যোনিশূল প্রশমিত হয়।

**পৈত্তিক গুল্মে বিশেষব্যবস্থা।**—পৈত্তিক গুল্মে বিরেচন হিতকর। ত্রিফলার ক্বাথের সহিত তেউড়ী চূর্ণ কিম্বা পুরাতন গুড়ের সহিত হরীতকী চূর্ণ সেবন করিলে বিরেচন হইয়া পৈত্তিক গুল্মের শান্তি হইয়া থাকে। যদি দাহ, শূল বেদনা, ক্ষুব্ধতা, নিদ্রানাশ, অস্থিরতা ও জ্বর প্রকাশ পায়, তাহা হইলে গুল্ম পাকিবার উপক্রম হইয়াছে বুঝিবে এবং ব্রণ পাকিবার উপযুক্ত ঔষধ প্রয়োগ করিবে। গুল্ম পাকিলে অন্তর্বিদ্রধি রোগের ন্যায় চিকিৎসা করা আবশ্যক।

**কফজ গুল্মে বিশেষ ব্যবস্থা।**—কফজ গুল্মে উপবাস ও স্বেদ দিবার ব্যবস্থা করিবে, কিন্তু উহার দ্বারা যাহাতে বায়ু কুপিত হয়—এরূপ কদাচ যেন করিও না।

কফজ গুল্মে অবস্থা বিবেচনায় বমন করাইতেও পারা যায়। বেল, সোণা, গাম্ভারী, পারুল ও গণিয়ারি ছালের যথারীতি ক্বাথ প্রস্তুত করিয়া পান করাইলেও ককজ গুল্মের শান্তি হয়। যমানী চূর্ণ ও বিটলবণ—ঘোলের সহিত পান করাইলে বায়ু, ও পুরীষের অনুলোম হইয়া কফজ গুল্মের শান্তি হইয়া থাকে। তিল, এরণ্ডবীজ ও সর্ষপ বাটিয়া গুল্মস্থানে প্রলেপ দিয়া উষ্ণ লৌহপাত্র দ্বারা তাহার উপর স্বেদ দিবে।

**সকল প্রকার গুল্মে কতিপয় ব্যবস্থা।**—হিং কুড়, ধনে, হরীতকী, তেউড়ীমূল, বিটলবণ, সৈন্ধব লবণ, যবক্ষার ও শুঁঠ—এই সমস্ত দ্রব্য ঘৃতে ভাজিয়া চূর্ণ করিবে ঐ চূর্ণ দুই আনা হইতে চারি আনা মাত্রায় যবের ক্বাথের সহিত সেবন করাইলে গুল্ম ও তজ্জনিত উপদ্রব সমূহ দূরীভূত হয়। সর্জ্জিকাক্ষার অর্দ্ধতোলা এবং পুরাতন গুড় অর্দ্ধতোলা একত্র মর্দ্দন করিয়া অর্দ্ধতোলা মাত্রায় সেবন করাইলেও গুল্ম রোগের শান্তি হয়।

**রক্তগুল্মে।**—রক্তগুল্মে একাদশ মাসের পর চিকিৎসা করা আবশ্যক, কারণ রক্তগুল্ম ও গর্ভ নির্ণয় করিয়া তাহার পর চিকিৎসা কার্য্যে হস্তক্ষেপ করা কর্ত্তব্য। তদ্ভিন্ন রক্তগুল্ম পুরাতন হইলেই সুখসাধ্য হয়। এই গুল্মে প্রথমতঃ স্নেহপান, স্বেদকার্য্য ও স্নিগ্ধ বিরেচন আবশ্যক। গুলফা, নাটাকরঞ্জের ছাল, দেবদারু, বামুনহাটি ও পিঁপুল —সমভাগে একত্র করিয়া তিলের ক্বাথের সহিত সেবন করাইলে রক্তগুল্মের শান্তি হইয়া থাকে। তিলের ক্বাথের সহিত পুরাতন গুড়, হিং ও বামুনহাটি চূর্ণ ও এই গুল্মে সেবন করাইতে পারা যায়। মরিচ চূর্ণের সহিত আমলকীর রস পান এই গুল্মে উপকারক।

**শাস্ত্রীয় ঔষধ।**—কাঙ্কায়ন গুড়িকা—সকল প্রকার গুল্ম রোগেরই মহৌষধ। এই ঔষধ মদ্য বা অম্লদ্রব্য সহ সেবনে বাতজ গুল্ম, দুগ্ধের সহিত সেবনে পৈত্তিক গুল্ম, গোমূত্রসহ সেবনে কফজ গুল্ম, ত্রিফলার ক্বাথ বা গোমূত্রসহ সেবনে সান্নিপাতিক গুল্ম এবং উটের দুগ্ধ সহ সেবনে স্ত্রীলোকদিগের রক্তগুল্ম প্রশমিত হয়। নিম্নে এই ঔষধের উপাদান বলা যাইতেছে,—

**কাঙ্কায়ন গুঁড়িকা।**—শঠী, কুড়, দন্তীমূল, চিতামূল, অড়হর, শুঁঠ, বচ ও তেউড়ীমূল—ইহাদের প্রত্যেকটি ৮ তোলা, যবক্ষার ১৬ তোলা, অম্লবেতস ১৬ তোলা, যমানী, জীরা, মরিচ ও ধনে ইহাদের প্রত্যেকের ২ তোলা, কৃষ্ণজীরা ও বনযামানী—প্রত্যেকের ৪ তোলা, এই দ্রব্যগুলির চূর্ণ যথোক্ত পরিমাণে গ্রহণ পূর্ব্বক টাবালেবুর রসে মর্দ্দন করিয়া অর্দ্ধতোলা পরিমাণ গুড়িকা প্রস্তুত করিবে।

এই ঔষধ সেবনের কোনো অনুপানের অভাব হইলে গরম জল অনুপানে সকল প্রকার গুল্মেই ব্যবস্থা করিতে পারা যায়।

**অন্যান্য ঔষধ।**—প্রাতে কাঙ্কায়ন গুড়িকা, মধ্যাহ্নে হিঙ্গ্বাদিচূর্ণ বা বচাদি চূর্ণ কিম্বা লবঙ্গাদি চূর্ণ ও বৈকালে গুল্মকালানল

রস অথবা যেখানে স্নিগ্ধ ক্রিয়া আবশ্যক, সেরূপ স্থলে ত্র্যূষণাদ্যঘৃত বা নারাচ ঘৃত—ব্যবস্থা করিবে। নিম্নে এগুলির উপাদান বলা যাইতেছে—

**হিঙ্গ্বাদি চূর্ণ।**—হিং ১ তোলা. বচ ২ তোলা, বিটলবণ ২ তোলা, শুঁঠ ৪ তোলা, কৃষ্ণজীরা ৫ তোলা, হরীতকী ৬ তোলা, পুষ্কর মূল ( অভাবে কুড় ) ৭ তোলা, কুড় ৮ তোলা। চূর্ণ গুলি একত্র করিয়া ।০ আনা মাত্রায় গরম জলের সহিত সেব্য। গুল্ম রোগ ভিন্ন উদর এবং অজীর্ণ রোগেও ইহা ব্যবস্থা করিতে পারা যায়।

**বচাদি চূর্ণ।**—বচ, হরীতকী, হিং, সৈন্ধবলবণ, অম্লবেতস, যবক্ষার ও যমানী—সমস্ত চূর্ণ সমভাগে গ্রহণ পূর্ব্বক চারি আনা মাত্রায় গরম জলের সহিত সেব্য।

**লবঙ্গাদি চূর্ণ।**—লবঙ্গ, দন্তীমূল, তেউড়ী মূল, যমানী, শুঁঠ বচ, ধনে, চিতামূল, হরীতকী, আমলকী, বহেড়া, পিঁপুল, কটকী, কিসমিস, চই, গোক্ষুর, যবক্ষার, এলাইচ, বনযমানী, ইন্দ্রযব—এই দ্রব্যগুলির চূর্ণ সমভাবে লইয়া অর্দ্ধ তোলা মাত্রায় গরম জলের সহিত সেব্য। এই ঔষধে অর্শ, শোথ, আমবাত এবং বহুকালজাত সর্ব্বপ্রকার উদর রোগও প্রশমিত হয়।

**গুল্মে কালানল রস।**—অভ্র, লৌহ, পারদ, গন্ধক, সোহাগা, কটকী, বচ, যবক্ষার, সাচিক্ষার সৈন্ধব, কুড়, শুঁঠ, পিঁপুল, মরিচ, দেবদারু, তেজপত্র, ছোট এলাইচ, দারুচিনি, নাগেশ্বর ও খদির—ইহাদের প্রত্যেক চূর্ণ সমভাগে লইয়া একত্র মিশাইয়া জয়ন্তী, চিতা, ধুতরা ও কেশুরিয়া—ইহাদের পত্রের রসে ক্রমান্বয়ে ভাবনা দিয়া ৪ রতি পরিমিত বটি। অনুপান জল বা দুগ্ধ। সর্ব্ববিধ গুল্ম, যকৃত, প্লীহা উদর, কামলা, পাণ্ডু ও শোথাদি আরোগ্য হয়।

**ত্র্যূষণাদ্য ঘৃত।**—ঘৃত /৪ সের, দুগ্ধ ১৬ সের, কল্কার্থ ত্রিকটু, ত্রিফলা, ধনে, বিড়ঙ্গ, চই, চিতামূল—সমুদায়ে /১ সের। যথাবিধি পাক করিয়া অর্দ্ধতোলা মাত্রায় গরম দুগ্ধ সহ সেব্য।

**নারাচ ঘৃত।**—ঘৃত /১ সের। কল্কার্থ—চিতামূল হরীতকী, আমলকী, বহেড়া, দন্তীমূল, তেউড়ীমূল, কণ্টকারী, সীজবৃক্ষের আটা ও বিড়ঙ্গ—প্রত্যেকের ২ তোলা। পাকার্থ জল ১৬ সের। এই ঘৃত অর্দ্ধ তোলা হইতে ১ তোলা মাত্রায় উষ্ণ জলের সহিত সেবন করিলে বাতগুল্ম, উদাবর্ত্ত, প্লীহা ও অর্শ আরোগ্য হইয়া থাকে।

**দন্তী হরীতকীও** গুল্ম রোগের বিখ্যাত ঔষধ। নিম্নে উহার উপাদান বলা যাইতেছে:—

**দন্তী হরীতকী।**—বস্ত্রে পুটলী বাঁধা হরীতকী ২৫টি, দন্তী মূল তিন সের অর্দ্ধ পোয়া এবং চিতামূল তিন সের অর্দ্ধ পোয়া। পাকার্থ জল ৬৪ সের, শেষ /৮ সের, ঐ ক্বাথ ছাঁকিয়া উহার সহিত তিন সের আধ পোয়া ইক্ষু গুড় মিশ্রিত করিয়া তদনন্তর পূর্ব্বোক্ত হরীতকী ২৫টা, ৩২ তোলা তিল তৈল দ্বারা ঈষৎ ভর্জ্জিত করিয়া গুড় মিশ্রিত ক্বাথ জলে প্রদান করিয়া পাক করিতে থাকিবে এবং পাক শেষ হইলে তেউড়ী চূর্ণ ৩২ তোলা, পিপুল চূর্ণ ৪ তোলা ও শুঁঠ চূর্ণ ৪ তোলা মিশাইয়া লইবে এবং শীতল হইলে মধু ৩২ তোলা এবং দারুচিনি, তেজপত্র, এলাইচ ও নাগেশ্বর—ইহাদের প্রত্যেকের চূর্ণ ২ তোলা মিশাইয়া লইবে। এই ঔষধ ২ তোলা ও ১টি হরীতকী সেবন করিলে দাস্ত পরিষ্কার হইয়া প্লীহা শোথ, গুল্ম ও হৃদ্রোগ প্রভৃতি বহুবিধ রোগ আরোগ্য হইয়া থাকে।

গুল্ম, প্লীহা উদর, অষ্ঠীলা, যকৃত, আনাহ, কামলা, পাণ্ডু, জ্বর এবং শূল প্রভৃতি আরোগ্যের জন্য কেহ কেহ একবার করিয়া গুল্ম

বজ্রিণী বটিকা নামক ঔষধটি সেবনের ব্যবস্থা দিয়া থাকেন। নিম্নে উহার উপাদান বলা যাইতেছে :—

**গুল্মবজ্রিণী বটিকা।**—পারদ, গন্ধক,তাম্র,কাংস, সোহাগার খই ও হরিতাল—প্রত্যেক এক পল পরিমাণে গ্রহণ করিয়া উত্তমরূপে মর্দ্দন করিবে। মাত্রা এক আনা হইতে দুই আনা।

গুল্মশার্দ্দূল রস নামক ঔষধেও প্লীহা, যকৃত্, কামলা, উদাবর্ত্ত, শোথ এবং বাতজ, পিত্তজ, শ্লেষ্মজ ও রক্তজ গুল্ম প্রশমিত হইয়া থাকে। উহার উপাদানগুলি এই :—

**গুল্মশার্দ্দূল রস।**—পারদ, গন্ধক, লৌহ, গুগগুলু, অশ্বত্থ ছাল, তেউড়ী, পিঁপুল, শুঁঠ, শঠী, ধনে, ও জীরা—প্রত্যেক দ্রব্য ৮ তোলা ও জয়পাল বীজ চারি তোলা, এই সমস্ত দ্রব্য একত্র চূর্ণ করিয়া ঘৃতের সহিত মিশ্রিত করিয়া তিন রতি প্রমাণ বটি প্রস্তুত করিবে। আদার রস ও উষ্ণ জলসহ ইহার ২ দুইটি করিয়া বটিকা সেবন করিতে দিবে।

কফজ গুল্মে কেহ কেহ অন্য ঘৃত না দিয়া **ভল্লাতক ঘৃত** সেবনের ব্যবস্থা দিয়া থাকেন। উহার উপাদানগুলি এই :—

**ভল্লাতক ঘৃত।**—ভেলা ২ পল, শালপাণি. চাকুলে, বৃহতী, কণ্টকারী, গোক্ষুর মিলিত ১ পল, বিদারী গন্ধা ১ পল, জল /১৬ সের শেষ, /৪ সের। কল্কার্থ, পিঁপুল, শুঁঠ, বচ, বিড়ঙ্গ, সৈন্ধব, হিং, যবক্ষার, বিটলবণ, শঠী, চিতামূল, যষ্টিমধু ও রাস্না—প্রত্যেক দ্রব্য ২ তোলা, ঘৃত /৪ সের ও দুগ্ধ /৪ সের। যথাবিধি পাক করিবে। প্লীহা, পাণ্ডু, শ্বাস, গ্রহণী ও কাসে ইহা ব্যবস্থা করিতে পারা যায়।

ক্ষীর ষটপল ঘৃত ও, ধাত্রী ষটপল ঘৃত নামক ঔষধ দুইটিও কফজ গুল্মে ব্যবস্থা করিতে পারা যায়। নিম্নে উহাদের উপাদান বলা যাইতেছে—

**ক্ষীরষট্‌পল ঘৃত।**—ঘৃত /৪ সের, কল্কার্থ পিঁপুল, পিঁপুল, মুল, শুঠ ও যবক্ষার—প্রত্যেক ৮ তোলা। যথাবিধি পাক করিবে। মাত্রা অর্দ্ধ তোলা হইতে ১ তোলা। গ্রহণী, পাণ্ডু, প্লীহা, কাস প্রভৃতিও এই ঘৃত সেবনে আরোগ্য হইয়া থাকে।

**ধাত্রীষট্‌পল ঘৃত।**—ঘৃত /৪ সের, আমলকীর রস ষোল সের, কল্কার্থ, পিঁপুল, পিঁপুলমূল, চই, চিতামূল, শুঠ ও যবক্ষার–প্রত্যেক দ্রব্য ৮ তোলা এবং পাকার্থ জল ১৬ সের। যথাবিধি পাক করিয়া পাক শেষ হইলে তিন পোয়া চিনি ও ১ পোয়া সৈন্ধব প্রক্ষেপ দিবে। মাত্রা অর্দ্ধ তোলা। সর্ব্ব প্রকার গুল্মেই ইহার ব্যবস্থা করিতে পারা যায়।

বাতব্যাধি অধিকারোক্ত চিন্তামণি চতুর্ম্মুখ, বাতচিন্তামণি, বিষ্ণু তৈল প্রভৃতি এবং অগ্নিমান্দ্য অধিকারোক্ত ভাস্করলবণ নামক ঔষধটি অবস্থা বিবেচনায় গুল্মরোগে ব্যবস্থা করিতে পারা যায়।

**রক্তগুল্মে বিশেষ ব্যবস্থা।**—তিলের ক্বাথে ত্রিকটু, হিং ও বামুনহাটি মিলিত সিকি তোলা ও ইক্ষু গুড় সিকি তোলা প্রক্ষেপ দিয়া পান করিতে দিলে উপকার পাওয়া যায়। মন্ত সহ যবক্ষার ৵৹ আনা ও ত্রিকটু মিলিত ৵৹ আনা পান করাইলেও উপকার পাওয়া যায়। বজ্রক্ষার ৪ ভাগ ও রসসিন্দুর ১ ভাগ পেষণ করিয়া ৵৹ আনা মাত্রায় শীতল জল অথবা কাঁজিসহ সেবন করাইলে রক্তস্রাব হইয়া থাকে। ঘৃত /৪ সের, অন্তর্ধূমে পলাশ ছাল ভস্ম /৮ সের, জল ৯৬ সের, শেষ ৩২ সের। এই জল ২১ বার পরিস্রুত করিয়া তাহার পর ঘৃত পাক করিবে। এই ঘৃতে কল্ক দিবার প্রয়োজন নাই। ইহা রক্তগুল্মের বিশেষ ফলপ্রদ ঔষধ।

**পথ্যাপথ্য।**—লঘু আহার এবং অগ্নিবর্দ্ধক, স্নিগ্ধ, উষ্ণ, বায়ুনাশক ও বলকারক দ্রব্য সকল গুল্মরোগে উপকারী।

শুষ্ক মাংস, কচি মূলা, মৎস্য, শুষ্ক শাক, ডাইল, আলু ও মধুর ফল গুল্মরোগীর পক্ষে বিশেষ অপথ্য।

# মূত্রকৃচ্ছ্র ও মূত্রাঘাত।

# ( Straugnr, Retention of urine )

**মূত্রকৃচ্ছ্র মূত্রাঘাত কি?।**—অতিশয় যাতনার সহিত মূত্র নির্গত হইলে তাহাকে মূত্রকৃচ্ছ্র এবং মূত্রত্যাগের সময়ে আটকাইয়া আটকাইয়া মূত্ররোধ হইয়া যাইলে কিম্বা একেবারে মূত্ররোধ হইলে তাহাকে মূত্রাঘাত বলে। মূত্রকৃচ্ছ্র অপেক্ষা মূত্রাঘাত রোগে মূত্র ত্যাগ কালে যন্ত্রণা কম বোধ হয়। বিন্দু বিন্দু মূত্র নির্গম, মূত্রের সহিত রক্ত নির্গম, মূত্রাশয়ের স্ফীতি, আধ্মান, অতিরিক্ত বেদনা, ঘন ঘন মূত্র নির্গম প্রভৃতি নানাপ্রকার উপসর্গ মূত্রাঘাতে হইয়া থাকে।

**মূত্রকৃচ্ছ্রের বিভিন্ন অবস্থা।**—**বাতজ মূত্রকৃচ্ছ্রে** কুঁচকি স্থান, বস্তিতে ও শিশ্নে অতিরিক্ত বেদনা এবং বারংবার অল্প অল্প মূত্র নির্গম হয়। **পিত্তজ মূত্রকৃচ্ছ্র** পীত বা রক্তবর্ণ বেদনা ও জ্বালার সহিত বারংবার নির্গত হয়। **শ্লেষ্মজ মূত্রকৃচ্ছ্রে** পীত বা রক্তবর্ণ মূত্র নির্গত হয় এবং শিশ্নে ও বস্তি দেশে ভারবোধ ও শোষ হইয়া থাকে। **সান্নিপাতজ মূত্রকৃচ্ছ্রে** উপরোক্ত তিন প্রকার দোষের লক্ষণই প্রকাশ পাইয়া থাকে। **মূত্রবহস্রোত কণ্টকাদি দ্বারা ক্ষত বা কোনরূপে আহত হইলে যে মূত্রকৃচ্ছ্র জন্মে** তাহাতে বাতজ মূত্রকৃচ্ছ্রের লক্ষণ প্রকাশ পাইয়া থাকে। ইহার নাম আগন্তুক মূত্রকৃচ্ছ্র। **মলের বেগ ধারণের ফলে** উদরাধ্মান ও শূলযুক্ত মূত্রকৃচ্ছ্র উপস্থিত হয়, ইহার নাম পুরীষ **পাথরী বা অশ্মরী রোগ জন্মিলে যে**

মূত্রকৃচ্ছ্র হয়, তাহার নাম অশ্মরীজ মূত্রকৃচ্ছ্র। এরূপ মূত্রকৃচ্ছ্রে হৃদয়ে বেদনা, কম্প, কুক্ষিদেশে শূল, অগ্নিমান্দ্য ও মূর্চ্ছা প্রকাশ পায়। **শুক্র দূষিত হইয়া মূত্রমার্গে উপস্থিত হইলে** বস্তিদেশে ও শিশ্নে শূলবৎ বেদনা এবং অতিকষ্টে মূত্র নির্গম হইয়া থাকে। ইহার নাম শুক্রজ মূত্রকৃচ্ছ্র।

**মূত্রকৃচ্ছ্র ও মূত্রাঘাত।**—মূত্রকৃচ্ছ্রোক্ত নিদানই মূত্রাঘাতের কারণ। এজন্য চিকিৎসাবিধি উভয় রোগেই প্রায় এক প্রকার। কিন্তু মূত্রকৃচ্ছ্র অপেক্ষা মূত্রাঘাত অতিশয় কষ্টদায়ক এবং কষ্টসাধ্য।

**মূত্রকৃচ্ছ্রের মুষ্টিযোগ।—বায়ু জনিত মূত্রকৃচ্ছ্রে** গুলঞ্চ, শুঁঠ, আমলকী, অশ্বগন্ধা ও গোক্ষুর—সমভাগে মিলিত ২ তোলা, জল আধসের, শেষ আধপোয়া, মধুর সহিত পান করিলে উপকার দর্শে। **পিত্তজ মূত্রকৃচ্ছ্রে**—চিনির সহিত শতমূলীর রস, কাঁকুড়বীজ, যষ্টিমধু ও দারুদরিদ্রা—আতপ চাউল ধোয়া জলের সহিত সেবনে উপকার হয়। **কফজ মূত্রকৃচ্ছ্রে** শালিঞ্চা বীজ—ঘোলের সহিত সেবনে সুফল দর্শে। সকল প্রকার মূত্ররোধেই তেলা কুচার মূল—কাঁজিতে বাটিয়া নাভিদেশে প্রলেপ দিলে উপকার হয়। কুমড়ার জলের সহিত যবক্ষার ও চিনি মিশাইয়া পান করিলেও মূত্ররোধ নিবারিত হয়। কুশ, কেশে, বেণা, কৃষ্ণইক্ষু ও খাগড়ার মূল—প্রত্যেক দ্রব্য ।৵১৹ আনা, জল আধসের, শেষ আধ পোয়া—এই ক্বাথ এক আনা যবক্ষার বা সোরা মিশাইয়া সেবনে সকল প্রকার মূত্রকৃচ্ছ্রের যন্ত্রণা নিবৃত্তি হয়।

**শাস্ত্রীয় ঔষধ।**—মূত্রকৃচ্ছ্রান্তক রস, বরুণাদ্য লৌহ এবং কুশাবলেহ—সকল প্রকার মূত্র কৃচ্ছ্রের প্রসিদ্ধ ঔষধ। নিম্নে উহাদের পরিচয় দেওয়া যাইতেছে :—

**মূত্রকৃচ্ছ্রান্তক রস**।—পারদ, গন্ধক ও যবক্ষার সমভাগ। মাত্রা এক আনা। চিনি ও ঘোলের সহিত সেব্য।

**বরুণাদ্য লৌহ**।—বরুণ ছাল ১৬ তোলা, আমলকী ১৬ তোলা, ধাইফুল ৮ লোলা, হরীতকী ৪ তোলা, চাকুলে ২ তোলা, লৌহ ২ তোলা ও অভ্র ২ তোলা—একত্র মিশাইয়া এক আনা মাত্রায় তৃণ পঞ্চমূলের ক্বাথ যাহা পূর্ব্বে বলা হইয়াছে, তাহার সহিত সেব্য।

**কুশাবলেহ**।—কুশ, কাশ, বেণা, কৃষ্ণইক্ষু ও খাগড়া—ইহাদের প্রত্যের মূল ১০ পল, পাকার্থ জল ৬৪ চৌষট্টি সের, শেষ আট সের। এই ক্বাথের সহিত দুই সের চিনি মিশাইয়া পুনর্ব্বার পাক করিবে এবং লেহবৎ ঘন হইয়া আসিলে নামাইয়া তাহার সহিত যষ্টিমধু, কাঁকুড় বীজ, কুমড়ার বীজ, শসার বীজ, বংশলোচন, আমলকী, তেজপত্র, দারুচিনি, এলাইচ, নাগেশ্বর, বরুণ ছাল, গুলঞ্চ ও প্রিয়ঙ্গু—প্রত্যেক দ্রব্যের চূর্ণ ২ দুই তোলা পরিমাণে নিক্ষেপ করিয়া আলোড়ন করিয়া নামাইবে। এই ঔষধ অর্দ্ধ তোলা হইতে এক তোলা মাত্রায় শীতল জল সহ সেব্য।

**পথ্যাপথ্য**।—স্নিগ্ধ অথচ পুষ্টিকর আহার এই উভয় রোগে সুপথ্য. দিবসে অন্ন এবং রাত্রে লুচি, রুটি, মোহনভোগ প্রভৃতির ব্যবস্থা হিতকর। সকল প্রকার সুমিষ্ট ফল—এই উভয় রোগে যথেষ্ট খাইতে পারা যায়। প্রাতঃকালে কাঁচা দুগ্ধের সহিত জল মিশাইয়া সেবনে বিশেষ উপকার হইয়া থাকে।

গুরুপাক ও তীক্ষ্ণ বীর্য্য দ্রব্যাদি, দধি, গুড়, অধিক মৎস্য, কলাইয়ের দাল, লঙ্কার ঝাল, শাক, অম্ল, ব্যায়াম ও রাত্রি জাগরণ বিশেষ অনিষ্ট কর। মৈথুন ও অশ্বাদি যানে আরোহণও এই উভয় রোগে আহিতকর।

# প্রমেহ ( Gonorrhoea )

অতিরিক্ত কফজনক ক্রিয়াই সকল প্রকার প্রমেহের হেতু। আয়ুর্ব্বেদ শাস্ত্রে প্রমেহ রোগ বিংশতি প্রকার বলিয়া উল্লিখিত হইয়াছে, কিন্তু সকল মেহই প্রথমতঃ কফজনক হয়, তাহার পর পিত্ত বা বায়ু দূষিত হইয়া পিত্তজ বা বাতজ মেহে পরিণত হয়। একেবারে অনলস হইয়া পরিশ্রম ত্যাগ, নিশ্চিন্তভাবে উপবেশন ও সুখশয্যায় শয়ন করিয়া থাকা, অধিক নিদ্রা, দধি, দুগ্ধ, জলজাত ও জলভূমিজাত প্রাণীসমূহের মাংস ভোজন, নূতন চাউলের অন্ন ভোজন, বর্ষাকালের নূতন জল পান, গুড় বা গুড়জাত দ্রব্য অধিক ভোজন এবং যাবতীয় কফজনক আহার-বিহারাদি দ্বারা বস্তিগত কফ দুষ্ট হইয়া মেদ, মাংস এবং শরীরস্থ ক্লেদ পদার্থকে দূষিত করিয়া মেহ রোগ উৎপন্ন করে। এইরূপ উষ্ণবীর্য্য ও উষ্ণস্পর্শ দ্রব্য সেবনের ফলে পিত্তকুপিত হইয়া—মেদ প্রভৃতিকে দূষিত করিয়া পৈত্তিক মেহ উৎপন্ন করে। আর কফ ও পিত্ত অপেক্ষাকৃত ক্ষীণ হইয়া, পড়িলে বায়ু কুপিত হইয়া উঠে এবং বসা, মজ্জা, ওজঃ ও লসীকা পদার্থকে বস্তিমুখে আনয়ন করিয়া বাতজ মেহ উৎপাদন করিয়া থাকে।

**প্রকার ভেদ**—কফজ মেহ দশ প্রকার, যথা—উদক মেহ, ইক্ষুমেহ, সান্দ্রমেহ, সুরামেহ, পিষ্টমেহ, শুক্রমেহ, সিকতা মেহ, শীতমেহ, শনৈর্ম্মেহ ও লালা মেহ। পিত্তজ মেহ ছয় প্রকার, যথা—ক্ষারমেহ, নীলমেহ, কালমেহ, হারিদ্রমেহ, মাঞ্জিষ্ঠমেহ ও রক্তমেহ। বাতজ মেহ চারি প্রকার—বসামেহ, মজ্জামেহ, ক্ষৌদ্রমেহ ও হস্তীমেহ। সকল প্রকার মেহ উৎপন্নের পূর্ব্বেই দন্ত, চক্ষু, ও কণ্ঠাদি স্থানে অধিক মলসঞ্চয়, হস্ত ও পদের জালা, দেহের চিক্কণতা, তৃষ্ণা, মুখের মধুরতা—

এই সকল লক্ষণ উপস্থিত হয়। মূত্রের পরিমাণাধিক্য ও আবিলতা—এই লক্ষণ দুইটিও সকল প্রকার মেহেই বর্ত্তমান থাকে।

**চিকিৎসা।**—প্রমেহ রোগ উৎপন্ন হইবামাত্র চিকিৎসা করান উচিত, কারণ এই রোগ স্বভাবতঃই কষ্টসাধ্য। বিশেষতঃ যথাকালে চিকিৎসিত না হইলে পরিণামে পীড়কা উৎপন্ন হইলে এই রোগ অসাধ্য হইয়া পড়ে। **বঙ্গ**—সকল প্রকার মেহ রোগেই অতি উৎকৃষ্ট ঔষধ। গুলঞ্চের রস, আমলকীর রস, শিমুল মূলের রস, গঁদ ভিজান জল বা কাঁচাহরিদ্রার রস বা হরিদ্রা চূর্ণের সহিত ২ রতি পরিমিত বঙ্গভস্ম সেবন করিলে সকলপ্রকার প্রমেহই নিবারিত হয়। প্রথমতঃ কতকগুলি মুষ্টিযোগ ও কষায় প্রয়োগের কথা বলিয়া পরে এই রোগের ঔষধের কথা বলা যাইতেছে।

**মুষ্টিযোগ**।—(১) শতমূলীর রস ও কাঁচা দুগ্ধ এবং জল একত্র প্রাতঃকালে পান করিলে সকল প্রকার প্রমেহই বিনষ্ট হয়। (২) গুলঞ্চের পাল—মধুর সহিত সেবন করিলে সকল প্রকার মেহের প্রথমাবস্থায় বিশেষ উপকার হয়। (৩) পলাশ পুষ্প ১ তোলা এবং চিনি অর্দ্ধ তোলা—একত্র বাটিয়া শীতল জলের সহিত পান করিলে সকল প্রকার মেহ বিনষ্ট হয়। (৪) ফটকিরী চূর্ণ—সজল নারিকেলের মধ্যে স্থাপন পূর্ব্বক প্রাতঃকালে উদ্ধৃত করিয়া উক্ত ফটকিরি চূর্ণ সংযুক্ত জল পান করিলে সকল প্রকার মেহ আরোগ্য হইয়া থাকে।

কষায় প্রয়োগের মধ্যে 'ফলত্রিকাদি' এবং 'দার্ব্বাদি' নামক দুইটি কষায়ই সকল প্রকার প্রমেহ হিতকর। নিম্নে ঐ দুইটির উপাদান বলা যাইতেছে—

### ফলত্রিকাদি

ফলত্রিকং দারুনিশাং বিশালাং মুস্তাঞ্চ নিঃক্বাথ্য নিশাংশকল্কম্।

বহেড়া, আমলকী, হরীতকী, দারুহরিদ্রা, রাখালশসা ও মুতা—ইহাদের ক্বাথে হরিদ্রা চূর্ণ ও মধু প্রক্ষেপ দিয়া পান করিলে সর্ব্বপ্রকার প্রমেহ উপশমিত হয়।

**দার্ব্ব্যাদি—**

কটঙ্কটেরী মধুক-ত্রিফলা চিত্রকৈঃ সমৈঃ।
সিদ্ধঃ কষায়ঃ পাতব্যঃ প্রমেহাণাং বিনাশনঃ॥

দারুহরিদ্রা, যষ্টিমধু, ত্রিফলা, চিতামূল—প্রত্যেক দ্রব্য সমভাগে লইয়া ক্বাথ প্রস্তুত করিয়া পান করাইবে। ক্বাথ প্রস্তুতের নিয়ম—সকল দ্রব্য মিলিত দুই তোলা, জল আধসের, শেষ আধ পোয়া।

সকলপ্রকার প্রমেহ নিবারণের জন্য আরও কতকগুলি যোগের কথা বলা যাইতেছে :—

(১) লোধ, অর্জ্জুনছাল, বেণার মূল ও রক্তচন্দন (২) নিমছাল, বেণারমূল, আমলকী ও হরীতকী (৩) আমলকী, অর্জ্জুনছাল, নিমছাল ও কুড়চিছাল (৪) নীলোৎপল, তিনিস ও অর্জ্জুনছাল—এই চারি প্রকারের মধ্যে যে কোন প্রকার দ্রব্যের ক্বাথে মধু প্রক্ষেপ দিয়া প্রমেহ রোগীকে পান করিতে দিবে।

এইবার অন্যান্য ঔষধের কথা বলা যাইতেছে। প্রাতে প্রথমাবস্থায় '**স্বল্প বা বৃহদ্বঙ্গেশ্বর**', মধ্যাহ্নে পরিপাক ক্রিয়ায় জন্য একটি পাচক অথচ সারক ঔষধ (**যথা বৃহৎ অগ্নিকুমার**) এবং বৈকালে **চন্দনাদি চূর্ণ** ব্যবস্থা করিলে অনেকস্থলেই শুভ ফল দর্শিয়া থাকে। নিম্নে ঐ ঔষধগুলির উপাদান বলা যাইতেছে :—

**স্বল্প বঙ্গেশ্বর**।—রসসিন্দুর ১ তোলা ও বঙ্গ ১ তোলা—একত্র মধুর সহিত মর্দ্দন করিয়া ২ রতি প্রমাণ বটি। অনুপান, পেষিত কুচের মূল ও দুগ্ধ অথবা যজ্ঞডুমুরের রস বা চূর্ণ ও মধু।

**বৃহদ্বঙ্গেশ্বর**।—বঙ্গ, পারদ, গন্ধক, রূপা, কর্পূর, অভ্র—প্রত্যেকটি দুই তোলা এবং স্বর্ণ ও মুক্তা—প্রত্যেকটি অর্দ্ধতোলা। কেশুরিয়ার রসে ভাবনা দিয়া ২ রতি পরিমিত বটি। অনুপান পূর্ব্বের ন্যায়।

**চন্দনাদি চূর্ণ**।—শ্বেতচন্দন, শিমুল মূল, দারুচিনি, তেজপত্র, এলাইচ, মুথা, বেণার মূল, যষ্টিমধু, আমলা, সোণামুখী, হরিদ্রা, দারুহরিদ্রা, অনন্তমূল, শ্যামালতা, বংশলোচন, বামুনহাটি, দেবদারু ও হরীতকী—সকল দ্রব্য সমভাগ। লৌহ সর্ব্বসমান। মাত্রা এক আনা। ইহা সর্ব্ববিধ মেহরোগনাশক।

**'মেহমুদ্গর রস', 'মেহকুলান্তক রস' এবং 'বঙ্গাষ্টক'** নামক ঔষধ কয়টির যে কোনোটিও বৈকালে 'চন্দনাদি চূর্ণের' পরিবর্ত্তে ব্যবহার করিতে পারা। নিম্নে ঐ গুলির উপাদান বলা যাইতেছে—

**মেহমুদ্গর**।—রসাঞ্জন, বিটলবণ, দেবদারু, বেলশুঁঠ গোক্ষুরবীজ ও দাড়িমবীজ—প্রত্যেকের চূর্ণ ১ তোলা। লৌহ ৬ তোলা। একত্র গব্যঘৃতে বাটিয়া বটিকা করিবে। মাত্রা ৬ রতি। ইহা সেবনে প্রমেহ, মূত্রকৃচ্ছ্র, পাণ্ডু, ধাতুস্থ জ্বর, হলীমক প্রতি আরোগ্য হইয়া থাকে।

**মেহকুলান্তক রস**।—বঙ্গ, অভ্র, পারদ, গন্ধক, চিরতা, পিঁপুলমুল, শুঁঠ, পিঁপুল, মরিচ, হরীতকী, আমলকী, বহেড়া, তেউড়ী, রসাঞ্জন, বিড়ঙ্গ মুতা, বেলশুঁঠ গোক্ষুরবীজ ও দাড়িমবীজ—প্রত্যেকের চূর্ণ ১ তোলা এবং শোধিত শিলাজতু ৮ তোলা। বনকাঁকুড়ের রসে মর্দ্দন করিয়া ২ রতি প্রমাণ বটি। অনুপান ছাগদুগ্ধ ও জল। মূত্রকৃচ্ছ্র, অশ্মরী প্রভৃতি নানাবিধ ব্যাধি ইহা দ্বারা আরোগ্য হয়।

**বঙ্গাষ্টক।**—পারদ, গন্ধক, লৌহ, রূপা, খর্পর, অভ্র ও তাম্র—প্রত্যেকটি সমভাগ। সর্ব্ব সমান বঙ্গ। সমস্ত দ্রব্য একত্র মর্দ্দন করিয়া গজপুটে পাক করিবে। মাত্রা ১ রতি। অনুপান—হরিদ্রা চূর্ণ, আমলকীর রস ও মধু। এই ঔষধ সেবনে বিংশতি প্রকার প্রমেহ আরোগ্য হইয়া থাকে।

**'বিড়ঙ্গাদি লৌহ'** নামক আর একটি ঔষধ আমরা মেহ রোগের সকল অবস্থাতেই ব্যবহার করাইয়া বিশেষ ফল পাইয়া থাকি। তাহার উপাদান গুলি এই—

**বিড়ঙ্গাদি লৌহ**—বিড়ঙ্গ, হরীতকী, আমলকী, বহেড়া, মুতা, পিঁপুল, শুঁঠ, জীরা ও কৃষ্ণজীরা প্রত্যেকের চূর্ণ সমভাগ। সর্ব্ব সমান লৌহ। জল দিয়া মর্দ্দন। মাত্রা ৩ ৪ রতি। সর্ব্বপ্রকার মূত্রবিকার ও প্রমেহ ইহা দ্বারা আরোগ্য হইয়া থাকে।

**'শুক্র মাতৃকা বটি'** সকল প্রকার মেহরোগের বিখ্যাত ঔষধ। প্রাচীন চিকিৎসকগণ এই ঔষধটির বিশেষ আদর করিয়া থাকেন। ইহার উপাদান—

**শুক্র মাতৃকা বটি**—গোক্ষুর, হরীতকী, আমলকী, বহেড়া তেজপত্র, এলাইচ, রসাঞ্জন, ধনে, চই, জীরা, তালীশপত্র, সোহাগা ও দাড়িম বীজ,—প্রত্যেকের চূর্ণ চারি তোলা, গুগগুলু ২ তোলা এবং পারদ, গন্ধক ও লৌহ প্রত্যেকটি আট তোলা। জল দিয়া মর্দ্দন করতঃ ঘৃতভাণ্ডে স্থাপন করিয়া ২ আনা পরিমাণে সেব্য। অনুপান দাড়িমের রস, ছাগদুগ্ধ বা জল। বাতিক, পৈত্তিক, শ্লৈষ্মিক—সকল প্রকার মেহ রোগে ইহা বিশেষ ফলপ্রদ।

**কুশাবলেহ**—যে প্রমেহে জ্বালা যন্ত্রণা অধিকভাবে বর্ত্তমান, সে স্থলে বিশেষ উপকারী। ইহার উপাদান মূত্রাঘাত ও মূত্রকৃচ্ছ্রে বলা হইয়াছে।

**শিলাজতু**—সকল প্রকার প্রমেহের একটি বিখ্যাত ঔষধ। ত্রিফলা চূর্ণ, লৌহ ও শিলাজতু একত্র একত্র মিশাইয়া সেবন করাইলে সকল প্রকার প্রমেহ বিনষ্ট হইয়া থাকে।

যে প্রমেহে মূত্রাধিক্য হইয়া থাকে, সেই প্রমেহ রোগীকে **'সোমেশ্বর' রস, 'সোমনাথ রস', বা বসন্ত, কুসুমাকর রসের'** ব্যবস্থা করা আবশ্যক। নিম্নে উহাদের উপাদান বলা যাইতেছে—

**সোমেশ্বর রস।**—শালমূলের ছাল অর্জ্জুন মূলের ছাল, লোধকাষ্ঠ, কদম্বমূলের ছাল, অগুরু, রক্তচন্দন, গণিয়ারিমূলের ছাল, হরিদ্রা, দারুহরিদ্রা, আমলকী, দাড়িম্ববীজ, গোক্ষুরবীজ, জামের মূলের ছাল ও বেণার মূল—প্রত্যেকটী ৪ তোলা এবং পারদ, গন্ধক, ধনে, মুতা, ছোট এলাইচ, তেজপত্র, পদ্মকাষ্ঠ, লৌহ, রসাঞ্জন আকনাদি, বিড়ঙ্গ, সোহাগা ও জীরা—প্রত্যেকটি অর্দ্ধ তোলা এবং গুগ্‌গুলু ৪ তোলা। সকল দ্রব্য একত্র করিয়া গব্য ঘৃতে মাড়িয়া ষোল রতি প্রমাণ বটী। অনুপান ;ছাগ দুগ্ধ, নারিকেল জল, যবের যূষ প্রভৃতি। ইহা সেবনে প্রমেহ, মূত্রকৃচ্ছ্র, কামলা, হলীমক ও সোমরোগ প্রভৃতি আরোগ্য হইয়া থাকে।

**সোমনাথ রস।**—পালিধার রসে শোধিত হিঙ্গুলোত্থ পারদ ২ তোলা ও গন্ধক ২ তোলার কজ্জলী করিয়া তাহার সহিত আট তোলা লৌহ মিশাইয়া ঘৃতকুমারীর রসে মর্দ্দন করিবে। পরে তাহাতে অভ্র, বঙ্গ, রৌপ্য, খর্পর, স্বর্ণমাক্ষিক ও স্বর্ণ—প্রত্যেক দ্রব্য এক তোলা পরিমাণে মিশ্রিত করিয়া তাহাতে ঘৃতকুমারী ও থুলকুড়ির রসের ভাবনা দিবে। ২ রতি পরিমিত বটি। প্রমেহ, মূত্রকৃচ্ছ্র, মূত্রাঘাত প্রভৃতি যাবতীয় মূত্রবিকার ইহার দ্বারা আরোগ্য হয়।

**বসন্ত কুসুমাকর রস।**—স্বর্ণ ২ ভাগ, রৌপ্য দুইভাগ বঙ্গ, সীসা ও লৌহ প্রত্যেক দ্রব্য তিনভাগ এবং অভ্র, প্রবাল ও মুক্তা —প্রত্যেক দ্রব্য চারিভাগ, সকল দ্রব্য একত্র মাড়িয়া যথাক্রমে গব্যদুগ্ধ, ইক্ষুরস, বাসক ছালের রস, লাক্ষার ক্বাথ, বালার ক্বাথ, কদলী মূলের রস, মোচার রস, পদ্মের রস, মালতী ফুলের রস, কুঙ্কুমের জল ও মৃগনাভি—এই সকল দ্রব্যের ভাবনা দিয়া ২ রতি বটি করিবে। অনুপান ঘৃত, চিনি ও মধু। ইহা পুরাতন প্রমেহের উৎকৃষ্ট ঔষধ।

কেবলমাত্র শুক্র মেহ নিবারণের জন্য '**চন্দনাসব**' একটি অপূর্ব্ব ঔষধ। দুর্ব্বল শুক্রমেহগ্রস্ত রোগীদিগকে ইহা সেবন করান উচিত।

**চন্দনাসব।**—শ্বেতচন্দন, বালা, মুতা, গাম্ভারীফল, নীলোৎপল, প্রিয়ঙ্গু, পদ্মকাষ্ঠ, লোধ, মঞ্জিষ্ঠা, রক্ত চন্দন, আকনাদি, চিরাতা, বটছাল, অশ্বত্থছাল, শঠী, ক্ষেৎপাঁপড়া, যষ্টিমধু, রাস্না, পটোলপত্র, কাঞ্চনছাল, আমছাল, ও মোচরস—প্রত্যেক দ্রব্য এক পল, ধাইফুল ১৬ ষোল পল, দ্রাক্ষা ২০ কুড়ি পল, চিনি ১২॥ সের, গুড় /৬।০ সওয়া ছয় সের, একত্র একশত আটাশ সের জলে মিশ্রিত করিয়া আবৃত ভাণ্ডে এক মাস রাখিবে। পরে উহার কল্ক পরিত্যাগ পূর্ব্বক দ্রব্যাংশ ছাঁকিয়া লইবে।

প্রমেহের পরিণতি বাত এবং নানাপ্রকার ব্যাধি। যে প্রমেহ রোগী অনেক দিন ভুগিয়া বাতরোগে আক্রান্ত হইয়াছে, তাহাদের অবস্থা বিবেচনায় প্রমেহের অন্যান্য ঔষধের সহিত একবার করিয়া 'দেবদার্ব্বরিষ্ট' ব্যবস্থা করিও। নিম্নে উহার উপাদান বলা যাইতেছে :—

**দেবদার্ব্বরিষ্ট।**—দেবদারু /৬।০ ছয় সের এক পোয়া, বাসক ছাল /২॥০ আড়াই সের, মঞ্জিষ্ঠা, ইন্দ্রযব, দন্তীমূল, তগরপাদুকা হরিদ্রা, দারুহরিদ্রা, রাস্না, বিড়ঙ্গ, মুতা শিরীষছাল, খদিরকাষ্ঠ ও অর্জ্জুন

ছাল—প্রত্যেকটি এক সের এক পোয়া। যমানী, ইন্দ্রযব, রক্তচন্দন, গুলঞ্চ কটকী ও চিতামূল—প্রত্যেকটি এক সের। পাকার্থজল ৫১২ পাঁচশত বার সের, শেষ ৬৪ চৌষট্টি সের। একত্র পাক করিবে। পাকশেষে শীতল হইলে মধু ৩৭॥০ সাড়ে সাঁইত্রিশ সের, ধাইফুল /২ দুই সের, ত্রিকটু /।০ এক পোয়া, দারুচিনি, তেজপত্র ও এলাইচ—প্রত্যেক /॥০ আধ সের, প্রিয়ঙ্গু /॥০ সের এবং নাগেশ্বর /।০ এক পোয়া—এই সমস্ত দ্রব্যের চূর্ণ ঐ ক্বাথে নিক্ষেপ করিয়া এবং ঘৃতভাণ্ডে এক মাস রাখিবে।

**প্রমেহ মিহির তৈলটি** সকল প্রকার প্রমেহেই মর্দ্দনের ব্যবস্থা করিতে পারা যায়। উহার উপাদান—

**প্রমেহমিহির তৈল।**—তিল তৈল /৪ চারি সের, ক্বাথার্থ লাক্ষা /৮ আট সের, জল ৬৪ চৌষট্টি সের, শেষ ১৬ ষোল সের, শতমূলীর রস চারি সের, দুগ্ধ চারি সের, দধির মাত ১৬ ষোল সের। কল্কার্থ—শুল্‌ফা, দেবদারু, মুতা হরিদ্রা, দারুহরিদ্রা, মুর্ব্বামূল, কুড়, অশ্বগন্ধা, শ্বেতচন্দন, রক্তচন্দন, রেণুকা, কটকী, যষ্টিমধু, রাস্না, দারুচিনি, এলাইচ, বামুনহাটি, চই, ধনে, ইন্দ্রযব, করঞ্জবীজ, অগুরু, তেজপত্র, ত্রিফলা, লালুকা, বালা, বেড়েলা, গোরক্ষচাকুলে, মঞ্জিষ্ঠা, সরলকাষ্ঠ, লোধ, মৌরি, বচ, জীরা, বেণারমূল, জায়ফল বাসকছাল ও তগরপাদুকা—প্রত্যেক দ্রব্য দুই তোলা পরিমাণে লইয়া যথাবিধি পাক করিবে।

প্রমেহের সহিত যেখানে শুক্রতারল্য সেখানে একবার করিয়া "স্বর্ণবঙ্গের" ব্যবস্থা উৎকৃষ্ট। ইহার উপাদান—

**স্বর্ণবঙ্গ।**—পারদ, নিশাদল, ও গন্ধক—প্রত্যেক দ্রব্য সমভাগে লইয়া প্রথমতঃ বঙ্গ অগ্নিতাপে গলাইয়া তাহাতে পারদ নিক্ষেপ করিবে এবং উভয়ে মিশ্রিত হইলে তাহাতে নিশাদল ও গন্ধক চূর্ণ দিয়া একত্র মর্দ্দন করিবে। পরে একটী কাচের শিশিতে তাহা পুরিয়া শিশির উপরে বস্ত্র ও মৃত্তিকা দ্বারা লেপ দিবে। শুষ্ক হইলে মকরধ্বজ

পাকের ন্যায় বালুকাযন্ত্রে পাক করিবে। স্বর্ণকণার উজ্জ্বল পদার্থ হইলে ঔষধ প্রস্তুত হইয়াছে বুঝিতে হইবে। মাত্র ২ রতি। অনুপান—প্রমেহ রোগের অবস্থা বিবেচনায় অব্যবস্থা করিবে।

**মেহরোগে মূত্ররোধ হইলে।**—কাঁকুড় বীজচূর্ণ, সৈন্ধব লবণ ও ত্রিফলা—এই সকল দ্রব্যের চূর্ণ সমভাগে লইয়া জলের সহিত পান করিতে দিবে কিম্বা এলাইচ, শিলাজতু, পিঁপুল ও পাথরকুচি - প্রত্যেক দ্রব্য দুই আনা পরিমাণে লইয়া তণ্ডুলজলের সহিত সেবন করিতে দিবে কিম্বা কুশ, কাশ, বেণা, কৃষ্ণেক্ষু ও খাগড়ার মূল—প্রত্যেকটি ।৵১০ সাড়ে ছয় আনা ওজনে লইয়া আধ সের জলে সিদ্ধ করিয়া আধ পোয়া থাকিতে নামাইয়া এক আনা সোরা মিশাইয়া সেবন করিতে দিবে।

**ঔপসর্গিক মেহ বা আগন্তুক মেহ।**—আজকাল গণোরিয়া বলিয়া যে রোগটি বহু বিস্তৃত হইয়া পড়িয়াছে, তাহা আয়ুর্ব্বেদের বিংশতি প্রকার প্রমেহের অন্তর্নিহিত নহে। এই ঔপসর্গিক মেহ-প্রমেহ নিদানে লিখিত হয় নাই এজন্য তাহার এখানে একটু পরিচয় দেওয়া আবশ্যক বলিয়া মনে করিতেছি।

বেশ্যাগমনই বিষাক্ত গণোরিয়া বা ঔপসর্গিক মেহ উৎপত্তির প্রধান কারণ। বহুসংসর্গ জন্য বেশ্যারা প্রায়ই ক্লিন্না ও ক্ষতযোনি হইয়া থাকে। এই রোগবীজ অন্যের সংসর্গে তাহাদের যোনিমধ্যে সঞ্চারিত হয়। তাহার সহবাসের ফলে পুরুষ সেই রোগবীজ নিজ দেহে সংক্রামিত করিয়া লয়। এই রোগ-বীজ মূত্রনালীর মধ্য দিয়া সঞ্চারিত হইবামাত্রই তিন দিন হইতে একুশ দিনের মধ্যে রোগের লক্ষণ প্রকাশ পাইয়া থাকে। প্রথমতঃ এই রোগে লিঙ্গের অগ্রভাগে কণ্ডু, এবং মূত্রনালীর মধ্যে বিষাক্ত ক্ষত ও প্রদাহ উপস্থিত হয়। বারংবার মূত্রত্যাগে ইচ্ছা হয়, প্রস্রাবের বেগ আসে অথচ প্রস্রাব

বাহির হইতে অসহ্য কষ্ট উপস্থিত হয়। মূত্রনালীর মধ্যে ভয়ানক জ্বালা, মুহুর্মুহুঃ অতিশয় যন্ত্রণাপ্রদ অল্প অল্প প্রস্রাব, জননেন্দ্রিয়ের আরক্তিম ভাব এবং জননেন্দ্রিয় হইতে পূঁযের মত রস নির্গত হইতে থাকে। কখন বা অত্যন্ত যন্ত্রণার সহিত দুইধারায় মূত্রনির্গম ও মূত্রত্যাগ কালে রক্ত নির্গমও হইয়া থাকে।

এইরূপ অবস্থায় সরলভাবে প্রস্রাব নির্গম এবং কোষ্ঠ পরিষ্কারের প্রতি বিশেষ দৃষ্টি রাখা আবশ্যক। পূর্ব্বে যে কুশ, কাশ বেণা, কৃষ্ণেক্ষু ও খাগড়ামূলের পাচনের কথা বলা হইয়াছে, তাহা এইরূপ অবস্থায় বিশেষ উপকারী। গোক্ষুরের ফাণ্ট এবং গোক্ষুরবীজ, কাঁকুরবীজ, শসার বীজ, ও পাথরকুচি—একত্র বাটিয়া সেবন করিতে দিলে অসহ্য জ্বালা যন্ত্রণার নিবৃত্তি হইয়া থাকে। এই রোগের চিকিৎসা দীর্ঘ দিন ধরিয়া করিবার প্রয়োজন। অচিকিৎসা বা দুষ্ট চিকিৎসার ফলে এই রোগ হইতে ষ্ট্রীকচার বা মূত্রনালীর সংকীর্ণতা উপস্থিত হয়। এই রোগের পরিণতি নানাবিধ ব্যাধির উৎপত্তি। সন্ধিবাতগ্রস্ত অনেক রোগীরই মূল অন্বেষণ করিলে এই রোগ দেখিতে পাওয়া যায়।

প্রমেহ রোগে যে সকল ঔষধের ব্যবস্থা করা হইয়াছে, তন্মধ্যে মূত্রকারক ঔষধগুলিই এই রোগে প্রযুজ্য। মূত্রকোষে ক্রমাগত মূত্র সঞ্চিত হইয়াছে অথচ মূত্র বাহির হইতেছে না—এইরূপ অবস্থা হইলে শলাকা প্রবেশ করাইয়া প্রস্রাব করান উচিত,নতুবা জীবন বিপন্ন হইবার আশঙ্কা করা যায়। বস্তিকর্ম্ম বা পিচকারির সাহায্যে প্রস্রাব করানও মন্দ নহে। ত্রিফলার ক্বাথ, বাবলার ছালের ক্বাথ, অশ্বত্থছালের ক্বাথ, জাতীপাতার ক্বাথ, খদির ভিজান জল এবং দধির মাত দ্বারা পিচকারি দিলে ক্ষতের শান্তি এবং যন্ত্রণার নিবৃত্তি হয়। কাবাব চিনির গুঁড়া তিন আনা, সোরা এক আনা সোনামুখীর গুঁড়া এক আনা,—গরম জলসহ প্রাতঃকালে এবং রাত্রিতে কিম্বা কাবাব চিনির গুঁড়া এক

আনা, কর্পূর দুই রতি ও অহিফেন অর্দ্ধ রতি ও একত্র মিশাইয়া সেবন করিলে গণোরিয়ার উপকার হইয়া থাকে! যে "**বঙ্গেশ্বরের**' এবং "**মেহ মুদ্গরে**"র কথা পূর্ব্বে বলা হইয়াছে. ঐ দুইটির কোনো একটি ঔষধ বাবলাপাতার রস বা গঁাদ ভিজান জল সহ সেবন করাইলে ক্লেদ ও পুয়াদির স্রাব শীঘ্র উপশমিত হয়। এ দুইটি ঔষধ—তেজপাতার কাটি ভিজান জল বা গুলঞ্চের রস সহ সেবন করাইলে অসহ্য যন্ত্রণার নিবৃত্তি হইয়া থাকে। স্ফীত লিঙ্গ ঈষদুষ্ণ জাতীপত্রের ক্বাথে বা ত্রিফলার ক্বাথে ডুবাইয়া রাখিলে জ্বালা নিবৃত্তি হইয়া থাকে। এই পীড়ায় সর্ব্বদা বস্ত্রখণ্ড দ্বারা লিঙ্গ বেষ্টিত ও কিঞ্চিৎ উন্নত করিয়া রাখার ব্যবস্থা করিবে। স্থলপদ্মের পাতা অথবা পাতরকুচির পাতার রসের সহিত যে 'কুশাবলেহে'র কথা পূর্ব্বে বলা হইয়াছে—মূত্র পরিষ্কারের জন্য তাহা সেবনের ব্যবস্থা করিয়া দিও।

**পথ্যাপথ্য**—এক বেলা পুরাতন চলের অন্ন ও এক বেলা আটার রুটি বা লুচি। মসূর, মুগ, ছোলারদাল, অল্প পরিমাণে ক্ষুদ্র মৎস্যের ঝোল, শশক, ঘুঘু প্রভৃতি মাংসরস—পটোল ডুমুর, বেগুণ মানকচু, সজিনার ডাটা, থোড়, মোচা, ঠোটে কলা প্রভৃতির তরকারী, পাতি বা কাগজী লেবু এবং সকল প্রকার তিক্ত ও কষায় রস যুক্ত দ্রব্য প্রমেহে উপকারী। জলখাবার ইক্ষু, খেজুর. বাদাম পানিফল, ছোলা ভিজা কিসমিস, বাদাম প্রভৃতি। বেশী মিষ্ট ভাল নহে। স্নান সহ্য মত। রোগের বৃদ্ধি অবস্থায় স্নান কম করিলে ভাল। অধিক দুগ্ধ, অধিক মিষ্ট দ্রব্য, অধিক মৎস্য, লঙ্কার ঝাল, শাক, কলাইয়ের দাল, দধি, গুড়, লাউ, অম্ল দ্রব্য এবং সকল প্রকার কফবর্দ্ধক দ্রব্য বর্জ্জনীয়। মৈথুন, দিবানিদ্রা, রাত্রিজাগরণ, মূত্রের বেগ ধারণ, রৌদ্রলাগান এবং অধিক ধূমপান একেবারে বর্জ্জনীয়।

---

# বেরিবেরি ও শোথ রোগ

**বেরিবেরি কি ?**—বেরিবেরি নামটা এদেশের লোকে আগে জানিত না, গত ১৮৭৭ সালে বা তাহার কিছুকাল আগে হইতে এই নামটা এদেশবাসী শুনিয়াছে। শুধু শুনিয়াছে তাহাই নহে, এই রোগ সেই সময় হইতে দেশে একটা ভীষণ মারাত্মক ব্যাধি বলিয়া স্থিরীকৃত হওয়ায় নাম শুনিলেই সকলের শঙ্কার কারণ হইয়া পড়িয়াছে।

**নানাদেশে নানা নাম।**—এই রোগের নামের উৎপত্তির মূল কি, তাহা এখনও সম্পূর্ণরূপে মীমাংসিত হয় নাই। ভারতবর্ষ হইতে এই রোগ নাম প্রাপ্ত হইয়াছে ( Beri Beri ) বেরিবেরি। মরিসস্ বাসিগণ ইহার নাম দিয়াছেন ( Beribiers ) বারবিয়াস। ব্রেজিলবাসী ইহার নাম নির্দ্দেশ করিয়াছেন ( Morbus Innominatus ) মর্ব্বস ইনোমিনেটস্। বোহিয়া ইহার নাম দিয়াছেন ( Sugar works Sickness ) সুগার ওয়ার্কস সিকনেস। সিংহল দ্বীপের অধিবাসীগণ ইহার নাম দিয়াছেন, ( Bad Sickness ) ব্যাড সিকনেস। জাপান হইতে ইহার নামকরণ হইয়াছে ( Kakke ) কাকে। বলা বাহুল্য সকল নামই বেরিবেরি সংজ্ঞাজ্ঞাপক। ডাক্তার হার্ক্লটস (Herklotts) বলেন, হিন্দী ভাষায় ভেড়ী শব্দ হইতে বেরিবেরি শব্দের উৎপত্তি হইয়াছে। হিন্দী ভেড়ী শব্দের অর্থ মেষ বা ভেড়া। হার্ক্লটসের যুক্তি —বেরিবেরি রোগে আক্রান্ত ব্যক্তিদিগের পাদবিক্ষেপভঙ্গির সহিত ভেড়া বা মেষের পদক্ষেপের সৌসাদৃশ্যই দেখা যায় বলিয়াই এইরূপ নাম নির্দ্দেশ হইয়াছে। হিন্দী ভাষায় 'ভেরভেরী' অর্থে ক্ষত ও প্রদাহযুক্ত স্ফীতি। ম্যান্‌শন গুড ( Monson Good ) বলেন, বেন্‌টিয়স ( Bentius ) কর্ত্তৃক বেরিবেরিয়া ( Beri Beria ) প্রচলিত হইয়াছে এবং তাঁহার অনুমান, এই নাম প্রাচ্য দেশ হইতে উদ্ভূত। কার্টার

( Carter ) বলেন, 'ভর' অর্থাৎ সমুদ্র হইতে "ভরি" অর্থাৎ নাবিক এবং "ভারভার" শব্দের অর্থ শ্বাসকৃচ্ছ্রতা—ফলে উহা হইতে বেরিবেরি উৎপন্ন হইয়াছে। কার্টারের এই অনুমানের কারণ আফ্রিকা এবং আরব দেশীয় নাবিকদিগের মধ্যে এই রোগের প্রাদুর্ভাব খুব বেশী ছিল; কেহ কেহ বলেন, সিংহল দেশীয় কোনো দৌর্ব্বল্যবাচক শব্দ হইতে বেরিবেরি নামের উৎপত্তি হইয়াছে, কারণ মালাবার উপকূলস্থ প্রদেশে ম্যালেরিয়া, বাতব্যাধি ও অন্যান্য কারণে স্বাস্থ্যভঙ্গ হওয়ায় উহার জ্ঞাপনার্থ সিংহল দেশবাসীরা এই শব্দটা প্রথম ব্যবহার করিয়াছিলেন।

**পাশ্চাত্য পণ্ডিতদিগের মত।** এই রোগের নাম আমরা কিছুকাল হইতে শুনিলেও পাশ্চাত্য-পণ্ডিতগণ বলেন, এই পীড়া অতি প্রাচীনকাল হইতেই বহু দেশের অধিবাসীদিগকে আক্রমণ করিয়াছিল। কারণ গ্রীক, রোমান ও বহু দেশীয় পণ্ডিতগণ ইহার উল্লেখ করিয়াছেন। জাপান ও চীন দেশের ইতিবৃত্তে বহু পূর্ব্বকাল হইতে ইহার অস্তিত্ব পাওয়া যায়। ডেন্‌মার্ক নিবাসী (Duch) জাতির যে সময়ে পৃথিবীর পূর্ব্ব মহাখণ্ডে গতিবিধি ছিল, সেই সময় তাহারা এই পীড়া ও ইহার প্রকৃতি পরিজ্ঞাত ছিল। ১৮৬৮ খৃষ্টাব্দে ব্রেজিল দেশে জনপদোদ্ধংসী মূর্ত্তিতে ইহার প্রকোপ হয় এবং সেই সময় জাপানেও নাম বদলাইয়া ইহা প্রকাশ পায়।

শরীরের ত্বকগত স্নায়ুজালের অসংখ্য সূক্ষ্ম শাখা প্রশাখার বিশেষ প্রাদাহিক অবস্থা ও তদানুষঙ্গীন বা আংশিক শোথ এবং হৃৎপিণ্ডের প্রসারণ-প্রবণতাই বেরিবেরির প্রকৃত সংজ্ঞা বলিয়া ডাক্তারেরা নির্দ্দেশ করিয়া থাকেন।

এই রোগের আক্রমণে সার্ব্বাঙ্গীন অথবা আংশিক শোথ প্রকাশ ভিন্ন নিম্নলিখিত লক্ষণগুলি প্রকাশ পাইয়া থাকে বলিয়া ডাক্তারেরা স্থির করিয়াছেন,—(১) শরীরের মাংসাশের অপকর্ষ (২) কোনো কোনো

স্থানে রক্তের জলীয় অংশের সঞ্চার (৩) হস্ত এবং পদদ্বয়ের অবশ ভাব, ঐ সকল স্থানে বেদনা ও পক্ষাঘাতিক অবস্থা, হৃদয়ের অস্বাচ্ছন্দ্য ও বেদনা, শ্বাসকৃচ্ছ্রতা, রক্তবর্ণ প্রস্রাব. নিদ্রালুতা।

এই রোগ গ্রীষ্মপ্রধান দেশজ রোগ বলিয়া পাশ্চাত্য চিকিৎসকেরা নির্ণয় করিয়াছেন। গ্রীষ্মপ্রধান দেশ হইতেই এই রোগের উৎপত্তি হইয়া নানা দেশে পরিব্যাপ্ত হইয়া পড়িয়াছে। অপরিমিত আহার অনুপযুক্ত আহার, অযথা আহার, প্রদুষ্ট জল বায়ু সেবন, শৈত্য সংস্পর্শ, প্রচণ্ড গ্রীষ্ম সেবন, রাত্রি জাগরণ, মাদক সেবন প্রভৃতি এই রোগ উৎপত্তির কারণ বলিয়া তাঁহারা আরও নির্ণয় করিয়াছেন। বাল্যে ও বার্দ্ধক্যে এই পীড়া বড় একটা হইতে দেখা যায় না। পঞ্চদশ হইতে ত্রিংশৎ বৎসর পর্য্যন্ত বয়সেই এই রোগ সমধিক হইয়া থাকে। বিদ্যালয়ের ছাত্র, কারাগৃহের বন্দী প্রভৃতির মধ্যে এই পীড়ার প্রাবল্য দেখা যায়। টায়ফয়েড জ্বর, ম্যালেরিয়া জ্বর, আমাশয়, ক্ষয়রোগ, সিফিলিস বা উপদংশ প্রভৃতি পীড়ার পরিণামে এই রোগ হইতেও দেখা যায়। গর্ভিণী, আসন্নপ্রসবা ও প্রসূতিদিগের এই পীড়ায় অধিক আক্রান্ত হওয়া সম্ভাবনা।

এই রোগ উপস্থিত হইবার পূর্ব্বে অল্প শিরোবেদনা, ক্রুরকোষ্ঠ, ক্ষুধামান্দ্য, হস্তপদাদিতে বেদনা, মাংসাপেশীর দুর্ব্বলতা, হৃদ্‌স্পন্দন, কখন বা অতিসার, কখনবা সামান্য জ্বর ভাব ও সঙ্গে সঙ্গে শোথাদির লক্ষণাদি ক্রমশঃ প্রকাশ পাইতে থাকে।

এই পীড়া উপস্থিত হইলে অর্দ্ধাঙ্গিক পক্ষাঘাত আংশিক বা সম্পূর্ণভাবে বিদ্যমান থাকে। ত্বক কিয়ৎ পরিমাণে স্পর্শজ্ঞান বিহীন হয়। জঙ্ঘাদেশের সম্মুখ-ভাব, চরণের উপরিভাগ ও উরুদ্বয়ের পার্শ্ব ভাগের ত্বকের স্পর্শজ্ঞানহীনতা বিশেষরূপে পরিলক্ষিত হয়। অঙ্গুলির অগ্রভাগ ও বাহু এবং দেহের বিশেষ বিশেষ স্থানের কিয়ৎ-পরিমাণে স্পর্শজ্ঞান-

হানতাও ঘটিয়া থাকে। পাদডিম্বের কৃশতা ও উরু ।ডম্বের শিথিলতা বিশেষ ভাবে হইয়া থাকে। ঐ দুই স্থানে হস্ত দ্বারা পীড়ন করিলে এরূপ বেদনা অনুমিত হয় যে, রোগী শিহরিয়া উঠে। উরু দেশের মাংসপেশীও ঐরূপ বেদনাযুক্ত হইয়া থাকে।

ডাক্তারেরা বেরিবেরিকে যে কয়ভাবে বিভক্ত করিয়াছেন, তাহার মধ্যে উপরিউক্ত লক্ষণ বিশিষ্ট বেরিবেরির নাম—পক্ষাঘাতিক বেরিবেরি: এই পক্ষাঘাতিক বেরিবেরি দুই প্রকারে আরম্ভ হয়,—১ম—আকস্মিক উৎপত্তি অর্থাৎ পূর্ব্বে কোনো চিহ্নই প্রকাশ পাইল না, রোগী রাত্রিকালে নিদ্রার পর প্রাতে পীড়াক্রান্ত হইয়া জাগরণ করিল। ২য়—চিরাগত উৎপত্তি, এইরূপ অবস্থার লক্ষণ সমূহ প্রতিদিন অল্প অল্প করিয়া প্রকাশ পাইতে থাকে। পূর্ব্বে যে বেরিবেরির পূর্ব্বরূপের কথা উল্লিখিত হইয়াছে, সেই পূর্ব্বরূপ এই চিরাগত উৎপত্তির অবস্থায় দৃষ্টিগোচর হয়।

এই পক্ষাঘাতিক বেরিবেরিতে যে সকল লক্ষণের কথা বলা হইয়াছে, তদ্ভিন্ন মূত্রাধিক্য ঘটিয়া থাকে। এই মূত্রাধিক্যের কারণ রোগীর স্নায়ুকেন্দ্র উত্তেজিত হওয়া। মস্তিষ্ক ও মেরুমজ্জা ( Brain and spinal cord ) শরীরস্থ স্নায়ু মণ্ডলীর কেন্দ্র স্থান। এই কেন্দ্র কোন প্রকারে উত্তেজিত হইলে ইন্দ্রিয়যন্ত্রাদিতে তাহাদের অনুভূতির উদ্রেক শক্তি প্রতিফলিত হইবে। এইজন্য স্নায়ু শাখা প্রশাখা দ্বারা সেই উত্তেজনা বা অনুভূতি উদ্রেক শক্তি মূত্রযন্ত্রে ( Kidney ) প্রতিফলিত হয় বলিয়াই মূত্রাধিক্য ঘটিয়া থাকে। এই অনুভূতি-উদ্রেকশক্তির জন্য জানুসন্ধিতে কোন প্রকার উত্তেজনার লক্ষণ অনুভব করিতে পারা যায় না অর্থাৎ জানুসন্ধিতে আদৌ বল থাকে না। এই অবস্থায় রোগীর কোনো ইন্দ্রিয়েরই বল থাকে না। কোনো দ্রব্য হস্ত দ্বারা ধারণ পূর্ব্বক পান আহারাদি, কোনরূপ কার্য্য রোগী করিতে

সমর্থ হয় না। অনেক সময়ই হস্ত কম্পনাদি লক্ষণ প্রকাশ পাইয়া থাকে। ইন্দ্রিয় সকলের মধ্যে চক্ষু, মুখমণ্ডল, চর্ব্বণযন্ত্র, জিহ্বা প্রভৃতির মাংসাশের পক্ষাঘাতিক অবস্থা উপলব্ধি হয় না। শরীর ভারবোধক মাংসপেশী সকলের ও মূত্রাশয়ের কার্য্যের ব্যতিক্রম ঘটে না। অন্ন-মহাস্রোতের কার্য্যকলাপও যথাবিধি সম্পাদিত হয়। কখন কখন অজীর্ণ প্রযুক্ত উদরাধ্মান ও আহারান্তে উদরের প্রপীড়ন উপস্থিত হইয়া থাকে। গুল্‌ফসন্ধির বলহানি এইরূপ অবস্থায় যথেষ্ট লক্ষিত হইয়া থাকে। শয্যাশায়িত রোগী শয্যা হইতে পদদ্বয় উত্তোলন করিতে পারে না এবং লম্বাভাবে বা ঊর্দ্ধভাবে একের উপরে দ্বিতীয় পাদ স্থাপনায় সক্ষম হয় না।

পাশ্চাত্য চিকিৎসাবিদ্যা বিশারদগণ পক্ষাঘাতিক বেরিবেরি ভিন্ন বেরিবেরির আর যে সকল শ্রেণী বিভাগ করিয়াছেন; তাহার মধ্যে ২য়টির নাম হৃৎপিণ্ড বৈষম্য ও শোণিত সঞ্চারণ বৈষম্য বিশিষ্ট বেরিবেরি। এই পীড়ায় হৃৎপিণ্ড অল্প বা অধিকভাবে দূষিত হয়, বাম স্তনের নিকট এক প্রকার স্পন্দন অনুভূত হয়। শুধু বামস্তনের নিকটই নহে, এই প্রকার বেরিবেরি রোগে বক্ষঃপ্রাচীরের অনেক দূর পর্য্যন্ত হৃৎস্পন্দন উপলব্ধি হইয়া থাকে। গ্রীবা ও কণ্ঠদেশে জগুলার (Jagulars) নামক ধমনীদ্বয়েও স্পন্দন অনুভব হয়।

এইরূপ বেরিবেরি রোগে বক্ষঃ প্রাচীরে অঙ্গুলী প্রতিঘাত করিলেই স্পন্দন উপলব্ধি হইয়া থাকে। হৃদ্দেশে কর্ণ প্রয়োগ করিলে দুইটি শব্দ শ্রুত হয়। ঘড়ির টিক্ টিক্ শব্দের মত হৃদপিণ্ডে দুই প্রকার শব্দ হয়। ১ম শব্দ, পরে সামান্য বিশ্রাম তাহার পর ২য় শব্দ ও সর্ব্ব শেষে সামান্য বিশ্রাম সময়। এইরূপ বেরিবেরি রোগে হৃৎপিণ্ড অত্যন্ত উত্তেজনাপ্রবণ হয়। সামান্য পরিশ্রমেই ইহা উত্তেজিত হইয়া পড়ে। শোণিত সঞ্চার যন্ত্রটি বিকৃত হওয়াই ইহার কারণ। আর একপ্রকার

বেরিবেরি আছে, তাহার নাম শোথ বিশিষ্ট বেরিবেরি ( Dropsical Beriberi ) এইরূপ বেরিবেরি রোগ স্ফীতকায় হইয়া থাকে। এইরূপ অবস্থায়—মুখমণ্ডল স্ফীত ও গুরুভাব ধারণ করে, ওষ্ঠ নীলাভ হইয়া থাকে এবং সর্ব্বস্থানে বিশেষতঃ হস্ত পদাদিতে বিশেষ ভাবে শোথ প্রকাশ পাইয়া থাকে, Kidney অর্থাৎ মূত্র-পিণ্ডে তীব্র প্রদাহ হইয়া থাকে। এই বেরিবেরি শোথের বিশেষত্ব যে, ইহাদিগের শোথ—সকল সময় সকল স্থানে থাকে না, একস্থান হইতে অপর স্থানে শোথ উপস্থিত হয়; এইরূপ পীড়ায় হৃৎপিণ্ডের বিকৃতি-লক্ষণও উপস্থিত হইয়া থাকে। এরূপ অবস্থায় রোগী গমনাগমন করিতে কষ্ট বোধ করে। শ্বাসকৃচ্ছ্রতা এইরূপ রোগীর পাদশোথ চলচ্ছক্তির প্রতিরোধক হয়। এইরূপ অবস্থায় গুল্ফ সন্ধির পাক্ষাঘাতিক অবস্থাও হইয়া থাকে এবং জানুসন্ধির স্পন্দন ( knee jerk ) লুপ্ত হইয়া থাকে। অঙ্গুলীর অগ্রভাগ ও জঙ্ঘার সম্মুখাংশ অসার হয়। এই শোথ-বিশিষ্ট বেরিবেরি রোগীর ক্ষুধা নষ্ট হয়, না জিহ্বাও পরিষ্কার থাকে। হৃদ্‌প্রদেশে বক্ষের ঊর্দ্ধে অস্বস্তি বোধ হয়। এই কারণে এ শ্রেণীর রোগী ক্ষুধা সত্ত্বেও বেশী আহার করিতে পারে না। এইরূপ অবস্থায় প্রস্রাবের পরিমাণ অত্যন্ত কমিয়া যায়। বেরিবেরির শ্রেণীবিভাগে আরও দুই প্রকার বেরিবেরির পরিচয় পাওয়া যায়। একপ্রকার একত্র শোথ ও পক্ষাঘাত বিশিষ্ট বেরিবেরি (Mixed paraplegic and Dropsical) cases), আর এক প্রকার গুরুত্ব ও বহু সংযোগ অনুসারে লক্ষণের সংখ্যাধিক্য ( Great Variety in Degree and combination of Symptoms )। শোথ ও পক্ষাঘাতিক বিশিষ্ট বেরিবেরি রোগে জঙ্ঘার সম্মুখাংশ পদদ্বয়, পার্শ্বদেশ কোমর, বক্ষঃ প্রাচীরের মধ্যস্থল, গ্রীবার প্রারম্ভ স্থল প্রভৃতি স্থানে কঠিন শোথ হয়। জঙ্ঘা-প্রদেশে অসাড়ত্ব অনুভূতি হয়। এই রোগে

জানু সন্ধির স্পন্দন হয় না। হৃৎপিণ্ডের শব্দ প্রবলভাবে উপলব্ধি হয়। এই অবস্থায় সাধারণতঃ রোগীর স্বাস্থ্য বিশেষ বিকৃত হয় হয় না, জিহ্বা পরিষ্কার থাকে। প্রস্রাব কম হয়।

গুরুত্ব ও বহু সংযোগ অনুসারে লক্ষণের সংখ্যাধিক্যযুক্ত বেরিবেরির কথা যাহা বলিয়াছি, তাহাতে রোগী সর্ব্বত্র গমনাগমন করিতে পারে ও অনায়াসে সকল কার্য্য করিতে সক্ষম হয়। প্রথমতঃ রোগ অতি সামান্য বলিয়াই মনে হয়, যখন বেশী হইয়া পড়ে তখন রোগীকে শয্যাশায়ী হইতে হয়। সেই সময় অঙ্গপ্রত্যঙ্গ সকল সামর্থ্যশূন্য হইয়া পড়ে। রোগী এই সময় কঙ্কালসার হইয়া থাকে। এরূপ অবস্থার রোগীকে কখন কখন শোথ প্রযুক্ত স্ফীত হইতে দেখা যায়। স্বরভঙ্গ এরূপ রোগীর একটী বিশেষ লক্ষণ।

সকল প্রকার বেরিবেরিতেই যে মৃত্যু হইয়া থাকে—ইহা পাশ্চাত্য চিকিৎসাবিদেরা স্বীকার করেন না। পক্ষাঘাত সম্বন্ধীয় লক্ষণাবলী দৃষ্ট হইলে তাহাকে প্রাণ-নাশক বলিয়া বিবেচনা করিবার কোনো কারণ নাই। যদি বেরিবেরিতে শ্বাসক্রিয়া সম্পাদক মাংসপেশীসমূহ বিশেষভাবে জড়িত হয়, তাহা হইলে সেইরূপ বেরিবেরিতে মৃত্যু ঘটিয়া থাকে। হৃৎপিণ্ডের প্রসারণ—এই রোগে মৃত্যুর প্রধান কারণ। ফুস্‌ফুসে জল, হৃদয়াবরণে জল সঞ্চয়, বায়ু দ্বারা পাকাশয়ের পরিপূর্ণতা—বেরিবেরি রোগে মৃত্যুকে আনয়ন করিয়া থাকে।

## আয়ুর্ব্বেদে বেরিবেরি—

আয়ুর্ব্বেদে বেরিবেরি বলিয়া কোনো ব্যাধি নাই। তবে নিদান-তত্ত্ব আলোচনা করিয়া আমরা শোথ রোগের সহিত ইহার সাদৃশ্য প্রমাণ করিতে পারি। আয়ুর্ব্বেদে শোথের লক্ষণ এইরূপ—

বহুদিন কোনো পুরাতন ব্যাধিতে ভুগিয়া শরীর দুর্ব্বল ও রক্তহীন

হইলে বাতাদি দোষ কুপিত হওয়ায় ত্বক ও মাংসাশ্রিত বায়ু যখন দূষিত রক্ত, পিত্ত, ও কফকে বাহিরের শিরা সমূহে আনয়ন করিয়া তদ্বারা নিজে অবরুদ্ধ হইয়া পড়ে, তখন হস্ত, পদ, মুখ প্রভৃতি শরীরের যে কোন স্থান ফুলিয়া পড়ে, সেই ফুলার নামই শোথ। যকৃৎ দোষ, হৃদরোগ এবং বহুমূত্র বা মুত্রাল্পতা প্রভৃতি মূত্রাশয়ের পীড়া—এই ত্রিবিধ কারণেই সাধারণতঃ শোথ রোগ জন্মায়।

**শোথের প্রকার ভেদ।**—বাতজ, পিত্তজ, কফজ, দ্বন্দ্বজ, ত্রিদোষজ, অভিঘাতজ এবং বিষজ ভেদে শোথ নয় প্রকার। **বিভিন্ন শোথের উপদ্রব ও লক্ষণ।**—**বাতজ শোথ** একস্থানে ঠিক থাকে না, স্থানে স্থানে চলিয়া বেড়ায়। ঝিঁঝি ধরার মত উহা ভারী হয়. টিপিলে মধ্যস্থলে বসিয়া যায় অর্থাৎ টোল খাইয়া পড়ে, কিন্তু চাপ উঠাইয়া লইলে তৎক্ষণাৎ পূর্ব্ববৎ ফুলিয়া উঠে। এই প্রকার শোথ রাত্রে কমে এবং দিবসে বাড়ে। **পিত্তজ শোথ** কোমল, উহার উপর হস্ত রাখিলে উষ্ণতা অনুভূত হয়। এই প্রকার শোথ রক্তবর্ণ। জ্বালা-যন্ত্রণা, জ্বর, ঘর্ম্ম, পিপাসাদি ইহার আনুসঙ্গিক উপদ্রব। **কফজ শোথ**—স্থূল, ভারী, অথচ একস্থানে স্থায়ী এবং পাণ্ডুবর্ণ। এই শোথ ধীরে ধীরে বহু বিলম্বে বর্দ্ধিত হয় এবং চিকিৎসা দ্বারা ধীরে ধীরে কমে। শোথ স্থানে টিপিলে টোল্ খাইয়া যায়, চাপ উঠাইয়া লইলেও বহুক্ষণ পর্য্যন্ত অঙ্গুলি চাপের দাগ থাকে। কফজ শোথ রাত্রে বৃদ্ধি পায় এবং দিবসে শুকাইয়া আসে। **বাতপিত্তজ, বাতশ্লেষ্মজ ও পিত্তশ্লেষ্মজ**—এই তিন প্রকারের দ্বন্দ্বজ শোথে দুই দুইটী মিলিত লক্ষণ এবং **ত্রিদোষজ শোথে** সর্ব্ব প্রকার মিলিত লক্ষণই প্রকাশ পায়। **অভিঘাতজ শোথ**—শীতলবায়ু লাগিলে, তুষার পাতে, সমুদ্রের জলে স্নান বা সমুদ্রের বায়ু সেবনে ও শুঁয়াপোকা, আলকুশী,

ভেলা প্রভৃতির চোঁচ্ বা রস লাগিলে উৎপন্ন হয়, ইহার লক্ষণাদি পিত্তজ শোথের মত এবং ইহা সচল। **বিষজ শোথ**—বিষ ভক্ষণ, জল, সংযোগবিরুদ্ধ আহার দ্বারা, বিষ ক্রিয়া হেতু, সবিষ সরিসৃপাদির অর্থাৎ মাকড়সা ও বৃশ্চিকাদির দংশন-সংস্পর্শে এবং তাহাদের মল মূত্রাদি গাত্রে লাগিলে অথবা বিষাক্ত বৃক্ষের বায়ু সংস্পর্শে উৎপন্ন হয়। ইহা দাহকর, বেদনাদায়ক এবং দেহের উর্দ্ধ হইতে নিম্নদেশে সঞ্চরণশীল ও কোমল স্পর্শ।

**সাধ্যাসাধ্য।**—সর্ব্ব উপদ্রবযুক্ত শোথ এবং বালক, বৃদ্ধ ও দুর্ব্বল রোগীর শোথ আরোগ্য হওয়া কঠিন। মধ্য দেহে ও সর্ব্বাঙ্গে শোথ হইলে তাহাও কষ্টসাধ্য। অন্য কোনো বিশেষ রোগ ব্যতীত যদি পুরুষের প্রথমে পদাদি নিম্নদেশে শোথ জন্মিয়া ক্রমশঃ উর্দ্ধদিকে মুখ পর্য্যন্ত ব্যাপ্ত হইয়া পড়ে এবং স্ত্রীলোকের যদি প্রথমে মুখাদি উর্দ্ধদেহে শোথ জন্মিয়া ক্রমশঃ নিম্নদেহে পদাদি পর্য্যন্ত ব্যাপ্ত হইয়া পড়ে, তাহা হইলে সে শোথ অসাধ্য। কিন্তু যদি উক্ত শোথ পাণ্ডু, অর্শ প্রভৃতি রোগ সাপেক্ষ হয়, তাহা হইলে সাধ্য। শোথের সহিত শ্বাস, অরুচি, জ্বর, পিপাসা, বমি এবং দৌর্ব্বল্য—এই সকল উপদ্রব এক কালে উপস্থিত হইলে সে শোথ প্রাণনাশক হয়। স্ত্রী বা পুরুষের তলপেটের (মূত্রাশয়) উপরিভাগ ফুলিয়া পড়িলে এবং পুরুষের লিঙ্গ ও কোষ এবং স্ত্রীলোকের যোনি ফুলিলে, সে শোথে নিশ্চয়ই মৃত্যু ঘটে। উপরোক্ত কয় প্রকারের দুলক্ষণাক্রান্ত শোথ ব্যতীত অপর সকল প্রকার শোথ অত্যন্ত প্রবল ও দীর্ঘস্থায়ী হইলেও সুচিকিৎসায় আরোগ্য হয়।

পাশ্চাত্য চিকিৎসকগণ জনপদব্যাপী শোথ বা Epedemic Dropsyর কথা তাঁহাদের গ্রন্থাদিতে উল্লেখ করিলেও তাঁহারা কিন্তু 'এই জনপদব্যাপী শোথের সহিত বেরিবেরির সাদৃশ্য ঠিক স্বীকার

করেন না। তাঁহারা বলেন,—(১) জনপদব্যাপী শোথ অতি দীর্ঘকাল স্থায়ী রোগ, বেরিবেরি সেরূপ দীর্ঘকাল স্থায়ী নহে। (২) শোথ রোগ সৰ্ব্ব প্রকার লোকের মধ্যেই উপস্থিত হইতে পারে, কিন্তু বেরিবেরি রোগ যাহারা পরিষ্কার পরিচ্ছন্ন ও মিতাচার সম্পন্ন, তাহাদের মধ্যে প্রায়ই হয় না। (৩) বহুজনের একত্র সমাবেশ বেরাবেরি রোগ-বিস্তারের সাহায্য করে। জনপদ ব্যাপী শোথ রোগে বহু জনের সমাবেশ ক্ষতির কারণ হয় না। (৪) পাকাশয় সংক্রান্ত রোগ বিশিষ্ট লোকদিগের মধ্যে শোথ রোগ উপস্থিত হইয়া থাকে, কিন্তু বেরিবেরিতে সেরূপ হইবার কোন কারণ নাই। (৫) শোথ রোগের প্রথম অবস্থায় গাত্রে বিস্ফোটক (Erruption) উদ্গত হয়; বেরিবেরিতে সেরূপ হয় না। (৬) কোন কোন পীড়ার পর শোথ রোগ হইলে সকল সময় শোথ নাও থাকিতে পারে। (৭) অনেক সময় শোথ রোগের প্রথমে বা শোথের সঙ্গে জ্বর থাকে, বেরিবেরিতে জ্বর হয় না। (৮) বেরিবেরি রোগে পক্ষাঘাত একটা প্রধান লক্ষণ। শোথ রোগে কিন্তু পাক্ষাঘাতিক লক্ষণ থাকে না। (৯) শোথ রোগে হৃৎপিণ্ড ও শোণিতসঞ্চারের বিশৃঙ্খলতা ঘটিয়া থাকে। হৃৎপিণ্ড দুর্ব্বল ও প্রসারিত হয় এজন্য ত্বকে দানা ও শোথ জন্মে। অঙ্গুলি পীড়নে দানাগুলি অদৃশ্য হইয়া যায়, কিন্তু ক্রমশঃ কাল শিরার ন্যায় স্থায়ী চিহ্ন উপস্থিত হয়। বেরিবেরি রোগে হৃৎপিণ্ড ও শোণিত সঞ্চারে বিশৃঙ্খলতা ঘটে বটে, কিন্তু দানা উদ্গম বা কালশিরা চিহ্নের আবির্ভাব ঘটে না। (১০) শোথ রোগে মূত্র কদাচিৎ অ্যালবিউমেন যুক্ত হয়। কিন্তু বেরিবেরিতে অ্যালবিউমেন থাকে না। (১১) শোথ রোগে শোণিত-পরীক্ষায় একটি বিষ পদার্থের অস্তিত্ব প্রমাণিত হইয়াছে। বেরিবেরি রোগে এই বিষ পদার্থ লক্ষিত হয় না।

বেরিবেরি সম্বন্ধে প্রাচ্য ও প্রতীচ্য চিকিৎসার এইরূপ মতদ্বৈধ

হইলেও আমরা অনেক সময় ডাক্তারেরা যাহাকে বেরিবেরি বলিয়া সিদ্ধান্ত করিয়াছেন, তাহাকে শোথ রোগের চিকিৎসা করিয়া কিন্তু সুফলই পাইয়াছি। হইতে পারে, বিসূচিকা ও কলেরার মত বেরিবেরি ও শোথ রোগে কিছু পার্থক্য আছে। হইতে পারে, ঋষিযুগের বিসূচিকার সহিত এখনকার কলেরার যেরূপ অনেক বিষয়ে বিভিন্নতা পরিলক্ষিত হয়, ঋষিযুগের শোথ ও এখনকার বেরিবেরির মধ্যে সেইরূপ বিভিন্নতা উপস্থিত হইয়াছে; কিন্তু শোথ ও বেরিবেরির মূলতত্ত্ব অন্বেষণ করিলে অনেকটা একই স্বভাবের রোগ বলিয়া যদি উভয়কে ধরিয়া লওয়া যায়, তাহা হইলে ঋষি উপদিষ্ট শোথ রোগের চিকিৎসার বিধি বেরিবেরিতে প্রয়োগ করিলে বিফল মনোরথ হইবার তো কোন দেখি না। বেরিবেরি ও শোথ রোগ উভয় পীড়াতেই Heart বা হৃদয় দুর্ব্বল হইয়া থাকে, শ্বাসযন্ত্রের কষ্ট উভয় পীড়াতেই বর্ত্তমান, এ অবস্থায় বেরিবেরি ও শোথ স্বতন্ত্র রোগ বলিয়া সাব্যস্থ হইলেও উভয় রোগেই Heart যাহাতে ভাল থাকে, শ্বাসযন্ত্রের কষ্ট যাহাতে বিদূরিত হয়, তাহা তো করিতেই হইবে, সুতরাং চিকিৎসায় গোলযোগ হইবার কোন কারণই নাই।

**চিকিৎসা।**—যাক্, এইবার আমারা শোথের চিকিৎসার কথা বলিব। মল, মূত্র পরিষ্কার রাখা শোথ রোগের প্রধান চিকিৎসা। **বাতিক শোথে**—দশমূলের কাথের সহিত বা দুগ্ধের সহিত এরণ্ড তৈল যথোপযুক্ত মাত্রায় প্রয়োগ করিলে কোষ্ঠবদ্ধতা দূর হইয়া শোথের উপশম হয়। **পিত্তজ শোথে**—তেউড়ী মূল চূর্ণ দুই আনা মাত্রায় গোমূত্রের সহিত সেবন করাইলে উপকার হয়। **কফজ শোথে**—মরিচ চূর্ণের সহিত বিল্বপত্রের রস বিশেষ কার্য্যকারী।

**পুনর্নবাষ্টক পাচন।**—শ্বেত পুনর্নবা, নিম্বমূলের ছাল,

পলতা, শুঁঠ, কটকী গুলঞ্চ, দারু হরিদ্রা ও হরীতকী—প্রত্যেক দ্রব্য ।• চারি আনা। জল আধ সের, শেষ আধ পোয়া। এই পাচনটি সেবন করিলে সর্ব্ব প্রকার শোথ, পার্শ্বশূল ও শ্বাস সমন্বিত পাণ্ডুরোগ বিনষ্ট হয়।

**শোথারি লৌহ ও শোথকালানল** নামক ঔষধ দুইটি সর্ব্বপ্রকার শোথেই বিশেষ উপকারী। নিম্নে ইহাদের উপাদান বলা যাইতেছে।

**শোথারিলৌহ**।—শুঁঠ, পিঁপুল, মরিচ ও যবক্ষার প্রত্যেক ১ তোলা এবং লৌহ সর্ব্ব সমান। মাত্রা এক আনা। অনুপান বেল পাতার রস বা ত্রিফলার কাথ ও মধু।

**শোথকালানল**।—চিতামূল, ইন্দ্রযব, গজপিপুল, সৈন্ধব পিঁপুল, লবঙ্গ, জাতীফল, সোহাগা, লৌহ, অভ্র, গন্ধক ও পারদ। সকল দ্রব্য সমান ভাগ। ১ রতি বটি। অনুপান কুলেখাড়ার রস মধু বা শ্বেত পুনর্নবার রস ও মধু।

**একখানি ব্যবস্থা পত্র**।—প্রাতে শোথারি লৌহ, বৈকালে বজ্রক্ষার ২। রতি ও মকরধ্বজ ১ রতি, সন্ধ্যায় শোথারি লৌহ এবং পুনর্নবাষ্টক পাচন প্রাতে প্রস্তুত করিয়া উহার অর্দ্ধেক প্রাতে ঔষধ সেবনের অল্পক্ষণ পরে অর্দ্ধেকটা এবং বাকী অর্দ্ধেকটা বৈকালের ঔষধ সেবনের অল্পক্ষণ পরে এবং রাত্রে শয়ন কালে হরীতকীর গুঁড়া অর্দ্ধতোলা, চিনি একছটাক ও গরম জল সহ যদি ব্যবস্থা করা যায়, তাহা হইলে যে সকল শোথ অতীসার হইতে উৎপন্ন হয় নাই, সেইরূপ অবস্থায় বিশেষ উপকার হইয়া থাকে।

পেটের পীড়া না থাকিলে শোথরোগে **মানমণ্ড** বিশেষ উপকারী। ইহা পথ্য স্বরূপ ব্যবহার করা কর্ত্তব্য। নিম্নে উহার প্রস্তুত বিধি বলা যাইতেছে।

**মানমণ্ড।**—পুরাতন মানকচুচূর্ণ ১ তোলা, আতপ চাউল চূর্ণ ২ তোলা ও দুগ্ধ ৮ তোলা। সমস্ত দ্রব্য একত্র পাক করিয়া দুগ্ধাবশেষে নামাইয়া একটু মিছরির গুঁড়া মিশাইয়া সেব্য।

**পর্পটী।**—শোথ যদি পেটের পীড়া জনিত হয়, তাহা হইলে পর্পটীর তুল্য আর কোন ঔষধ নাই। এই পর্পটীর কথা গ্রহণী অধিকারে বিস্তারিত ভাবে বলা হইয়াছে। এই পর্পটী সেবন করাইতে হইলে লবণ জল বন্ধ রাখিতে হইবে।

# সোম রোগ ( Diabetes )

**সংজ্ঞা ও লক্ষণ।**—এই রোগের সাধারণ নাম বহুমূত্র। এই রোগে সর্ব্ব দেহস্থ জলীয় পদার্থ বিকৃত ও স্থানচ্যুত হইয়া মূত্রমার্গে উপস্থিত হয়। ইহাতে সোম অর্থাৎ জলীয়াংশের ক্ষয় হয় বলিয়াই ইহার নাম সোম রোগ। এই রোগে অতিশয় বলক্ষয় হইয়া পৃষ্ঠব্রণ প্রভৃতি দুরারোগ্য স্ফোটকাদি উপস্থিত হইলে তাহা প্রাণনাশক হইয়া থাকে।

**চিকিৎসা।**—যজ্ঞডুমুরের রস বা উহার বীজচূর্ণ, জামের আঁটির শাঁস চূর্ণ, কদলীমূলের রস, তেলাকুচা মূলের রস, কচি পেয়ারা ভিজান জল, মোচার রস, আমলকীর রস এবং ঝিঙ্গে পোড়ার জল সেবন করিলে মূত্রাধিক্য কমিয়া থাকে। পাকা কলা ১টা, আমলকীর রস ১ তোলা, মধু চারি মাষা, চিনি চারি মাষা ও দুগ্ধ এক পোয়া—একত্র সেবন করিলে ও বহুমূত্রের শান্তি হয়।

প্রমেহ অধিকারে যে **সোমেশ্বর রস, সোমনাথ রস এবং বসন্তকুসুমাকর রসের** কথা বলা হইয়াছে, সেই

তিনটি ঔষধ সোমরোগে বিশেষ উপকারী। তদ্ভিন্ন নিম্নলিখিত ঔষধগুলি সোমরোগে বিশেষ ফলপ্রদ :—

**কদল্যাদি ঘৃত।**—ঘৃত ৪ সের, কদলীপুষ্প ১২৷৷০ সের। পাকার্থ কদলীমূলের রস ৬৪ সের, শেষ ১৬ সের। কল্কার্থ—রক্তচন্দন, সরলকাষ্ঠ, জটামাংসী, কদলী মূল, ছোট এলাইচ, লবঙ্গ, হরীতকী, আমলকী, বহেড়া, কয়েদবেল, পদ্মমূল, কেশুরমূল, নীলোৎপলমূল, বট, যজ্ঞডুমুর, অশ্বথ, পিয়াল, পাকুড়, বেতস, আম, জাম, বনজাম, কুল, মউল, লোধ, অর্জ্জুন, কেঁদু, কটকী, কদম্ব, শিরীষ ও পলাশ—ইহাদের প্রত্যেকটি ২ তোলা। এই ঘৃত গরম দুগ্ধসহ অর্দ্ধ তোলা হইতে ১ তোলা মাত্রায় সেব্য।

**তারকেশ্বর রস।**—রসসিন্দুর, লৌহ, অভ্র, বঙ্গ—প্রত্যেকটি সমভাগ। মাত্রা ২ রতি। অনুপান যজ্ঞডুমুরের রস তেলাকুচার রস ইত্যাদি।

**হেমনাথ রস।**—পারদ, গন্ধক, স্বর্ণ ও স্বর্ণমাক্ষিক—প্রত্যেক দ্রব্য ১ তোলা এবং লৌহ, কর্পূর প্রবাল ও বঙ্গ প্রত্যেক দ্রব্য অর্দ্ধ তোলা লইয়া তাহাতে অহিফেনের ক্বাথ, মোচার রস ও যজ্ঞডুমুরের রসের ৭ বার করিয়া ভাবনা দিয়া ৩ রতি বটি করিবে। অনুপান যজ্ঞডুমুরের রস প্রভৃতি।

**পথ্যাপথ্য।**—সকল প্রকার জলীয় পানাহার এই রোগে কর্ত্তব্য নহে। পীড়ার প্রবল অবস্থার অন্নাহার করাও ঠিক নহে। প্রবল না হইলে এক বেলা রুটি বা লুচি। গব্য ঘৃত, মাংস, ব্যায়াম ও ভ্রমণ এই রোগে হিতকর। মৈথুন এবং সকল প্রকার কফজনক ও গুরুপাক দ্রব্য এই পাড়ায় বর্জ্জনীয়।

# অশ্মরী ( Stone )

**কারণ।**—চলিত কথায় ইহার নাম পাথরী রোগ। এই রোগে কুপিত বায়ু কর্ত্তৃক বস্তিগত ও শুক্র কিম্বা পিত্ত ও কফ বিশোষিত হওয়ায় এক প্রকার কঠিন পদার্থ উৎপন্ন হয়। বাতজ, পিত্তজ, কফজ ও শুক্রজ ভেদে এই রোগ চারি প্রকার।

**প্রকার ভেদে অবস্থা।** বাতজ অশ্মরীর আকৃতি শ্যাব বা অরুণ বর্ণ ইহা অতিশয় যন্ত্রণা প্রদ। পিত্তজ অশ্মরী ভেলার বীজের ন্যায় আকৃতি বিশিষ্ট। কফজ অশ্মরী পিঙ্গল বর্ণ। শর্করা ও সিকতা অশ্মরীর প্রভেদ এই যে, এই অশ্মরী অধিক টেপাটেপির জন্য ক্ষুদ্র ক্ষুদ্র অংশে বিভক্ত হইলে শর্করা এবং অতি সূক্ষ্ম সূক্ষ্ম অংশে বিভক্ত হইলে সিকতা নামে অভিহিত হয়।

**চিকিৎসা।**—সকল প্রকার অশ্মরী রোগেই বরুণ ছালের ক্বাথ বা রস পান বিশেষ হিতকর। বরুণছাল, শুঁঠ ও গোক্ষুর প্রত্যেক দ্রব্য ॥৶০ আনা, জল আধসের, শেষ আধপোয়া, এই ক্বাথে দুই আনা যবক্ষার প্রক্ষেপ দিয়া পান করিলে সকল প্রকার অশ্মরীরোগেই উপকার হয়। গোক্ষুর, এরণ্ডপত্র, শুঁঠ ও বরুণ ছাল প্রত্যেক দ্রব্য চারি আনা, জল আধ সের, শেষ আধ পোয়া, এই ক্বাথের সহিত ঐরূপ দুই আনা যবক্ষার মিশাইয়া সেবন করিলে সকল প্রকার অশ্মরী রোগেই উপকার হয়।

**বরুণ ঘৃত।**—ঘৃত ৴৪ চারি সের, ক্বাথার্থ কুট্টিত বরুণ ছাল সাড়ে বার সের, পাকার্থ জল ৬৪ সের, শেষ ১৬ সের এবং কল্কার্থ —বরুণ মূলের ছাল, কদলী মূল, বেল ছাল, কুশ, কেশে, বেণা, কৃষ্ণ ইক্ষু, খাগড়ার মূল, গুলঞ্চ, শিলাজতু, কাঁকুড় বীজ, বাঁশের মূল,

তিলনালের ক্ষার, পলাশের ক্ষার ও যুঁই মূল প্রত্যেক দ্রব্য দুই তোলা। মাত্রা অর্দ্ধ তোলা, ঈষদুষ্ণ দুগ্ধ সহ সেব্য।

**পাষাণ বজ্র রস**।—শ্বেত পুনর্নবার রসের সহিত ১ ভাগ পারদ ও দুইভাগ গন্ধক একদিন মর্দ্দন করিয়া ভূধর যন্ত্রে পাক করিবে। পাক শেষে বাহির করিয়া গুড়ের সহিত মর্দ্দন করিয়া ২ রতি বটী। রাখাল শাসার মূলের কাথ অথবা কুলত্থকলায়ের কাথ সহ সেব্য।

**কুশাদ্য ঘৃত**।—কুশ, কাশ, শর, গুলঞ্চ, ইকড়, ইক্ষুমূল, পাথরকুচি, উলুমূল, ভূমি কুষ্মাণ্ড, বারাহীকন্দ, শালিধান্য মূল, গোক্ষুর, শোনা, পারুল, আকনাদি, শালিঞ্চ পীতঝাঁটি, রক্তপুনর্নবা, শ্বেত পুনর্নবা ও শিরীষ এই সকল দ্রব্যের কাথ এবং শিলাজতু, যষ্টিমধু, পদ্মবীজ, শশাবীজ ও কাঁকুড় বীজ ইহাদের কল্কের সহিত যথাবিধানে ঘৃতপাক করিবে। মাত্রা অর্দ্ধতোলা। দুগ্ধসহ সেব্য। ইহা পিত্তজ অশ্মরীতে বিশেষ উপকারী।

**পথ্যাপথ্য**।—মূত্রকৃচ্ছ্র রোগের অনুরূপ।

# উদর রোগ ( Ascites, Dropsy )

**কারণ**।—সকল প্রকার উদর রোগেই বায়ু, পিত্ত ও কফ—তিনটি দোষই প্রকুপিত হইয়া থাকে। অগ্নিমান্দ্য হইতেই এই দোষ-ত্রয় কুপিত হয়, ইহা ভিন্ন অজীর্ণ দোষজনক অন্ন ভোজন এবং উদরে জল সঞ্চয়—এই দুইটিও উদর রোগের কারণ। ঐ সকল কারণে সঞ্চিত বাতাদি দোষ স্বেদবহ ও জলবহ স্রোতঃ সকলকে রুদ্ধ এবং প্রাণবায়ু, অপানবায়ু ও অগ্নিকে দূষিত করিয়া এই রোগ উপস্থিত করে। প্লীহা এবং যকৃতের অত্যধিক বৃদ্ধি হইলে কিম্বা অন্ত্রনাড়ী

কোনরূপে ক্ষত হইলে অথবা অন্ত্রমধ্যে জল সঞ্চয় হইলেও উদর রোগ উপস্থিত হইতে পারে।

**প্রকার ভেদ।**—উদর রোগও আট প্রকার। বাতজ, পিত্তজ, শ্লেষ্মজ, ত্রিদোষজ, প্লীহা ও যকৃত জনিত, মল সঞ্চয় জনিত, ক্ষয়জ ও উদরে জলসঞ্চয় জনিত। ইহাদের মধ্যে **বাতজ উদর রোগে** হস্ত, পদ, নাভি ও কুক্ষিদেশে শোথ হয়। **পিত্তজ উদর রোগ** জলোদররূপে পরিণত হয় এবং ইহা শীঘ্রই পাকিয়া উঠে। **শ্লেষ্মজ উদর রোগ** দীর্ঘকালে বর্দ্ধিত হইয়া থাকে। **ত্রিদোষজ উদর রোগ** বৃষ্টি বাদলার দিনে বর্দ্ধিত হয় এবং সকল প্রকার উদর রোগের লক্ষণ ইহাতে সমস্তই বিদ্যমান থাকে। **প্লীহোদর ও যকৃদুদর** রোগে প্লীহা বা যকৃৎ অল্পাধিক মাত্রায় বর্দ্ধিত হইয়া উদরকেও বর্দ্ধিত করে। মলসঞ্চয় জনিত **বদ্ধগুদোদরে** হৃদয় ও নাভির মধ্যবর্ত্তী উদর বৃদ্ধিপ্রাপ্ত হয়। **ক্ষতজ উদর রোগে** গুহ্যদ্বার দিয়া জলবৎ পদার্থ স্রাব হইতে থাকে, ইহা অতিশয় যন্ত্রণা প্রদ। **জলোদরে** উদর চিক্কণ, বৃহৎ, জলপূর্ণের ন্যায় স্ফীত এবং সঞ্চালিত হইলে ক্ষুব্ধ, কম্পিত ও শব্দ হইয়া থাকে ও ইহাতে নাভির চতুর্দ্দিকে বেদনা হয়।

**সাধ্যাসাধ্য।**—জলোদর ও ক্ষতোদর রোগ সর্ব্বাপেক্ষা কষ্টসাধ্য, অস্ত্র চিকিৎসা এইরূপ উদর রোগে আবশ্যক। অন্যান্য উদর রোগেও যদি বলক্ষয় থাকে এবং রোগ অধিক দিনের হয়,—তাহা হইলে তাহাও আরোগ্যের আশা অতি অল্প।

**চিকিৎসা।**—সর্ব্ববিধ উদর রোগেই বাতাদি তিন দোষের শান্তিকর ঔষধ ব্যবস্থেয়। **বাতোদরে** প্রথমতঃ পুরাতন ঘৃতাদি স্নেহ পদার্থ মালিশ করিয়া স্বেদ দেওয়া হিতকর। তাহার পরে বিরেচন করাইয়া বস্ত্রখণ্ড দ্বারা উদর বন্ধন করিয়া রাখা আবশ্যক। ঘোল সর্ব্ব

প্রকার উদর রোগেই ব্যবস্থা করা মন্দ নহে, ইহা দ্বারা দেহের ভার ও অরুচি বিনষ্ট হয়। **বাতোদরে** পিঁপুল ও সৈন্ধব লবণের সহিত, **পিত্তোদরে** চিনি ও মরিচের সহিত, **শ্লেষ্মোদরে** যমানী, সৈন্ধব লবণ, জীরা, শুঁঠ, পিঁপুল ও মরিচের সহিত ঘোল পান হিতকর। **প্লীহা ও যকৃদুদরে** প্লীহা ও যকৃৎ রোগোক্ত ব্যবস্থা করা আবশ্যক। **বদ্ধোদরে** সর্ব্ব প্রথমে স্বেদ দিয়া তীক্ষ্ণ বিরেচন করান প্রয়োজন।

নিম্নলিখিত ঔষধগুলি উদর রোগে বিশেষ উপকারী।

**উদরারি।**—পারদ, ঝিনুক, তুঁতে, জয়পাল বীজ ও পিপুল সমভাগে লইয়া সোঁদাল ফলের মজ্জা ও বীজের আটায় মর্দ্দন করিয়া ১ মাত্রা পরিমিত বটী। অনুপান তেঁতুলের রস। পথ্য—দধি ও অন্ন। ইহা দ্বারা তীব্র বিরেচনের পরে জলোদর নষ্ট হয়।

**ত্রৈলোক্য সুন্দর রস।**—পারদ ১ ভাগ, গন্ধক ২ ভাগ, তাম্র, অভ্র, সৈন্ধব লবণ, বিষ, কৃষ্ণজীরা, বিড়ঙ্গ, গুলঞ্চের রস, চিতা, যমানী ও যবক্ষার প্রত্যেক দ্রব্য দুই তোলা। নিসিন্দা, চিতা ও টাবা-লেবুর রসে সকল দ্রব্য একত্র মিশাইয়া এক এক দিন মর্দ্দন করিয়া দুই রতি বটী করিবে। গব্যঘৃত সহ সেব্য। ইহা বাতোদরের উৎকৃষ্ট ঔষধ।

**নারাচ রস।**—পারদ, সোহাগা ও মরিচ প্রত্যেক দ্রব্য ১ ভাগ, গন্ধক, পিঁপুল ও শুঁঠ—প্রত্যেক দ্রব্য দুইভাগ এবং খোসা শূন্য জয়পাল বীজ নয় ভাগ। একত্র জলসহ মর্দ্দন করিয়া দুই রতি বটী। অনুপান আতপ চাউল ধোয়া জল। ইহা দ্বারা উদর, প্লীহা ও গুল্মরোগ নষ্ট হয়।

**ইচ্ছাভেদী রস।**—শুঁঠ, মরিচ, পারদ, গন্ধক ও সোহাগা প্রত্যেক দ্রব্য ১ ভাগ ও জয়পাল তিন ভাগ। একত্র জলসহ মর্দ্দন

করিয়া দুই রতি বটী। চিনির জল অনুপানে প্রযুজ্য। ইহা সেবনের পরে যত গণ্ডূষ চিনির জল পান করা যায়, ততবার দাস্ত হইয়া থাকে। পথ্য — ঘোল ও অন্ন।

**বিন্দুঘৃত।**—ঘৃত চারি সের, কল্কার্থ আকন্দের আঠা ষোল তোলা সীজের আঠা আটচল্লিশ তোলা, হরীতকী, কমলাগুড়ি, শ্যামালতা, সোঁদাল ফলের মজ্জা, শ্বেত অপরাজিতার মূল, নীলবৃক্ষ তেউড়ী, দন্তীমূল, চোরপুষ্পী ও চিতামূল—প্রত্যেক দ্রব্য আট তোলা, জল ষোল সের, একত্র পাক করিবে। এই ঘৃতের যত বিন্দু পান করান যায়, ততবার দাস্ত হইয়া থাকে।

**পথ্যাপথ্য।**—উদর রোগে পীড়ার প্রবল অবস্থায় অন্য পথ্য না দিয়া কেবল মানমণ্ড খাওয়াইলে বিশেষ উপকার হয়। পীড়া অধিক প্রবল না থাকিলে দিবসে পুরাতন চাউলের অন্ন, মুগের দাল, পটোল, বেগুন, ওল, মানকচু প্রভৃতি এবং রাত্রে দুগ্ধসাগু দেওয়া যাইতে পারে। সর্ব্বপ্রকার গুরুপাক দ্রব্য আহার, স্নান, দিবানিদ্রা এবং পরিশ্রম অহিতকর।

---

## কোষবৃদ্ধি রোগ (Hydrocele, Hematocele, Elephantiasis of Scrotum, Hernia)

**প্রকারভেদ ও লক্ষণ।**—বৃদ্ধি রোগ সাত প্রকার, বাতজ, পিত্তজ, শ্লেষ্মজ, রক্তজ, মেদোজ, মূত্রজ ও অন্ত্রজ। এই রোগে স্বকীয় প্রকোপক কারণ সমূহ দ্বারা বায়ু কুপিত হইয়া কুঁচকি স্থান হইতে অণ্ডকোষে আগমন করে এবং তাহার পরে পিত্তাদি দোষ ও দূষ্যকে কুপিত করিয়া অণ্ডকোষ বর্দ্ধিত, স্ফীত ও বেদনাযুক্ত করিয়া থাকে। ইহাদের মধ্যে **বাতজ বৃদ্ধি রোগে** অণ্ডকোষ বৃদ্ধি প্রাপ্ত

হইয়া বায়ুপূর্ণ চর্ম্ম পুটকের মতস্পর্শ বিশিষ্ট হয়। **পৈত্তিক বৃদ্ধি রোগ** পাকা যজ্ঞ ডুমুরের ফলের মত, ইহা দাহ ও উষ্মা বিশিষ্ট। ইহা পাকিয়া থাকে। **কফজ বৃদ্ধি রোগে** প্রবৃদ্ধ কোষ শীতল, ভারাক্রান্ত, চিক্কণ, কণ্ডুযুক্ত, কঠিন ও অল্প বেদনাযুক্ত। **রক্তজ বৃদ্ধি রোগ** কৃষ্ণবর্ণ, স্ফোটক ব্যাপ্ত ও পিত্তজ বৃদ্ধি রোগের লক্ষণাক্রান্ত। **মেদোজ বৃদ্ধি রোগ** কফজ বৃদ্ধি রোগের লক্ষণাক্রান্ত, ইহা মৃদু, পক্কতাল ফল সদৃশ নীল বর্ত্তুল।

**মূত্রজ বৃদ্ধি রোগের** কারণ সর্ব্বদা মূত্ররোগ রোধ করা। এই রোগে গমন কালে কোষ জলপূর্ণ চর্ম্ম পুটকের ন্যায় ক্ষোভযুক্ত মৃদু ও বেদনা বিশিষ্ট হয় এবং সঞ্চালিত হইয়া অধোদিকে ঝুলিয়া পড়ে।

**অন্ত্র বৃদ্ধি**।—অতিশয় কষ্টকর এবং অসাধ্য ব্যাধি। ইহাকে ইংরাজীতে হার্ণিয়া বলে। এই রোগে বায়ু ক্ষোভিত অর্থাৎ চালিত হইয়া ক্ষুদ্রান্ত্রের কিয়দংশে সঙ্কুচিত করিয়া স্বস্থান হইতে অধোদিকে লইয়া গিয়া বঙ্ক্ষন সন্ধিতে উপস্থিত হয়, তখনই ঐ সন্ধিস্থলে গ্রন্থিরূপ শোথ উৎপাদন করে।

**একশিরা ও বাতশিরা**।—একাদশী হইতে আরম্ভ করিয়া অমাবস্যা বা পূর্ণিমা তিথিতে কম্প ও সন্ধি সমূহে বেদনা প্রভৃতি লক্ষণের সহিত প্রবল জ্বর হইয়া যে কোষ বৃদ্ধি হয়, তাহাকে একশিরা বা বাতশিরা বলে। ইহা ২।৩ দিন পরে আবার আপনা আপনিই সারিয়া থাকে।

**চিকিৎসা**।—সকল প্রকার বৃদ্ধি রোগেরই প্রথমাবস্থায় চিকিৎসা না করাইলে উহা অসাধ্য হইয়া থাকে। **বিরেচন** সকল প্রকার বৃদ্ধি রোগেই হিতকর। একখানি তাওয়ায় অগ্নিজালে জয়ন্তী পাতা গরম করিয়া কোষে বাঁধিয়া রাখিলে সকল প্রকার কোষবৃদ্ধির উপশম হয়। অন্ত্রবৃদ্ধি যে পর্য্যন্ত কোষ পর্য্যন্ত উপস্থিত না হয়, সেই

সময়ের মধ্যে চিকিৎসা করিলে উপশমিত হইতে পারে। মূত্রজ বৃদ্ধিতে অস্ত্র বিশেষ ভেদ করিয়া জলস্রাব করান হিতকর। নিম্ন লখিত ঔষধগুলি বৃদ্ধিরোগে উপকারী।

**বাতারি।**—পারদ ১ ভাগ, গন্ধক ২ ভাগ, ত্রিফলার প্রত্যেক উপাদান মিলিত ৩ ভাগ, চিতামূল ৪ ভাগ ও গুগগুলু ৫ ভাগ। সমস্ত দ্রব্য একত্র এরণ্ড তৈল সহ মর্দ্দন করিয়া দুই তোলা মাত্রায় গুড়িকা প্রস্তুত করিবে। অনুপান—আদার রস ও তিল তৈল।

**শশিশেখর রস।**—লৌহ, অভ্র ও রসসিন্দুর, একত্র ঘৃত কুমারীর রসে মর্দ্দন করিয়া ১ রতি বটী।

**রস রাজেন্দ্র।**—হিঙ্গুলোত্থ পারদ ও কেশুরিয়ার রসে শোধিত গন্ধক প্রত্যেক ১ তোলা, স্বর্ণ ও রৌপ্য প্রত্যেক চারি মাষা, সীসা দুই মাষা, একত্র করিয়া বাসক, কাকমাচী, চিতা, নিসিন্দা, কুড়চী, স্থলপদ্ম ও পদ্ম—এই সকল দ্রব্যের ক্বাথ পৃথক পৃথক সাত বার করিয়া ভাবনা দিয়া ১ রতি বটী।

**পথ্যাপথ্য।**—দিবসে ভাত এবং রাত্রিতে রুটী বা লুচি। মুগ, মসূর, ছোলা ও অরহরের দাল, পটোল, বেগুন, মোচা, ডুমুর, সজিনার ডাঁটা প্রভৃতি। গরম জল শীতল করিয়া পান করা উচিত। এই রোগে "ল্যাঙোট" ব্যবহার করিলে বিশেষ উপকার হয়। পুঁইশাক, মাষকলাই, পাকা কলা, অধিক মিষ্টদ্রব্য সেবন, শীতল জল পান, ভ্রমণ মল মূত্রাদির বেগ ধারণ প্রভৃতি অনিষ্টকর।

## গলগণ্ড গণ্ডমালা ( Gaitre Bronchocele )

**চিকিৎসা।**—ইহা শ্লেষ্মজ ব্যাধি, এজন্য এই সকল রোগে শ্লেষ্মানাশক চিকিৎসা করা আবশ্যক। শ্বেতসরিষা, সজিনা ছাল, মসিনা, যব ও মূলার বীজ—এই সকল দ্রব্য সমান ভাগে লইয়া ঘোলের সহিত বাটিয়া প্রলেপ দিলে প্রথমাবস্থায় উপকার হয়। পরিপক্ক তিতলাউয়ের রসের সহিত বিটলবণ ও সৈন্ধবলবণের নস্য লইলেও গলগণ্ডের প্রথমাবস্থায় উপকার হয়। **পাড়ুকা ও অর্ব্বুদ** প্রভৃতিতে পুঁইপাতার রসের প্রলেপ দিয়া পুঁইপাতা দ্বারা বাঁধিয়া রাখিলে উপকার হইয়া থাকে। **অর্ব্বুদে** বটের আঠা, কুড় ও পাংশু লবণ সমানভাগে মিশাইয়া লেপন করিলে অনেক সময় অর্ব্বুদ নষ্ট হয় গন্ধক, মনঃশিলা, শুঁঠ ও সীসাভস্ম—সমান ভাগে লইয়া কৃকলাসের রস মিশ্রিত করিয়া প্রলেপ দিলেও অর্ব্বুদে উপকার হয়। শিম, খইল, কুলত্থ কলায় ও অধিক পরিমাণে মাংস একত্র দধির সহিত বাটিয়া অর্ব্বুদে প্রলেপ দিয়া অনেকক্ষণ রাখার পর যখন মক্ষিকা ও ক্রিমি সকল সন্তান প্রসব করিতেছে এবং অর্ব্বুদের অধিকাংশ ভক্ষণ করিয়াছে দেখা যাইবে, তখন অবশিষ্ট অংশ ছেদন করিয়া অগ্নিদ্বারা দগ্ধ করিবে এবং অল্পাবশিষ্ট অংশ ছেদন করিয়া অগ্নি দ্বারা দগ্ধ করিবে এবং অল্পাবশিষ্ট অংশ সীসা, তাম্র অথবা লৌহ নির্ম্মিত পাত্র দ্বারা বেষ্টন করিয়া ক্ষার, অগ্নি ও অস্ত্রপ্রয়োগে নিঃশেষিত করিবে।

নিম্নলিখিত ঔষধ দুইটি ব্যবহারে গলগণ্ডাদি রোগের উপকার হয়।

**কাঞ্চনার গুগ্‌গুলু।**—কাঞ্চন ছাল পাঁচ পল, শুঁঠ, পিঁপুল ও মরিচ প্রত্যেক দ্রব্য এক পল, হরীতকী, বহেড়া আমলা—প্রত্যেক দ্রব্য অর্দ্ধপল, বরুণ ছাল দুই তোলা, তেজপত্র, এলাইচ ও

দারুচিনি—প্রত্যেক অর্দ্ধতোলা, সকলের সমান গুগ্‌গুলু। একত্র মর্দ্দন করিবে, মাত্রা অর্দ্ধ তোলা, অনুপান হরীতকীর ক্বাথ।

**শাখোটক তৈল।**—শেওড়ার ছালের ক্বাথ ও কল্ক দ্বারা সিদ্ধ তৈল। ইহা নস্যরূপে ব্যবস্থা করিলে গণ্ডমালায় উপকার হয়।

# শ্লীপদ ( Elephantiasis )

**শ্লীপদ কি।**—সাধারণ কথায় ইহাকে 'গোদ' বলিয়া থাকে। এই রোগ উৎপন্নের পূর্ব্বে জ্বরের সহিত জঙ্ঘাদেশে বেদনাযুক্ত শোথ হয়, পরে সেই শোথ ক্রমে ক্রমে পাদে উপস্থিত হয়। ইহা প্রায় একরূপ অসাধ্য ব্যাধি, বিশেষতঃ যে শ্লীপদ বল্মীকের ন্যায় বহু শিখর বিশিষ্ট হয় এবং যাহা এক বৎসরের অধিক কালজাত, তাহা কখনই আরোগ্য হয় না।

**চিকিৎসা।**—সকল প্রকার শ্লীপদই কফপ্রধান, এজন্য কফনাশক চিকিৎসা ইহাতে আবশ্যক। ধুতুরা, এরণ্ড, নিসিন্দা, শ্বেত পুনর্নবা, সজিনা ও শ্বেত সরিষা—এই সমস্ত দ্রব্য সমানভাগে লইয়া বাটিয়া প্রথমাবস্থায় প্রলেপ দিলে উপকার হয়। শ্বেত সরিষা, সজিনাবীজ, শণবীজ, মসিনা, যব ও মূলার বীজ—মনসাসীজের পাতার রস সহ বাটিয়া প্রলেপ দিলেও প্রথমাবস্থায় উপকার হইতে পারে। এরণ্ডতৈলে হরীতকী ভাজিয়া গোমূত্রের সহিত অর্দ্ধ তোলা মাত্রায় সেবন করাইলেও এই রোগে উপকার হয়। তালের রসের সহিত বেড়েলামূল বাটিয়া প্রলেপ দিলে সকল প্রকার শ্লীপদেই উপকার হয়।

নিম্নলিখিত ঔষধগুলি শ্লীপদে উপকারী বলিয়া শাস্ত্রে নির্দ্দিষ্ট হইয়াছে।

**নিত্যানন্দরস।**—হিঙ্গুলোথ, পারদ, গন্ধক, তাম্র, কাঁসা, বঙ্গ, হরিতাল, তুঁতে, শঙ্খভস্ম, কড়িভস্ম, শুঁঠ, পিঁপুল, মরিচ, হরীতকী, আমলা, বহেড়া, লৌহ, বিড়ঙ্গ, পঞ্চলবণ, চই পিঁপুলমূল, হবুষা, বচ শঠী, আকনাদি, দেবদারু, এলাইচ, বিদ্ধড়ক, তেউড়ী, চিতামূল ও দন্তীমূল—সকল দ্রব্য সমান ভাগ, হরীতকীর কাথ সহ মর্দ্দন করিয়া দশ রতি পরিমিত বটি। অনুপান হরীতকী ভিজান জল।

**শ্লীপদারি।**—নিম্বমূলের ছাল ও খদির সমভাগে মিশ্রিত করিয়া গোমূত্র ও মধুর সহিত ১ তোলা পরিমাণে সেব্য।

**শ্লীপদ গজ কেশরী।**—শুঁঠ, পিঁপুল, মরিচ, মিঠাবিষ, যমানী, পারদ, গন্ধক, চিতামূল, মনঃশিলা, সোহাগা ও জয়পাল। সকল দ্রব্য সমান ভাগ। যথাক্রমে ভীমরাজ, গোক্ষুর জামীর ও আদার রসে মর্দ্দন করিয়া ২ রতি বটী। অনুপান গরম জল।

কোষবৃদ্ধি রোগে যে সকল ঔষধ কথিত হইয়াছে, শ্লীপদেও সেই সকল ব্যবস্থা করিতে পারা যায়। পথ্যাপথ্যও কোষবৃদ্ধির মত।

# বিদ্রধি ও ব্রণ (Abscess, ulcnr, wound)

**বিদ্রধি কি?**—ইহার সাধারণ নাম ফোড়া। বাতাদি দোষত্রয় অস্থিকে আশ্রয় করিয়া ত্বক, রক্ত, মাংস ও মেদকে দূষিত করিয়া যে যন্ত্রণাদায়ক শোথ উৎপন্ন করে, তাহাকেই চলিত কথায় ফোড়া বলিয়া থাকে। বাহ্য ও অন্তর্ব্বিদ্রধি—দুইপ্রকারে ইহা দেখা দেয়। ইহার মধ্যে নাভির উর্দ্ধভাগে অর্থাৎ প্লীহা, যকৃৎ, পার্শ্ব, কুক্ষি, হৃদয় ও ক্লোম স্থানে যে সকল অন্তর্ব্বিদ্রধি হইয়া থাকে, তাহারা যদি ফাটিয়া যায়, তাহা হইলে পূযাদি মুখ দিয়া বাহির হইয়া থাকে এবং নাভির

নিম্নদেশে অর্থাৎ বস্তি, গুহ্য ও কুঁচকি প্রভৃতি স্থানে যদি উহা হইয়া থাকে, তাহা হইলে গুহ্যদ্বার দিয়া পূযাদি নিঃসৃত হইয়া থাকে; যাহাদের মুখ দিয়া পূযাদি স্রাব হয়, তাহাদের বাঁচিবার আশা নাই।

**ব্রণ কি ?**—ব্রণের সাধারণ নাম ঘা। প্রথমতঃ ব্রণ উৎপন্ন হইবার পূর্ব্বে একটি শোথ উৎপন্ন হইয়া থাকে।

**নাড়ীব্রণ বা নালী ঘা।**—ব্রণশোথ পাকার পর যদি যথা সময়ে তাহার পূযাদি নির্গত না হয়; তাহা হইলে সেই পূঁয ত্বক, মাংস, শিরা, স্নায়ু, সন্ধি, অস্থি, কোষ্ঠ ও মর্ম্ম সকল বিদীর্ণ করিয়া প্রবেশ করিয়া নালী উৎপন্ন করে, ইহারই নাম নালী ঘা।

**বিদ্রধি ও ব্রণের চিকিৎসা।**—এই দুই রোগের অপক্কাবস্থায় জলৌকা দ্বারা রক্তমোক্ষণ, মৃদু বিরেচন, লঘু আহার ও স্বেদ প্রদান প্রভৃতি হিতকর। সজিনামূলের ছাল বাটিয়া প্রলেপ দিলে অনেক সময় বিদ্রধি বসিয়া যায়। যব, গম ও মুগ সিদ্ধ করিয়া তাহার প্রলেপ দিলে বিদ্রধিতে উপকার হয়। যজ্ঞডুমুর, অশ্বথ, পাকুড় ও বেত ইহাদের ছাল সমান ভাগে পিষিয়া একটু ঘৃত মিশাইয়া প্রলেপ দিবে অথবা ধুতুরার মূল ও সৈন্ধব লবণ একত্র বাটিয়া গরম করিয়া প্রলেপ দিবে। এই সকল প্রক্রিয়া করিয়া বসিয়া না গেলে পাকাইবার চেষ্টা করিয়া পাকিলে পূঁযাদি নির্গত করিবার ব্যবস্থা করা উচিত। শণবীজ, মূলার বীজ, সজিনাবীজ, তিল, সরিষা, মসিনা, যব, গম প্রভৃতির পুলটিশ দেওয়া এই সময় হিতকর।

**ব্রণ পাকিলে।**—ব্রণ পাকিলে শস্ত্র প্রয়োগ করিলে সহজেই আরোগ্য হইয়া থাকে, নতুবা আতার পাতা বাটিয়া অথবা কৃষ্ণচূড়া বৃক্ষের মূল ও পাতা একত্র বাটিয়া প্রলেপ দিলে ব্রণ ফাটিতে পারে। ব্রণ ফাটিলে ক্ষতস্থান নিমপাতার জলে ধৌত করিয়া করঞ্জাদি ঘৃত লাগান হিতকর। নিম্নে উহার প্রস্তুত বিধি বলা যাইতেছে।

**করঞ্জাদিঘৃত।**—ঘৃত চারি সের, কল্কার্থ ডহরকরঞ্জার কচি পত্র ও বীজ, মালতীপত্র, পটোলপত্র, নিমপত্র, হরিদ্রা, দারুহরিদ্রা, মোম, যষ্টিমধু, কটকী, মঞ্জিষ্ঠা, রক্তচন্দন, বেণামূল, নীলসুঁদি, অনন্তমূল ও শ্যামালতা—প্রত্যেক দ্রব্য দুইতোলা, যথাবিধি পাক করিয়া ক্ষতস্থানে প্রয়োগ করিবে। ইহাদ্বারা সদ্যোব্রণ, দুষ্টব্রণ এবং নাড়ীব্রণ প্রভৃতি প্রশমিত হয়।

**সদ্যোব্রণ চিকিৎসা।**—শস্ত্রাদির আঘাতে কোনস্থান ক্ষত হইলে তাহাকে সদ্যোব্রণ বলে। ইহার প্রথমাবস্থায় জলপটি বাঁধিয়া দেওয়া ভাল। খানিকটা চিনি লাগাইয়া দিলে অথবা আপাং, আয়াপান, কুকসিমা বা দূর্ব্বাঘাসের রস প্রয়োগ করিলেও রক্তস্রাব বন্ধ হইয়া যায়। শতধৌতঘৃতের সহিত কর্পূর মিশাইয়া ক্ষতস্থান পূর্ণ করিয়া বাঁধিয়া রাখিলে ক্ষতস্থান আর পাকিতে পারে না।

**নাড়ীব্রণে।**—শ্বেত ভেরেণ্ডার আটা ও খদির—একত্র সমান ভাগে মিশাইয়া প্রলেপ দিলে উপকার হয়। হাপরমালী ও দুগ্ধিকার আঠা নালীর উপরের চর্ম্মের উপর লাগাইলে উপকার হয়।

# ভগন্দর (Fistula in Ans)

**চিকিৎসা।**—পাকিবার পূর্ব্বে ইহার চিকিৎসা না করিলে ইহা আরোগ্য করা কষ্টসাধ্য হইয়া পড়ে। পীড়কা পাকিলে ব্রণ শোথের ন্যায় চিকিৎসা করা আবশ্যক। অপক্কাবস্থায় রক্ত শোষণই ইহার উৎকৃষ্ট ব্যবস্থা, নিতান্ত না পাকিলে অস্ত্র প্রয়োগ করা আবশ্যক।

**ক্ষত নিবারণ জন্য।**—মনসা সীজের আঠা, আকন্দের আঠা ও দারুহরিদ্রা চূর্ণ সমান ভাগে মিশাইয়া ভগন্দর মধ্যে রাখিলে ক্ষত নিবারিত হয়

**নব কার্ষিক গুগগুলু** ও সালাসার ন্যায় রক্ত পরিষ্কারক ঔষধ ইহাতে সেবনের জন্য ব্যবস্থা করা আবশ্যক। নিম্নে নবকার্ষিক গুগ্‌গুলুর পরিচয় দেওয়া যাইতেছে :—

**নবকার্ষিক গুগ্‌গুলু**।—হরীতকী, আমলা, বহেড়া ইহাদের প্রত্যেকের চূর্ণ ২ তোলা ও গুগ্‌গুলু ১০ তোলা এবং পিঁপুলচূর্ণ ২ তোলা, একত্র পেষণ করিয়া চারি আনা হইতে অর্দ্ধ তোলা মাত্রায় গরম দুগ্ধসহ সেব্য।

বাতরক্ত অধিকারে যে **পঞ্চতিক্তঘৃত গুগ্‌গুলুর** কথা বলা যাইবে, তাহাও এই রোগে প্রযুজ্য।

# কুষ্ঠ ও শ্বিত্র

## (Leprosy, Tubear cular Leprosy Etc)

**প্রকার ভেদ**।—কুষ্ঠ রোগকে দুই ভাগে বিভক্ত করা হইয়াছে, মহাকুষ্ঠ ও ক্ষুদ্রকুষ্ঠ। কাপাল, ঔড়ুম্বর, মণ্ডল, ঋষ্য জিহ্ব, পুণ্ডরীক, সিধ্ম ও কাকন নামে ৭ সাত প্রকার কুষ্ঠের নাম মহাকুষ্ঠ। ইহাদিগের মধ্যে **কাপালকুষ্ঠ** কতকটা অরুণ ও কতকটা কৃষ্ণবর্ণ, ইহা যন্ত্রণাদায়ক এবং পাতলা ত্বক বিশিষ্ট। **ঔড়ুম্বর কুষ্ঠ** দাহ ও কণ্ডূ যুক্ত এবং ইহা যজ্ঞডুমুরের ন্যায় বর্ণ বিশিষ্ট, যে স্থানে এই কুষ্ঠ হয়, সে স্থানের লোম সকল পিঙ্গলবর্ণ হয়। **মণ্ডলকুষ্ঠ** ও শ্বেত ও রক্ত বর্ণ মিশ্রিত। **ঋষ্যজিহ্বকুষ্ঠ** প্রান্তভাগে রক্তবর্ণ ও মধ্যে শ্যাববর্ণ এবং বেদনাযুক্ত। ইহা হরিণের জিহ্বার ন্যায় আকৃতি বিশিষ্ট। **পুণ্ডরীক কুষ্ঠের** আকার রক্তপদ্মের ন্যায়, ইহা শ্বেত মিশ্রিত রক্তবর্ণ ও উন্নত। **সিধ্ম কুষ্ঠ**—ইহাও শ্বেত মিশ্রিত বর্ণের পাতলা চামড়া বিশিষ্ট. ইহা দেখিতে লাউ ফুলের ন্যায়।

এই কুষ্ঠ বক্ষঃস্থলেই প্রায় হইয়া থাকে, ইহা ঘষিলে গুঁড়া পদার্থ বাহির হয়। **কাকনকুষ্ঠ** কুঁচের মত, মধ্যে কৃষ্ণ ও প্রান্তভাগে রক্ত বর্ণ, এই কুষ্ঠ অতিশয় বেদনাযুক্ত এবং ইহা পাকিয়া থাকে।

**ক্ষুদ্রকুষ্ঠ**।—ক্ষুদ্রকুষ্ঠ এগার প্রকার। এই কুষ্ঠগুলির মধ্যে যে কুষ্ঠে ঘর্ম্ম হয় না এবং যাহা বহুস্থান ব্যাপিয়া থাকে এবং যাহার আকার মৎস্যের আঁইসের মত, তাহার নাম **এককুষ্ঠ**। হস্তীচর্ম্মের মত রুক্ষ, কৃষ্ণ বর্ণ ও স্থূল কুষ্ঠের নাম **চর্ম্মকুষ্ঠ**। হাত, পা ফাটিয়া তীব্র বেদনা যুক্ত যে কুষ্ঠ হইয়া থাকে, তাহার নাম **বৈপাদিক কুষ্ঠ**। ক্ষত স্থানের ন্যায় খরস্পর্শ কুষ্ঠের নাম **কিটিমকুষ্ঠ**—এই কুষ্ঠ শ্যাববর্ণ, রুক্ষ ও শুষ্ক। যে কুষ্ঠ কণ্ডূ বিশিষ্ট ও রক্তবর্ণ স্ফোটক সমূহ দ্বারা ব্যাপ্ত তাহার নাম **অলসক**। উন্নত, মণ্ডলাকার কণ্ডূযুক্ত ও রক্তবর্ণ পিড়কা সমূহ দ্বারা ব্যাপ্ত হইলে তাহাকে **দদ্রু** বলে। রক্তবর্ণ, শূলবৎ বেদনা যুক্ত, কণ্ডূযুক্ত এবং যাহা হইতে মাংস গলিয়া পড়ে তাহাকে **চর্ম্মদল** বলে। দাহ, কণ্ডু ও স্রাবযুক্ত সূক্ষ্ম সূক্ষ্ম পীড়কা সমূহের নাম **পামা বা চুলকণা**। এই পামা অতিশয় দাহযুক্ত এবং স্ফোটক ব্যাপ্ত হইলে তাহাকে **কচ্ছু বা খোস** বলে। শ্যাব বা অরুণ বর্ণ এবং পাতলা চামড়া বিশিষ্ট স্ফোটকের নাম **বিস্ফোটক**। শ্যাব বা রক্তবর্ণ এবং দাহ ও বেদনা বিশিষ্ট অনেকগুলি ব্রণ একত্র হইলে তাহার নাম **শতারুঃ**। শ্যাববর্ণ, স্রাবযুক্ত, কণ্ডূ ও পীড়কা বিশিষ্ট কুষ্ঠের নাম বিচর্চ্চিকা ও উহা পাদদ্বয়ে হইলে তাহার নাম **বিপাদিকা**।

**শ্বিত্র বা ধবল এবং কিলাস**।—ঐ সকল কুষ্ঠ ব্যতীত আর দুই প্রকার কুষ্ঠ আছে, তাহাদের নাম শ্বিত্র বা ধবল এবং কিলাস। শ্বিত্ররোগে শরীরের স্থানে স্থানে শ্বেতবর্ণ দাগ হয় এবং কিলাসে রক্ত বর্ণের দাগ হইয়া থাকে।

ক্ষুদ্র **কুষ্ঠের চিকিৎসা**।—কুষ্ঠ উৎপন্ন হইয়া মাত্র চিকিৎসা না করিলে ইহা আরোগ্য হওয়া কঠিন হইয়া পড়ে। ক্ষুদ্র কুষ্ঠ নিবারণের জন্য (১) দূর্ব্বাঘাস, হরীতকী, সৈন্ধব লবণ, চাকুন্দাবীজ ও তুলসী পত্র—সমান ভাগে লইয়া কাঁজির সহিত অথবা ঘোলের সহিত বাটিয়া প্রলেপ দিলে কণ্ডূ; দদ্রু ও বেদনা নিবারিত হয়। (২) ধুনা, তুষ, চাকুন্দে বীজ, হরীতকী কাঁজির নিম্নস্থ অন্ন, সমান ভাগে লইয়া কাঁজি দ্বারা বাটিয়া প্রলেপ দিলে দদ্রু বিনষ্ট হয়। (৩) বিড়ঙ্গ, চাকুন্দবীজ, কুড়, হরিদ্রা, সৈন্ধবলবণ ও শ্বেত সরিষা—কাঁজি দ্বারা বাটিয়া প্রলেপ দিলে দদ্রু বিনষ্ট হয়। (৪) চাকুন্দেবীজ, কুড়, সৈন্ধব, শ্বেত সরিষা ও বিড়ঙ্গ—সমান ভাগে কাঁজি দ্বারা বাটিয়া প্রলেপ দিলে দদ্রু প্রভৃতি আরোগ্য হয়। (৫) কালকালসুন্দার মূল—কাঁজির সহিত পিষিয়া প্রলেপদিলে দদ্রু আরোগ্য হয়। (৭) চাকুন্দেবীজ সীজের ক্ষীরে সাত দিবস ভাবনা দিয়া গোমূত্রে মিশাইয়া রৌদ্রে উত্তপ্ত করিয়া প্রলেপ দিলে কিট্টিম কুষ্ঠ আরোগ্য হয়।

**মহাকুষ্ঠে**।—মহাকুষ্ঠ নিবারণের জন্য মঞ্জিষ্ঠাদি, অমৃতাদি পাচন, অমৃত গুগগুলু, পঞ্চতিক্তঘৃত গুগ্‌গুলু, অমৃতভল্লাতক, মহাভল্লাতক গুড়, রসমাণিক্য প্রভৃতি সেবনের ঔষধ ব্যবস্থেয়। নিম্নে এগুলির উপাদান বলা যাইতেছে ঃ—

**মঞ্জিষ্ঠাদিপাচন**।—মঞ্জিষ্ঠা, সোমরাজী, চাকুন্দেবীজ, নিমছাল, হরীতকী, হরিদ্রা, আমলকী, বাসকপত্র, শতমূলী, বেড়েলা, গোরক্ষচাকুলে, যষ্টিমধু, কুলেখাড়ার বীজ, পটোলপত্র, বেণামূল, গুলঞ্চ ও রক্তচন্দন—সমান ভাগে মিলিত দুই তোলা, জল আধ সের, শেষ আধপোয়া। এই ক্বাথ সেবনে কুষ্ঠ ভিন্ন বাতরক্তেও ফল হইয়া থাকে।

**অমৃতাদি পাচন**।—বচ, বাসক, পলতা, নিমছাল ও

প্রিয়ঙ্গু—মিলিত দুই তোলা, জল আধসের, শেষ আধপোয়া। মদন ফল চূর্ণ ও মধুর সহিত সেব্য।

**অমৃত গুগ্‌গুলু।**—গুলঞ্চ সাড়েবার সের, দশমূল সাড়ে বার সের, আকনাদি, মূর্ব্বামূল, বেড়েলা, কটকী, দারুহরিদ্রা ও এরণ্ড মূল প্রত্যেকটি দশপল, শ্লথ পোট্টলীবদ্ধ বহেড়া একশটা, হরীতকী দুইশতটা, আমলকী একশতটা এবং দোলাস্থ পোট্টলীবদ্ধ গুগগুলু দুই সের, এই সকল দ্রব্য একত্র করিয়া একশত বিরানব্বই সের জলে পাক করিয়া চব্বিশ সের থাকিতে নামাইয়া এবং এই ক্বাথ ছাঁকিয়া তাহার সহিত দুই সের গুগ্‌গুলু গুলিয়া দুই সের ঘৃত মিশাইয়া এবং পূর্ব্বোক্ত হরীতকী, আমলা ও বহেড়ার বীজ বাহির করিয়া ঘৃতে ভাজিয়া পূর্ব্বোক্ত ক্বাথে ফেলিয়া সমুদয় একত্র পাক করিয়া এবং পাক শেষ হইলে গুলঞ্চের চিনি ও শুঁঠ চূর্ণ—প্রতেকটি যোল তোলা প্রক্ষেপ দিয়া মিশাইয়া লইবে। ইহা সেবন আঠার প্রকার কুষ্ঠ এবং বাতরক্ত নষ্ট হয়।

**পঞ্চতিক্ত ঘৃত গুগ্‌গুলু।**—ঘৃত চারি সের। ক্বাথার্থ নিমছাল, গুলঞ্চ, বাসকছাল, পটোল পত্র ও কণ্টকারী ইহাদের প্রত্যেকটি আশী তোলা, শ্লথপোট্টলীবদ্ধ শোধিত গুগ্‌গুলু চল্লিশ তোলা. পাকার্থ জল ৬৪ সের, শেষ ৮ সের। এই ক্বাথ ছাঁকিয়া লইয়া উহার সহিত পোট্টলীবদ্ধ অবশিষ্ট গুগগুলু মিশাইয়া লইবে। এই ক্বাথ জল দ্বারা উল্লিখিত ঘৃত পাক করিতে থাকিবে এবং কল্কার্থ—আকনাদি, বিড়ঙ্গ, দেবদারু, গজপিঁপুল, যবক্ষার, সাচিক্ষার, শুঁঠ, হরিদ্রা, শুল্‌ফা, চই, কুড়, লতাফটকী, মরিচ, ইন্দ্রযব, জীরা, চিতামূল, কটকি, বচ, পিঁপুলমূল, মঞ্জিষ্ঠা, আতইচ, হরীতকী, আমলকী, বহেড়া ও বনযমানী—ইহাদের প্রত্যেকটি ২ তোলা পরিমাণ লইয়া

উহাতে নিক্ষেপ করিয়া পাক করিবে। মাত্রা অর্দ্ধ তোলা। অনুপান ঈষদুষ্ণ দুগ্ধ।

**অমৃত ভল্লাতক।**—বৃক্ষ হইতে পতিত সুপক্ক ভেলা ৮ সের গ্রহণ পূর্ব্বক ইষ্টক চূর্ণ দ্বারা ঘর্ষণ ও জলে প্রক্ষালন করিয়া রৌদ্রে শুষ্ক করতঃ উক্ত ভেলা গুলি দ্বিখণ্ড করিয়া ৩২ সের জলে পাক করিয়া ৮ সের অবশিষ্ট থাকিতে নামাইবে এবং শীতল হইলে ঐ ক্বাথ ছাঁকিয়া লইয়া পুনর্ব্বার ৮ সের দুগ্ধের সহিত পাক করিবে এবং ৪ সের অবশিষ্ট থাকিতে নামাইয়া শীতল হইলে পুনর্ব্বার ৪ সের ঘৃতের সহিত পাক করিবে। তাহার পর পাক করিতে করিতে শেষ পাকের লক্ষণ প্রকাশ পাইলে নামাইয়া উহার সহিত ৪ সের চিনি মিশ্রিত করিয়া লইয়া এবং অন্য পাত্রে ঔষধ স্থাপন করিয়া এক সপ্তাহকাল রাখিয়া দিবে। সপ্তাহ অতীত হওয়ার পর এই ঔষধ সেবন করা উচিত। মাত্রা অর্দ্ধ তোলা। অনুপান ঈষদুষ্ণ দুগ্ধ। প্রাতঃকালে ইহা সেবন বিধেয়।

**মহাভল্লাতক গুড়।**—নিমছাল, শ্যামালতা, আতইচ, কটকি, বলাডুমুর, হরীতকী, আমলকী, বহেড়া, মুতা, ক্ষেৎপাঁপড়া, সোমরাজী বীজ, অনন্তমূল, বচ, খদিরকাষ্ঠ, রক্তচন্দন, আকনাদি শুঁঠ, শঠী, বামনহাটি, বাসকমূলের ছাল, চিরতা, কুড়চি মূলের ছাল, বিদ্ধড়ক, রাখাল শসার মূল, মূর্ব্বামূল, বিড়ঙ্গ, ইন্দ্রযব, বিষ, চিতামূল, হস্তিকর্ণ পলাশের ছাল, গুলঞ্চ, ঘোড়ানিমের ছাল, পটোলপত্র, হরিদ্রা, দারুহরিদ্রা, পিপুল, সোঁদাল ফল, ছাতিম ছাল, কালিয়ালতা ওকড়াফল, গুল, চিনা-ঘাস, মঞ্জিষ্ঠা, চাকুন্দেমূল, তালমূলী, প্রিয়ঙ্গু, কটফল, শরপুঙ্খ ও শিরীষছাল, ইহাদের প্রত্যেকটি ১৬ তোলা, পাকার্থ জল ৬৪ সের, ৮ সের শেষ। খণ্ডীকৃত ভেলা তিন হাজারটি, জল ৬৪ সের, শেষ ১৬ সের। এই উভয় ক্বাথ ছাঁকিয়া একত্র মিশ্রিত করিয়া তাহাতে পুরাতন গুড় ৬৪ সের ও

এক সহস্র ভেলার মজ্জা দিয়া পাক করিবে. তাহার পর উহাতে শুঁঠ, পিঁপুল, মরিচ, হরীতকী, আমলকী, বহেড়া, মুতা, সৈন্ধব লবণ ও যমানী—ইহাদের প্রত্যেকটি ৮ তোলা এবং দারুচিনি, তেজপত্র, এলাইচ ও নাগেশ্বর—ইহাদের প্রত্যেকটি ২ তোলা ও গন্ধক ৩২ তোলা নিক্ষেপ পূর্ব্বক মিশ্রিত করিয়া লইবে। মাত্রা—অর্দ্ধ তোলা। অনুপান —গুলঞ্চের ক্বাথ অথবা দুগ্ধ।

**রসমাণিক্য।**—বংশপত্র হরিতাল—কুমড়ার জলে ও অম্ল দধিতে যথাক্রমে ৩ বার ও ৭ বার ভাবনা দিয়া শুষ্ক করতঃ তণ্ডুলাকৃতি চূর্ণ করিবে। তৎপর শরাবক যন্ত্রে স্থাপন করিয়া বদরী পত্রের লেপ দিয়া যে পর্য্যন্ত অধঃস্থ পাত্র অরুণ বর্ণ না হয়, সেই পর্য্যন্ত জ্বাল দিবে। পরে শীতল হইলে উদ্ধৃত করিয়া মাণিক্য সদৃশ দীপ্তি বিশিষ্ট ঔষধ গ্রহণ করিবে। মাত্রা ২ রতি। অনুপান ঘৃত ও মধু।

নিম্নলিখিত তৈলগুলি কুষ্ঠ রোগে ব্যবহৃত হয়—

**মরিচাদ্যং তৈলম্।**—কটুতৈল ৪ সের। কল্কার্থ—মরিচ, হরিতাল, মনঃশিলা, মুতা, আকন্দের ক্ষীর, শ্বেত করবী মূল, তেউড়ী মূল, গোময়রস, রাখাল শসার মূল, কুড়, হরিদ্রা, দারুহরিদ্রা, দেবদারু ও রক্তচন্দন—ইহাদের প্রত্যেকটি ৪ তোলা এবং কাঠবিষ ৮ তোলা ও গোমূত্র ১৬ সের।

**বৃহন্মরিচাদ্যং তৈলম্।**—সর্ষপ তৈল ১৬ সের, কল্কার্থ—মরিচ, তেউড়ী মূল, দন্তীমূল, আকন্দের ক্ষীর, গোময়রস, দেবদারু, হরিদ্রা, দারুহরিদ্রা, জটামাংসী, কুড়, রক্তচন্দন, রাখালশসার মূল, শ্বেত করবী মূল, হরিতাল, মনঃশিলা, চিতামূল, ঈশলাঙ্গলা মূল, বিড়ঙ্গ, চাকুন্দে বীজ, শিরীষ ছাল, ইন্দ্রযব, নিমছাল, ছাতিম ছাল, সিজের ক্ষীর গুলঞ্চ, সোঁদাল, ডহর করঞ্জবীজ, মুতা, খদিরকাষ্ঠ, পিঁপুল, বচ ও লতা

ফটকী—প্রত্যেকটি ৮ তোলা এবং কাঠবিষ ১৬ তোলা ও গোমূত্র ৬৪ সের। যথাবিধি পাক করিবে

**সোমরাজী তৈল।**—সর্ষপ তৈল ৪ সের। কল্কার্থ—সোমরাজী বীজ, হরিদ্রা, দারুহরিদ্রা, শ্বেত সর্ষপ, কুড়, ডহরকরঞ্জবীজ, চাকুন্দেবীজ ও সোঁদাল পত্র—সমস্ত দ্রব্য সমভাগে মিলিত এক সের। যথাবিধি পাক করিবে।

**বৃহৎ সোমরাজী তৈল।** সর্ষপ তৈল ৪ সের। কল্কার্থ—চিতামূল, ঈশলাঙ্গলামূল, শুঠ, কুড়, হরিদ্রা, ডহর করঞ্জবীজ, হরিতাল, মনঃশিলা, হাফরমালী, আকন্দমূল, করবীমূল, ছাতিম ছাল, গোময় কাষ্ঠ, নিমপত্র, মরিচ ও কালকাসুন্দে, ইহাদের প্রত্যেকটি ২ তোলা। ক্কাথার্থ সোমরাজী বীজ ১২॥ সের পাকার্থ জল ৬৪ সের, শেষ ১৬ সের। চাকুন্দেবীজ ১২॥ সের, পাকার্থ জল ৬৪ সের, শেষ ১৬ সের এবং গোমূত্র ১৬ সের। যথানিয়মে পাক করিবে।

**কন্দর্পসার তৈল।**—কটু তৈল ৪ সের। ক্কাথার্থ—ছাতিছাল, কালিয়াকড়া, গুলঞ্চ, নিমছাল, শিরীষ ছাল, আকনাদি, জয়ন্তী পত্র, তিত্‌লাউ, গোরক্ষ চাকুলে ও হরিদ্রা, ইহাদের প্রত্যেকটি ৮০ তোলা, পাকার্থ জল ৬৪ সের, শেষ ১৬ সের। গোমূত্র ১৬ সের। সোঁদাল পত্রের রস, ভৃঙ্গরাজের রস, জয়ন্তী পত্রের রস, ধুতুরা পত্রের রস, হরিদ্রার রস, সিদ্ধি পত্রের রস, চিতার রস, খেজুর পত্রের রস, গোময় রস, আকন্দ পত্রের রস ও সিজ পত্রের রস, প্রত্যেকটী ৪ সের। কল্কার্থ—মাকাল ফল, বচ, রাস্নাশাক, তিত্‌লাউ, চিতামূল, ঘৃতকুমারী, কুচিলা, পটোল পত্র, হরিদ্রা, মূতা, পিঁপুল মূল, সোঁদাল ফল, আকন্দের ক্ষীর, কালকাসুন্দের মূল. ঈশুমূল, আচমূল, মঞ্জিষ্ঠা, আকনাদি রাখাল শসার মূল, বিছাটি পত্র, করঞ্জ মূল, হাফরমালী, মূর্ব্বামূল, ছাতিমছাল, শিরীষ ছাল, কুড়চি ছাল, নিমছাল, ঘোড়ানিমের ছাল,

গুলঞ্চ, সোমরাজী বীজ, চাকুন্দে বীজ, ধনে, ভীমরাজ, যষ্টিমধু, ওল, কটকী, শঠী, দারুহরিদ্রা, তেউড়ী মূল, পদ্মকাষ্ঠ, গাঁঠিয়ান (অভাবে পিঁপুল মূল), অগুরু, কুড়, কর্পূর, কটফল, জটামাংসী, মুরামাংসী, ছোট এলাইচ, বাসক ছাল ও বেণার মূল ইহাদের প্রত্যেকটি ২ তোলা। যথানিয়মে পাক করিবে।

**পথ্যাপথ্য।**—এই রোগে পথ্যাপথ্য বাতরক্তের অনুরূপ।

---

# উরুস্তম্ভ বা আঢ্যবাত (Locomotor Ataxia)

**উরুস্তম্ভ কি ও কর্ত্তব্য।**—এই রোগে উরুপ্রদেশ কফ ও মেদের দ্বারা স্তম্ভিত হয় বলিয়া ইহার নাম উরুস্তম্ভ। সর্ব্বপ্রকার কফের শান্তিকর অথচ যাহাতে বায়ুর প্রকোপ বর্দ্ধিত না হয় সেই সকল ক্রিয়াই উরুস্তম্ভের চিকিৎসা। প্রথমে স্বেদ, লঙ্ঘন ও রুক্ষক্রিয়া কর্ত্তব্য। এই রোগে স্নেহ পান, অভ্যঙ্গ, বস্তিকর্ম্ম ও বিরেচন নিষিদ্ধ।

**মুষ্টিযোগ।**—দুই আনা পরিমিত শিলাজতু ও চারি আনা গুগ্‌গুলু—একত্র দশমূলের ক্বাথ সহ এই রোগে সেবন করাইলে প্রথমাবস্থায় সুফল দর্শে। উইমাটি ও সরিষা চূর্ণ মধুর সহিত মিশাইয়া এবং ধুতুরা পাতার রসে বাটিয়া প্রলেপ দিলে উপকার হয়।

নিম্নলিখিত তৈলগুলি এই রোগে উপকারী :—

**মহাসৈন্ধবাদি তৈল।**—তিল তৈল চারি সের, কল্কার্থ—সৈন্ধব, কুড়, শুঁঠ, বচ, বামুনহাটি, যষ্টিমধু, শালপাণি, জায়ফল, দেবদারু, শুঁঠ, শঠী, ধনে, পিপুল, কট্‌ফল, কুড়, যমানী, আতইচ, এরণ্ড মূল, নীলবৃক্ষ ও নীলঝুঁদী—সমস্ত দ্রব্য মিলিত এক সের। কাঁজি ১৬ সের। যথাবিধি পাক করিয়া মর্দ্দন করিবে।

**অষ্ট কটূর তৈল।**—সর্ষপ তৈল চারি সের, দধির মাত

চারি সের, দধির ঘোল ৩২ সের এবং কল্কার্থ পিঁপুলমূল ও শুঁঠ প্রত্যেক দুই পল। যথাবিধি পাক করিবে।

সেবনের জন্য **বৃহৎ বাতগজাঙ্কুশ ও মহালক্ষ্মী-বিলাস** ব্যবস্থেয়। ইহা ভিন্ন **গুঞ্জাভদ্র রসেও** উপকার হইয়া থাকে। নিম্নে উহার উপাদান বলা যাইতেছে :—

**গুঞ্জাভদ্র রস**।—পারদ ১॥ তোলা, গন্ধক ৬ তোলা, শ্বেত কুঁচের বীজ ৩ তোলা, জয়পালবীজ অর্দ্ধ। সমস্ত দ্রব্য জয়ন্তী, জম্বীর ধুস্তুর ও কাকমাচীর রসে এক এক দিন মর্দ্দন করিয়া এবং সর্ব্ব শেষে গব্যঘৃতে মর্দ্দন করিয়া ৪ রতি বটি। অনুপান হিং ও সৈন্ধব লবণ।

**পথ্যাপথ্য**।—এক বেলা অন্ন ও এক বেলা রুটি বা লুচি। স্নান যত কম হয়, ততই ভাল। কফ নাশক অথচ বায়ুর অবিরোধী পথ্যাপথ্যই ইহাতে পালনীয়।

# অম্ল পিত্ত (Acidity)

**প্রকার ভেদ ও চিকিৎসা**।—বাতজ, শ্লেষ্মজ, বাতশ্লেষ্মজ ও পিত্তশ্লেষ্মজ ভেদে অম্লপিত্ত চতুর্ব্বিধ। এই পীড়া উৎপন্ন হইবা মাত্র চিকিৎসা না করাইলে ইহা কঠিন হইয়া পড়ে। এই রোগে অত্যন্ত বুক জ্বালা এবং কোষ্ঠবদ্ধ থাকিলে বমন ও বিরেচনাদি ক্রিয়া উপযুক্ত। পলতা, নিমপাতা, ও মদন ফল—প্রতেকটি ॥৵০ ওজনে লইয়া আধসের জলে সিদ্ধ করিয়া আধ পোয়া থাকিতে নামাইয়া সেই ক্বাথ পান করাইলে বমন হইয়া অম্লপিত্তের শান্তি হয়। বিরেচনের জন্য চারি আনা বা ছয় আনা তেউড়ী চূর্ণ—মধু ও আলকীর রসের সহিত সেবন করাইবে।

অধোগ অম্লপিত্ত হইলে অতীসার বলিয়া ভ্রম হইতে পারে, এজন্য বিশেষ সাবধানতা সহ অতীসার নিবারণের ব্যবস্থা করা আবশ্যক।

নিম্নলিখিত ঔষধগুলি অম্লপিত্ত রোগে ব্যবস্থেয়।

**অবিপিত্তকর চূর্ণ**।—শুঁঠ, পিঁপুল, মরিচ, হরীতকী, আমলা, বহেড়া, মুতা, বিটলবণ, বিড়ঙ্গ, এলাইচ ও তেজপত্র—প্রত্যেক দ্রব্য ১ ভাগ, লবঙ্গ চূর্ণ ১১ ভাগ, ও তেউড়ীমূল চূর্ণ ৪৪ ভাগ এবং চিনি ৬৬ ভাগ একত্র মিশাইয়া ।০ হইতে ॥০ তোলা মাত্রায় গরম জল সহ সেবনের ব্যবস্থা।

**অম্লপিত্তান্তক লৌহ**।—রসসিন্দুর, তাম্র ও লৌহ প্রত্যেক দ্রব্য ১ ভাগ ও হরীতকী চূর্ণ ৩ ভাগ একত্র মিশাইয়া ৵০ আনা পরিমাণে গরম জলসহ সেবনে অম্লপিত্ত জনিত বুকজ্বালার নিবৃত্তি হয়।

**ধাত্রী লৌহ**।—আমলকী চূর্ণ ৮ পল, লৌহ ভস্ম ৪ পল, যষ্টিমধুচূর্ণ ২ পল। আমলকীর ক্বাথ বা রসে ৭ বার ভাবনা দিয়া ⁄০ আনা পরিমিত বটি। কেহ কেহ এই ঔষধে আমলকীর পরিবর্ত্তে গুলঞ্চের রসের বা ক্বাথের ভাবনা দিয়া থাকেন। অনুপান শীতল জল।

**সিতামণ্ডূর**।—৮ তোলা মণ্ডূর অগ্নিতে ৭ বার দগ্ধ করিয়া ৭ বার গোমূত্রে নিক্ষেপ পূর্ব্বক রৌদ্রে শুষ্ক করতঃ চূর্ণ করিয়া ঐ মণ্ডূর চূর্ণ ৮ তোলা, চিনি ৪০ তোলা, পুরাতন ঘৃত ৬৪ তোলা এবং গব্য দুগ্ধ দুই সের, সমস্ত দ্রব্য একত্র মৃদু অগ্নিতে পাক করিবে এবং উহার জলীয়াংশ নিঃশেষ হইয়া পাক সমাপ্তির লক্ষণ প্রকাশ পাইলে নামাইয়া কিঞ্চিৎ উষ্ণ থাকিতে শুঁঠ, পিঁপুল, মরিচ, যষ্টিমধু, ছোটএলাইচ, দুরালভা, বিড়ঙ্গ, হরীতকী, আমলকী, বহেড়া, কুড় ও লবঙ্গ—প্রত্যেকটির চূর্ণ ২ তোলা পরিমাণে নিক্ষেপ করিয়া এবং উত্তমরূপে আলোড়ন করিয়া লইবে। শীতল হইলে উহার সহিত ১৬ তোলা মধু মিশ্রিত করিবে। মাত্রা ।০ আনা হইতে অর্দ্ধ তোলা। অনুপান গব্যদুগ্ধ।

**পিপ্পলীখণ্ড।**—পিপুল চূর্ণ ৩২ তোলা, ঘৃত ৪৮ তোলা, শতমূলীর রস ৬৪ তোলা, চিনি ১২৮ তোলা, এবং দুগ্ধ ৮ সের। একত্র যথানিয়মে পাক করিয়া পাক সিদ্ধির লক্ষণ প্রকাশ পাইলে উহাতে দারুচিনি, তেজপত্র, ছোটএলাইচ, মুতা, ধনে, শুঁঠ, বংশলোচন, জীরা, কৃষ্ণজীরা, হরীতকী ও আমলকী—প্রত্যেকটির চূর্ণ ১।০ তোলা এবং মরিচ ও খদিরসার চূর্ণ প্রত্যেকটি ৸০ আনা প্রক্ষেপ দিয়া এবং উত্তমরূপে আলোড়ন করিয়া নামাইবে ও শীতল হইলে ২৪ তোলা মধু মিশ্রিত করিবে। মাত্রা ।০ আনা। অনুপান—দুগ্ধ।

**শুণ্ঠীখণ্ড।**—শুঁঠ চূর্ণ ॥০ সের, চিনি ২ সের, ঘৃত ১ সের এবং দুগ্ধ ৮ সের। একত্র যথানিয়মে পাক করিয়া শেষ পাকের লক্ষণ প্রকাশ পাইলে আমলকী, ধনে, মুতা, কৃষ্ণজীরা পিঁপুল, বংশলোচন, দারুচিনি, তেজপত্র, ছোটএলাইচ, কৃষ্ণজীরা ও হরীতকী—প্রত্যেকের চূর্ণ ১॥০ তোলা এবং মরিচ ও নাগেশ্বর—প্রত্যেকের চূর্ণ ৸০ আনা মিশাইয়া শীতল হইলে ২৪ তোলা মিশাইয়া লইবে। মাত্রা—।০ আনা। অনুপান শীতল জল।

**সৌভাগ্য শুণ্ঠী মোদক।**—শুঁঠ, পিঁপুল, মরিচ হরীতকী, আমলকী, বহেড়া, দারুচিনি, জীরা, কৃষ্ণজীরা, ধনে, কুড়, বনযমানী, লৌহ, অভ্র, কাকড়াশৃঙ্গী, কটফল, মুতা ছোটএলাইচ, জাতীফল, জটামাংসী, তেজপত্র, তালীশপত্র, নাগেশ্বর, গন্ধ মাত্রা, শঠী, যষ্টিমধু, লবঙ্গ ও রক্তচন্দন—প্রত্যেকের চূর্ণ ১ তোলা এবং শুঁঠ চূর্ণ ২৮ তোলা, চিনি ১১২ তোলা ও গব্য দুগ্ধ ৪৪৮ তোলা। যথানিয়মে পাক করিয়া মোদক প্রস্তুত করিবে। মাত্রা ।০ আনা, জল বা দুগ্ধসহ সেব্য।

**পথ্যাপথ্য।**—শূল রোগোক্ত সমুদয় পথ্যাপথ্য ইহাতে পালনীয়। অবস্থা বিবেচনায় শূল রোগের ঔষধ গুলিও ইহাতে ব্যবস্থা করা যায়।

---

# হাম ও বসন্ত Measles and Small Pox

বসন্তরোগের কথা বলিতে হইলে আগে রোমান্তী বা হামের কথাটি বলিতে হয়, সেইজন্য আগে হামের কথাটি বলিয়া বসন্তের কথা বলিব। হামের সংস্কৃত নাম রোমান্তী এবং বসন্তের সংস্কৃত নাম মসূরিকা। কালপ্রভাবে অধুনা আমাদের দেশে নিত্য নূতন নূতন রোগের আবির্ভাব হইয়াছে বটে, কিন্তু এই দুইটি ব্যাধি আমাদের দেশে নূতন নহে, বরাবরই এ দুইটি ব্যাধির প্রকোপ যে আমাদের দেশে হইত, তাহা আমরা শাস্ত্র পাঠে জানিতে পারি। রোমান্তী বা হাম হইবার পূর্ব্বে জ্বর ও সর্ব্ব শরীরে অত্যন্ত বেদনা হয়, প্রায় অধিকাংশ স্থলেই ঐ জ্বর ২।৩ দিন একজ্বরী থাকিয়া বিরাম হইবার সময় হাম উৎপন্ন হয়। এই হাম প্রথমে কপালে এবং চিবুকে বাহির হইয়া গাত্রের সকল স্থানে প্রকাশ পাইয়া থাকে। জ্বরের সময় কোষ্ঠ-রোধ বা উদরাময়, অরুচি, কাস ও কষ্টে শ্বাস নির্গম এই লক্ষণ কয়টি বিশেষ ভাবে প্রকাশ পাইয়া থাকে। লোমকূপের উন্নতির ন্যায় সূক্ষ্ম সূক্ষ্ম রক্তবর্ণ পীড়কা উৎপন্ন হওয়াই হাম বা রোমান্তীর সংজ্ঞা। যদি এই সকল পীড়কা ভালরূপে বাহির না হইয়া মিলাইয়া যায়, তাহা হইলে অবস্থা ভয়ঙ্কর হইয়া উঠে। বালকেরাই এই পীড়ায় বেশী আক্রান্ত হইয়া থাকে।

**বসন্তরোগ জন্মিবার প্রধান কারণ**—ক্ষীর, মৎস্যাদি সংযোগ বিরুদ্ধ দ্রব্য ভোজন, দূষিত অন্ন আহার এবং শিম, শাক ও কটু, অম্ল ও ক্ষারদ্রব্য ভোজন, অজীর্ণ সত্ত্বে আহার। ইহা ভিন্ন দেশের প্রতি ক্রূর গ্রহগণের দৃষ্টি পতিত হইলেও এই পীড়া দেশ মধ্যে উপস্থিত হইয়া থাকে।

বসন্তরোগের সংস্কৃত নাম মসূরিকা, ইহার কারণ—ইহার পীড়কা

সমূহের আকৃতি ও পরিমাণ মসূর কলায়ের ন্যায়। এই রোগ উৎপন্ন হইবার পূর্ব্বেও জ্বর, কণ্ডূ, গাত্র, বেদনা, চিত্তের অস্থিরতা, ভ্রম, ত্বকের স্ফীতি ও রক্তবর্ণতা এবং চক্ষুদ্বয়ের রক্তবর্ণতা প্রকাশ পায়। এই রোগ ধাতুবিশেষকে অবলম্বন করিয়া উৎপন্ন হয় বলিয়া ইহার নানারূপ ভেদ দেখিতে পাওয়া যায়।

রস ধাতুগত বসন্তের আকৃতি জলবিম্বের মত অর্থাৎ ক্ষুদ্র ফোস্কার মত। উহা বিদীর্ণ হইলে উহা হইতে জলবৎ স্রাব নির্গত হয়। চলিত কথায় ইহার নাম পাণিবসন্ত বা জলবসন্ত। ইংরাজীতে ইহাকে chicken pox বলে। ইহা সুখসাধ্য। রক্তগত মসূরিকার বর্ণ কৃষ্ণ এবং উহা পাতলা চর্ম্মবিশিষ্ট। এই বসন্ত শীঘ্র পাকিয়া থাকে ও বিদীর্ণ হইলে উহা হইতে রক্তস্রাব হয়। রক্ত অত্যধিক দূষিত না হইলে ইহাও সুখসাধ্য। মাংসগত মসূরিকা কঠিন, স্নিগ্ধ ও স্থূল চর্ম্মবিশিষ্ট। এই বসন্তে গাত্রে শূলবৎ বেদনা, তৃষ্ণা, কণ্ডু, জ্বর ও চিত্তচাঞ্চল্য উপস্থিত হয়। মেদোগত মসূরিকা মণ্ডলাকার, কোমল, কিঞ্চিৎ অধিক উন্নত; স্থূল, চিক্কণ ও বেদনাযুক্ত। এই বসন্তে অত্যন্ত জ্বর, মনোবিভ্রম ও সন্তাপ উপস্থিত হইয়া থাকে। অস্থি ও মজ্জাগত মসূরিকা ক্ষুদ্র, রুক্ষ, চিড়ার ন্যায় চেপ্টা ও কিঞ্চিত উন্নত. কিন্তু ইহার গাত্র সমবর্ণ দেখা যায়। এই বসন্তে চিত্তের অস্থিরতা, অত্যন্ত, মোহ, বেদনা এবং মর্ম্মস্থান ছিন্ন হওয়ার ন্যায় ও সর্ব্বাঙ্গে ভ্রমর দংশনের ন্যায় যন্ত্রণা হইয়া থাকে। শুক্রগত মসূরিকা চিক্কণ, সূক্ষ্ম, অত্যন্ত বেদনা-যুক্ত এবং দেখিতে পক্ক তুল্য কিন্তু প্রকৃতপক্ষে পক্ক নহে—এইরূপ হইয়া থাকে। এই বসন্তে গাত্রে আর্দ্র বস্ত্র আচ্ছাদনের ন্যায় অনুভব, চিত্তের অস্থিরতা, মূর্চ্ছা, দাহ ও মত্ততা উপস্থিত হইয়া থাকে।

মসূরিকায় যদি বায়ুর আধিক্য থাকে, তাহা হইলে পীড়কাগুলি শ্যাব বা অরুণবর্ণ, রুক্ষ ও তীব্র বেদনাযুক্ত ও কঠিন হয়। এই অবস্থায়

পীড়কাগুলি বিলম্বে পাকিয়া থাকে। পিত্তের আধিক্যে স্ফোটক সকল রক্ত, পীত ব কৃষ্ণবর্ণ, দাহ ও উগ্র বেদনাযুক্ত হয়; এই বসন্ত শীঘ্র পাকে। এই বসন্তে সন্ধিস্থান ও অস্থি সমূহে ভঙ্গবৎ বেদনা, কাস, কম্প, চিত্তের অস্থিরতা, ক্লান্তি, তালু, ওষ্ঠ ও জিহ্বার শোষ এবং তৃষ্ণা ও অরুচি প্রভৃতি উপদ্রব থাকে। শ্লেষ্মার আধিক্যে স্ফোটক সকল শ্বেতবর্ণ, চিক্কণ, অতিশয় স্থূল এবং কণ্ডূ ও অল্প বেদনাযুক্ত হয়। এই বসন্ত দীর্ঘকালে পাকিয়া থাকে। এই বসন্তে, কফস্রাব, শরীরে আর্দ্র-বস্ত্র আচ্ছাদনের ন্যায় অনুভূতি, শিরোবেদনা গাত্রের গুরুতা, বমন বেগ, অরুচি, নিদ্রা, তন্দ্রা ও আলস্য প্রভৃতি উপদ্রব বর্ত্তমান থাকে। রক্তের আধিক্যে মলভেদ, অঙ্গমর্দ্দ, দাহ, তৃষ্ণা, অরুচি, মুখের পাক চক্ষুর রক্তবর্ণতা, তীব্র বেগের সহিত দারুণ জ্বর এবং পিত্তজ মসূরিকার সকল লক্ষণই প্রকাশ পাইয়া থাকে। ত্রিদোষের আধিক্য থাকিলে মসূরিকা লালবর্ণ, চিড়ার ন্যায় চেপ্টা ও মধ্য ভাগে অত্যন্ত বেদনা ও দুর্গন্ধ স্রাবযুক্ত হয়। এই অবস্থার পীড়কা গুলি বহু পরিমাণে উৎপন্ন হয় ও দীর্ঘকালে পাকিয়া থাকে। ইহা ভিন্ন চর্ম্মদল নামক এক প্রকার মসূরিকা আছে, তাহাতে কণ্ঠরোধ, অরুচি স্তম্ভিত ভাব, প্রলাপ ও চিত্তের অস্থিরতা প্রভৃতি উপস্থিত হয়।

ত্রিদোষজ, চর্ম্মদল এবং মাংস, মেদ, অস্থি, মজ্জা ও শুক্রগত মসূরিকা অসাধ্য। ইহা ভিন্ন যে মসূরিকা কতকগুলি প্রবালের ন্যায় রক্তবর্ণ, কতকগুলি জাম ফলের ন্যায় কৃষ্ণবর্ণ, কতকগুলি তমাল ফলের ন্যায় বর্ণ বিশিষ্ট হয়—সে গুলিও অসাধ্য জানিবে। যে মসূরিকা রোগে কাস, হিক্কা, চিত্তের বিভ্রমতা, অস্থিরতা, অতি কষ্টপ্রদ তীব্রজ্বর, প্রলাপ, মূর্চ্ছা, তৃষ্ণা, দাহ, গাত্র ঘূর্ণন ও অতি বেদনার সহিত শ্বাস নির্গম—প্রভৃতি উপদ্রব লক্ষিত হয়,—তাহাও অসাধ্য জানিবে। মসূরিকা রোগী যদি অতিশয় তৃষ্ণার্ত্ত হয় এবং অপতনকাদি বাতব্যাধি-

গ্রস্ত হয়,—এবং মুখ ব্যতিরেকে কেবল নাসিকা দিয়া দীর্ঘ শ্বাস ত্যাগ করে, তাহা হইলে তাহারও মৃত্যু ঘটিয়া থাকে। মসূরিকা—নিবৃত্তির পরে কনুই, হাতের কব্জি এবং স্কন্ধদেশে শোথ হইলে তাহাও অতিশয় কষ্টদায়ক এবং দুশ্চিকিৎস্য জানিবে।

**চিকিৎসা।**—হাম এবং বসন্ত—উভয় রোগেই অধিক রুক্ষ ক্রিয়া বা অধিক শীতল ক্রিয়া কিছুই কর্ত্তব্য নহে। অধিক রুক্ষ ক্রিয়া করিলে পীড়কা সকল ভালরূপে প্রকাশ পাইতে পারে না। অধিকন্তু শীতল ক্রিয়া দ্বারা সর্দ্দি, কাসি প্রভৃতি বর্দ্ধিত হইতে পারে। পীড়কা সম্পূর্ণরূপে উদ্গত না হইলে কাঁচা হরিদ্রার রস, তেলাকুচার পাতার রস বা শতমূলীর রস, মাখনের সহিত মিশ্রিত করিয়া গাত্রে মাখাইবে। তুলসীর পাতার রসের সহিত যমানী বাটিয়া মাখাইলেও এই অবস্থায় উপকার হয়। এই উভয় পীড়ারই প্রথমাবস্থায় মেথী ভিজান জল, কুড় ও বাবুই তুলসীর ক্বাথ কিম্বা কুড়, বাবুইতুলসী, পানার শিকড় ও মানকচুর শিকড়ের ক্বাথ—সেবন করান ফলপ্রদ। কেবল হাম রোগে বচ, ঘৃত, বাঁশের কোঁড়া, নীল, যব, বাসকমূল, কার্পাস বীজ, ব্রাহ্মীশাক, তুলসী পাতা, আপাং ও লাক্ষা এই সকল দ্রব্যের ধূপ প্রদান করা উচিত। সর্দ্দি ও কাসি থাকিলে যষ্টিমধুর ক্বাথের সহিত মকরধ্বজ বা লক্ষ্মীবিলাস সেবন করিতে দিবে।

**বসন্তের প্রথম অবস্থায়**—ঘণ্টাকুণ্ডাক্ক বা কুমুরিয়া নামক লতার ক্বাথের সহিত হিং-চূর্ণ দুই আনা মিশ্রিত করিয়া পান করিতে দিবে। সুপারির মূল, নাটা করঞ্জের মূল, গোক্ষুর মূল অথবা অনন্ত মূল—শীতল জলের সহিত বাটিয়া সেবন করাইবে। জয়ন্তী বীজ ২৫টা, ঘৃতে বাটিয়া, ৮ তোলা বাসি জলের সহিত পান করাইবে। হরিদ্রা পত্র ২ তোলা, তেঁতুল পত্র ১ তোলা, ৮ তোলা বাসি জলের সহিত বাটিয়া সেবন করাইবে। বাতজ বসন্তে দশমূল, বাসক, দারু

হরিদ্রা, বেণামূল, দুরালভা, গুলঞ্চ, ধনে ও মুথা—এই সকল দ্রব্যের ক্বাথ পান করাইবে এবং মঞ্জিষ্ঠা, বট, পাকুড়, শিরীষ ও যজ্ঞডুমুরের ছাল—এই সকল দ্রব্যের প্রলেপ দিবে। বাতজ মসূরিকা পাকিবার উপক্রম হইলে গুলঞ্চ, যষ্টিমধু, রাস্না, বৃহৎ পঞ্চমূল, রক্তচন্দন গাম্ভারী ফল, বেড়েলা মূল, বৈঁচি মূল—এই সকল দ্রব্যের ক্বাথ অথবা গুলঞ্চ, যষ্টিমধু, দ্রাক্ষা, ইক্ষুমূল ও দাড়িম—এই সকল দ্রব্যের ক্বাথ সেবন করাইবে। পিত্তজ মসূরিকায়—নিমছাল, ক্ষেৎপাঁপড়া, আকনাদি, পটোলপত্র, শ্বেতচন্দন, রক্তচন্দন, বেণারমূল, কটকী, আমলকী, বাসক-ছাল ও দুরালভা—ইহাদের ক্বাথ শীতল হইলে তাহাতে চিনি প্রক্ষেপ দিয়া পান করিতে দিবে। শিরীষ, যজ্ঞডুমুর, অশ্বত্থ, চালতা ও বট—ইহাদের ছাল শীতল জল সহ ঘৃত মিশ্রিত করিয়া প্রলেপ দিলে পিত্তজ মসূরিকার ব্রণ ও দাহ নষ্ট হয়। কফজ মসূরিকায় বাসক, মুথা চিরাতা, ত্রিফলা, ইন্দ্রযব, দুরালভা, পটোলপত্র ও নিমছাল—ইহাদের ক্বাথ পান করাইবে এবং শিরীষ ছাল, যজ্ঞডুমুরের ছাল, খরিদ ও নিমপাতা বাটিয়া প্রলেপ দিবে। গুড়ের সহিত কুলচূর্ণ সেবন করিলে সকল প্রকার বসন্তই সত্বর পাকিয়া উঠে। পটোল পত্র, গুলঞ্চ, মুথা, বাসক-ছাল, দুরালভা, চিরাতা, নিমছাল, কটকী ও ক্ষেৎপাঁপড়া—ইহাদের ক্বাথ সেবন করিলে সকল প্রকার অপক্ক বসন্তই পাকিয়া থাকে। এই ক্বাথের আর একটি বিশেষগুণ—ইহা সেবনে পক্ক বসন্তও শীঘ্র শীঘ্র শুষ্ক হয়। এই ক্বাথে বসন্তের জ্বরেরও বিশেষ উপকার হয়।

**বসন্ত রোগে**—দাহ শান্তির জন্য কলমী শাকের রস মাখানর ব্যবস্থা করিবে।

এইবার দোষ ভেদে পাচনের কথা বলা যাইতেছে। বসন্ত রোগে মুষ্টিযোগ এবং পাচন বিশেষ হিতকর। বাতজ বসন্তে বিল্বাদি পাচনটি প্রথমাবস্থায় হিতকর; নিম্নে ইহাদের উপাদান বলা যাইতেছে :—

**বিল্বাদি পাচন।**—বেলছাল, শোনাছাল, গাম্ভারী ছাল, পারুল ছাল, গণিয়ারি ছাল, শালপাণি, চাকুলে, বৃহতী, কণ্টকারী, গোক্ষুর, রাস্না, দারুহরিদ্রা, দুরালভা, বেণারমূল, গুলঞ্চ, ধনে, মুতা—যথারীতি পাচন প্রস্তুতের নিয়মে ক্বাথ করিবে।

বাতজ বসন্ত পাককালে উপরিলিখিত পাচনের পরিবর্ত্তে গুড়ূচ্যাদি পাচন দিবে। উহার উপাদান গুলি এই—

**গুড়ূচ্যাদি পাচন**—গুলঞ্চ, যষ্টিমধু, রাস্না, শালপাণি, চাকুলে, বৃহতী, কণ্টকারী, গোক্ষুর, রক্তচন্দন গাম্ভারী ফল, শ্বেতবেড়েলার মূল, বঁইচি মূল। যথারীতি ক্বাথ প্রস্তুত করিবে।

**পিত্তজ বসন্তে**—দ্রাক্ষাদি পাচনটি হিতকর। উহার উপাদান গুলি—

**দ্রাক্ষাদি।**—কিসমিস, পিণ্ডখেজুর, গাম্ভারী ফল, পলতা, নিমছাল, বাসকমূলের ছাল, খই, আমলা, দুরালভা। যথারীতি ক্বাথ প্রস্তুত করিবে।

**শ্লেষ্মজ বসন্তে**—দুরালভাদি পাচনটি হিতকর। উহার উপাদান গুলি ঃ—

**দুরালভাদি পাচন**—দুরালভা, ক্ষেৎপাঁপড়া, চিরতা, কটকি, প্রত্যেক আধ তোলা। যথারীতি ক্বাথ প্রস্তুত করিবে।

**ত্রিদোষজ বসন্তে** নিম্বাদি পাচন উৎকৃষ্ট। উহার উপাদান গুলি ঃ—

**নিম্বাদি।**—নিমছাল, ক্ষেৎপাঁপড়া, আকনাদিমূল, পলতা, কটকী, বাসকমূলের ছাল, দুরালভা, আমলকী, বেণামূল, শ্বেতচন্দন ও রক্ত চন্দন। যথারীতি ক্বাথ প্রস্তুত করিবে। এই পাচনটি দ্বারা অপক্ক বসন্ত পাকিয়া উঠে। যদি বসন্ত হঠাৎ মিলাইয়া যায়, তাহা হইলে এই পাচনটি সকল প্রকার বসন্তেই সেবন করিতে দিবে।

**পূঁয নিবারণের ব্যবস্থা।**—বসন্ত রোগে পূঁয অধিক নির্গত হইতে থাকিলে বট, যজ্ঞডুমুর, অশ্বত্থ, পাকুড় ও বকুলের ছাল চূর্ণ—ক্ষত স্থানের উপর ছড়াইয়া দিবে। বিল ঘুঁটের ছাই অথবা গোবরের চূর্ণ ছড়াইয়া দিলেও উপকার হয়।

**চক্ষু মধ্যে বসন্ত হইলে।**—গোরক্ষ চাকুলে ও যষ্টিমধুর কাথ দ্বারা—চক্ষুদ্বয় সেচন করিবে। যষ্টিমধু, ত্রিফলা, মুর্ব্বামূল, দারু হরিদ্রা, দারুচিনি নীলসুঁদী বেণারমূল, লোধ ও মঞ্জিষ্ঠা -এই সকল দ্রব্যের কাথের দ্বারাও চক্ষুদ্বয় সেচন করিলে উপকার দর্শে।

**রস প্রয়োগ।**—শোধিত গন্ধক দুই ভাগ ও শোধিত রস এক ভাগ—বজ্জলী করিয়া ২ রতি মাত্রায় পানের রস সহ সেবনের ব্যবস্থা করিতে পারা যায়। **উর্ব্বষণাদি চূর্ণ, সতোভদ্র রস, ইন্দুকলা বটী** ও **এলাদ্যরিষ্ট** প্রভৃতি ঔষধ এই রোগে ব্যবস্থেয়। নিম্নে উহাদের প্রস্তুত-প্রণালী বলা যাইতেছে।

**উষণাদি চূর্ণ।**—মরিচ, পিঁপুল মূল, কুড়, গজপিঁপুল, মুতা, যষ্টিমধু, মুর্ব্বামূল, বামুনহাটি, মোচরস, বংশলোচন, যবক্ষার, আতইচ, বাসক ছাল, গোক্ষুর, বৃহতী ও কণ্টকারী—প্রত্যেক দ্রব্য সমভাগ চূর্ণ মাত্রা ৵০ আনা। জল সহ সেব্য।

**সর্ব্বতোভদ্র রস।**—রসসিন্দুর, অভ্র, রৌপ্য, স্বর্ণ, মনছাল, প্রত্যেক দ্রব্য সম ভাগ। বংশ লোচন ২ ভাগ এবং সর্ব্ব সমষ্টির সমান গুগ্ গুলু। জলসহ মর্দ্দন করিয়া ৵০ আনা পরিমাণ জল সহ সেব্য।

**ইন্দুকলাবটী।**—শিলাজতু, লৌহ ও স্বর্ণ—প্রত্যেক দ্রব্য সমভাগ। বাবুইতুলসীর রস সহ মর্দ্দন। ১ রতি বটি। জল সহ সেব্য।

**এলাদ্যরিষ্ট।**—এলাইচ পঞ্চাশ পল, বাসক ছাল কুড়ি পল, মঞ্জিষ্ঠা; কুড়চি ছাল, দন্তীমূল, গুলঞ্চ, হরিদ্রা, দারুহরিদ্রা, রাস্না,

বেণারমূল, যষ্টিমধু, শিরীষ ছাল, খরিদ কাষ্ঠ, অর্জ্জুন ছাল, চিরতা, নিম-ছাল, চিরতা, কুড় ও মৌরী—প্রত্যেক দ্রব্য দশ পল। জল পাঁচ শত বার সের, শেষ চৌষট্টি সের। একত্র পাক করিবে এবং ক্বাথ শীতল হইলে তাহাতে ধাইফুল ষোল পল, মধু সাড়ে সাঁইত্রিশ সের, দারুচিনি, তেজপত্র, এলাইচ, নাগেশ্বর, শুঁঠ পিঁপুল, মরিচ, শ্বেত চন্দন, রক্ত চন্দন, জটামাংসী, মুরামাসী মুতা, শৈলজ, অনন্তমূল ও শ্যামালতা—প্রত্যেক দ্রব্য আট তোলা পরিমাণে প্রক্ষেপ দিয়া—আবৃত" পাত্রে একমাস রাখিবে। ইহা ছাঁকিয়া উপযুক্ত মাত্রায় সেবন করিলে হাম, বসন্ত, শীতপিত্ত, বিস্ফোট, ভগন্দর, নাড়ীব্রণ, দুষ্টব্রণ, উপদংশ, প্রমেহ, পীড়কা, শ্বাস এবং কাস প্রভৃতি বিবিধ পীড়া আরোগ্য হয়।

**পথ্যাপথ্য**—রোগের প্রথমাবস্থায় দুগ্ধ সাগু, দুগ্ধ বালি প্রভৃতি লঘু পথ্য ব্যবস্থেয়। জ্বরাদির অবস্থা বিবেচনা করিয়া অন্ন ও পটোল, বেগুন, কাঁচকলা, ডুমুর প্রভৃতির তরকারী। কমলা লেবু, আনারস, বেদানা, কিসমিস প্রভৃতি। সর্ব্বদা মোটা কাপড় গাত্রে রাখা উচিত। মৎস্য, উষ্ণ বীর্য্য দ্রব্য, গুরু পাক দ্রব্য, তৈল মর্দ্দন, বায়ু সেবন—এই পীড়ায় একেবারে নিষিদ্ধ।

**প্রতিষেধক বিধি**।—যাঁহারা টীকা গ্রহণ করিয়াছেন, বসন্তের প্রাদুর্ভাবের সময় তাঁহারা আবারও উহা গ্রহণ করিবেন।

প্রত্যহ খাঁটি সরিষার তৈল সর্ব্বাঙ্গে উত্তমরূপ মর্দ্দন করিবেন।

সর্ব্বদা শুচি ভাবে থাকিবেন। বাড়ীর সকল স্থান পরিষ্কার পরিচ্ছন্ন রাখিবেন। প্রত্যহ সকালে ও সন্ধ্যার সময় ঘরে ধুনা দিবার ব্যবস্থা করিবেন। কখনো ময়লা পরিচ্ছদ ব্যবহার করিবেন না।

প্রত্যহ ভোজ্য দ্রব্যের সহিত দু'একটি উচ্ছে ও উহার বীচি খাইবেন। পলতা এবং নিমপাতা ভাজা খাওয়া এ সময় বিশেষ উপকারী। উচ্ছের স্থলে করলা উচ্ছে আরও ভাল।

পচা ও বাসি মাছ তো একেবারেই খাইবেন না, তা' ছাড়া, মাছ খাওয়াটা তুলিয়া দিলেই ভাল হয়। কই, শিঙ্গি, মাগুর এবং জেয়োল মাছ একেবারেই খাইবেন না।

মাংস এবং ডিম একেবারে খাইবেন না। পোলাও বা ঐরূপ গুরুপাক দ্রব্য বসন্তের সময় খাওয়া উচিত নয়।

বাজারের দুগ্ধ পান বন্ধ রাখিবেন। দোকানের চা একেবারে ছাড়িয়া দিবেন। বাজারের খাবারও পরিত্যাগ করা উচিত।

হরীতকীর আঁটি ফুটা করিয়া সুতা দিয়া পুরুষেরা দক্ষিণ হস্তে এবং স্ত্রীলোকেরা বাম হস্তে ধারণ করিবেন।

কাঁচা কণ্টকারীর মূল চারি আনা ও গোলমরিচ ৫ পাঁচটা একত্র শীতল জল সহ বাটিয়া সপ্তাহে ২দিন করিয়া প্রাতঃকালে সেবন করিবেন। এই মাত্রা পূর্ণ বয়স্কের, শিশুদের মাত্রা ঐ অনুসারে বিবেচনা করিয়া লইতে হইবে।

বৈকাল বেলা মোচার রস দ্বারা শ্বেত চন্দন পেষণ করিয়া কিম্বা বাসকের রস অথবা মধু দ্বারা যষ্টিমধু পেষণ করিয়া সপ্তাহে ২ দিন করিয়া পান করিবেন।

তেলা কুচা, মাধবীলতা, অশোক, পাকুড় ও বেতস—প্রত্যেকটী দ্রব্যের পাতার রস ।৵১০, জল আধ সের, শেষ আধ পোয়া। এই ক্বাথ সপ্তাহে ১ দিন করিয়া পান করা হিতকর।

হিঞ্চে শাকের রস মধ্যে মধ্যে পান করিবার ব্যবস্থা করিবেন। ইহা শ্বেতচন্দন ঘসার সহিত মিশাইয়া পান করিলে আরও ভাল হয়।

নিম্ব ও বহেড়ার বীজ এবং হরিদ্রা—শীতল জলে পেষণ করিয়া প্রতি সপ্তাহে পান করিলেও বসন্তের আক্রমণ হইতে অব্যাহত থাকা যায়।

---

# বাতরক্ত ( Leprosy )

**বাতরক্ত কি ?**—রক্ত বিদগ্ধ হইয়া কুপিত বায়ুর সহিত মিলিত হইয়া এই রোগ উৎপন্ন করিয়া থাকে। যাহারা অধিক মাংস ভোজী—এই রোগে তাহারাই বেশী আক্রান্ত হয়। প্রথমতঃ এই ব্যাধি পাদমূল বা হস্তমূল হইতে আরম্ভ করিয়া সর্ব্বদেহে ব্যাপ্ত হইয়া থাকে। অনেকে ইহাকে কুষ্ঠ রোগেরই প্রকার ভেদ বলিয়া নির্দ্দেশ করেন, কিন্তু তাহা ঠিক হউক আর না হউক কুষ্ঠের অনেক লক্ষণই ইহাতে বিদ্যমান দেখিতে পাওয়া যায়।

**চিকিৎসা।**—এই রোগ প্রকাশ পাওয়া মাত্র চিকিৎসা না করাইলে অসাধ্য হইয়া পড়ে। দুষ্টরক্তই এই রোগের কারণ, এ জন্য রক্ত পরিষ্কারক ঔষধ সকল ইহাতে ব্যবস্থেয়। বিরেচন এই রোগে বিশেষভাবে আবশ্যক।

নিম্নলিখিত ঔষধগুলি বাতরক্ত রোগে ব্যবহার করিলে উপকার দর্শিয়া থাকে।

**বাতরক্তান্তকরস।**—পারদ, গন্ধক, লৌহ, মুতা, হরিতাল, মনঃশিলা, শিলাজতু, গুগগুলু, বিড়ঙ্গ, হরীতকী, আমলা, বহেড়া, শুঁঠ, পিঁপুল, মরিচ, সমুদ্রফেন, পুনর্ণবা, দেবদারু, চিতামূল, দারুহরিদ্রা ও শ্বেত অপরাজিতা—সমস্ত দ্রব্য সমানভাগ, ত্রিফলার কাথ ও ভৃঙ্গরাজের রসে ভাবনা দিয়া মাষকলায়ের মত বটি। এই ঔষধ প্রাতঃকালে গব্যঘৃত সহ মাড়িয়া নিমের পত্র, পুষ্প ও ছালের কাথ অনুপানে ব্যবস্থেয়।

**গুড়ুচ্যাদি লৌহ।**—গুলঞ্চের চিনি, পিঁপুল, মরিচ, হরীতকী, আমলা, বহেড়া চিতা, মুতা, বিড়ঙ্গ—প্রত্যেক দ্রব্য ১ তোলা ও লৌহ

১০ তোলা। একত্র জলসহ মর্দ্দন করিয়া ২ রতি বটি। গুলঞ্চের ক্বাথ বা ধনে ও পলতার ক্বাথের সহিত ইহা ব্যবস্থেয়।

**কৈশোর গুগ্‌গুলু।**—শ্লথ পোট্টলীবদ্ধ মহিষাক্ষ গুগ্‌গুলু দুই সের, হরীতকী, আমলা, বহেড়া মিলিত দুই সের ও গুলঞ্চ চারি সের, একত্র ছিয়ানব্বই সের জলে পাক করিয়া আটচল্লিশ সের অবশিষ্ট রাখিয়া ছাঁকিয়া লইয়া এবং পোট্টলীবদ্ধ গুগ্‌গুলু ঘৃতে মাড়িয়া ঐ ক্বাথের সহিত মিশ্রিত করিবে, তাহার পর কোন লৌহ পাত্রে উহা পাক করিয়া এবং ঘনীভূত হইলে তাহার সহিত হরীতকী, আমলা ও বহেড়ার চূর্ণ সমভাগে ৪ তোলা, শুঁঠ, পিঁপুল, মরিচ মিলিত ৬ তোলা, বিড়ঙ্গ চূর্ণ চারি তোলা, তেউড়ীমূল চূর্ণ দুই তোলা এবং গুলঞ্চ চূর্ণ ৮ তোলা ঔষধের সহিত মিশ্রিত করিবে। মাত্রা অর্দ্ধ তোলা, অনুপান দুগ্ধ বা জল।

**স্বল্পগুড়ূচ্যাদি তৈল।**—তিল তৈল চারি সের, ক্বাথার্থ গুলঞ্চ সাড়ে বার সের, পাকার্থ জল ৬৪ সের, শেষ ১৬ সের। কল্কার্থ গুলঞ্চ এক সের। এই তৈল মর্দ্দনে বাতরক্ত রোগ নষ্ট হয়।

**মধ্যম গুড়ূচী তৈল।**—তিল তৈল ৪ চারি সের, গুলঞ্চের ক্বাথ ষোল সের। কল্কার্থ—কুট্টিত গুলঞ্চে এক সের। দুগ্ধ চারি সের। এই তৈল মর্দ্দনে বাতরক্ত নষ্ট হয়।

**বৃহৎ গুড়ূচী তৈল।**—তিল তৈল চারি সের। ক্বাথার্থ গুলঞ্চ সাড়ে বার সের, জল ৬৪ সের। শেষ ষোল সের। দুগ্ধ ষোল সের। কল্কার্থ—অশ্বগন্ধা, ভূমিকুষ্মাণ্ড, কাঁকোলী, ক্ষীরকাঁকোলী, শ্বেতচন্দন, শতমূলী, গোরক্ষ চাকুলে, গোক্ষুর, বৃহতী, কণ্টকারী, বিড়ঙ্গ, হরীতকী, আমলকী, বহেড়া, রাস্না, বলাডুমুর, অনন্তমূল, জীবন্তী, পিঁপুলমূল, শুঁঠ, পিঁপুল, মরিচ, হাকুচবীজ, থুলকুড়ি, রাখাল শসারমূল, গেঁঠেলা, মঞ্জিষ্ঠা, রক্তচন্দন, হরিদ্রা, গুন্দ্রকা ও ছাতিম ছাল প্রত্যেকটি

২ তোলা। এই তৈল পান, মর্দ্দন ও নস্যরূপে প্রয়োগ করিলে বাত-রক্ত নষ্ট হয়।

**মহারুদ্র তৈল**।—কটু তিল চারি সের, ক্বাথার্থ গুলঞ্চ আট সের, জল ৬৪ সের, শেষ ১৬ সের। বাসক পত্রের রস ৪ সের। কল্কার্থ—পুনর্ণবা, হরিদ্রা, নিমছাল, বেগুন, দাড়িম ফলের ছাল, বৃহতী, কণ্টকারী, নাটার মূল, বাসক ছাল, নিসিন্দা, পটোলপত্র, ধুতুরা, আপাং মূল, জয়ন্তী, দন্তী, হরীতকী, আমলকী ও বহেড়া প্রত্যেকটি ৪ তোলা, বিষ ১৬ তোলা এবং শুঁঠ, পিপুল, মরিচ—প্রত্যেকটি ১৪ তোলা। এই তৈল মর্দ্দনে বাতরক্ত নষ্ট হয়।

**পথ্যাপথ্য**।—দিবসে পুরাতন চাউলের অন্ন, মুগ বা ছোলার দাল, সর্ব্ব প্রকার তিক্ত রস বিশিষ্ট তরকারী, পটোল, ঠোটে কলা, মানকচু, ছাঁচি কুমড়া প্রভৃতির তরকারী। রাত্রিতে সুজির রুটী, দুগ্ধ। ছোলা ভিজা বিশেষ উপকারী। মৎস্য, মাংস, শিম, মটর, গুড়, দধি, তিল, মাষকলাই, মূলা, পেঁয়াজ, লসুন, লঙ্কারঝাল, অধিক মিষ্ট অপথ্য। ব্যায়াম, মৈথুন, আতপ সেবন প্রভৃতি বর্জ্জনীয়।

# স্ত্রীরোগ ( Menorrhagia, Lecorrhœa, Dismeneorrhœa, and Sterility Etc. )

সাধারণতঃ প্রদর ও বাধক—এই দুইটী রোগকে আমাদের শাস্ত্রকারগণ স্ত্রীরোগ সংজ্ঞা দিয়া গিয়াছেন। এই দুইটি রোগের নিদান এবং চিকিৎসার কথাই আজ বলিব।

**প্রদর রোগের নিদান এবং লক্ষণ।** অন্যান্য রোগের মত অজীর্ণ হইতেও এই রোগের উৎপত্তি হইয়া থাকে। তদ্ভিন্ন সংযোগবিরুদ্ধ দ্রব্য ভোজন ( যেমন ক্ষীর ও মৎস্যাদি একত্রে

ভোজন ), অপক্ক দ্রব্য ভোজন, গর্ভপাত, অতিরিক্ত মৈথুন, পথপর্য্যটন, অধিক যানাদি আরোহণ, শোক, উপবাস, ভারবহন, মদ্যপান, উপবাস, অভিঘাত ও অতিনিদ্রা—এই সকল কারণে এই প্রদর রোগ উপস্থিত হয়। এই প্রদরের অন্য নাম অসৃগ্দর। যোনিদ্বার দিয়া স্রাব নির্গত হওয়া ও অঙ্গমর্দ্দ এই রোগের সাধারণ লক্ষণ। রুক্ষ, অরুণবর্ণ, ফেনযুক্ত ও মাংস ধোয়া জলের ন্যায় যদি স্রাব হইতে থাকে, তাহা হইলে বাতজ প্রদর, পীত, নীল, কৃষ্ণ বা রক্তবর্ণ উষ্ণস্রাব যদি দাহ ও চিমচিমি বেদনার সহিত নির্গত হইতে থাকে, তাহা হইলে পিত্তজ প্রদর এবং অপক্ক রসযুক্ত, পিচ্ছিল, পাণ্ডুবর্ণ ও মাংসধোয়া জলের ন্যায় যদি স্রাব নির্গত হইতে থাকে, তাহা হইলে কফজ প্রদর বলিয়া স্থির করিয়া লইবে। মধু, ঘৃত বা হরিতালের ন্যায় বর্ণবিশিষ্ট অথবা মজ্জার মত ও শবের ন্যায় গন্ধ বিশিষ্ট স্রাব নির্গত হইলে তাহাকে ত্রিদোষজ প্রদর বলিয়া জানিবে। এই ত্রিদোষজ প্রদর অসাধ্য ব্যাধি। যে প্রদর-রোগিণীর রক্ত ও বল ক্ষীণ হইয়াছে অথচ সর্ব্বদাই স্রাব নিঃসৃত হইতেছে এবং তৃষ্ণা, দাহ ও জ্বরাদি উপদ্রব যে প্রদর-রোগিণীর বর্ত্তমান, তাহাও অসাধ্য বলিয়া জানিবে।

**বিশুদ্ধ ঋতু।**—এই প্রসঙ্গে স্ত্রীলোকদিগের বিশুদ্ধ ঋতুর কথা একটু বলা আবশ্যক। যে ঋতু মাসে মাসে ঠিক একই সময়ে প্রবৃত্ত হইয়া পাঁচ দিন অবস্থিত থাকে এবং দাহ, বেদনা প্রভৃতি কোনো শারীরিক যন্ত্রণা যে সময় উপস্থিত হয় না, রক্ত পিচ্ছিল এবং পরিমাণে অল্পও নহে, অধিকও নহে, উহার বর্ণ লাক্ষা রসের ন্যায় দেখায় এবং যে রক্ত বস্ত্রে রঞ্জিত হইলেও জলে ধৌত করিলেই উঠিয়া যায়—তাহাই বিশুদ্ধ রক্ত বলিয়া জানিবে। যদি এই অবস্থায় কোনও বৈলক্ষণ্য দেখা যায়, তাহা পীড়া হইয়াছে মনে করিতে হইবে।

**বাধকের লক্ষণ।**—আয়ূর্ব্বেদশাস্ত্রে এই বাধক রোগও

প্রদর রোগেরই অন্তর্নিহিত। বাধক চলিত নাম। এই রোগ নানা প্রকারে দেখা দিয়া থাকে। কোনো কোনো বাধকে কটিদেশ ও নাভির অধোভাগ, পার্শ্বদ্বয় ও স্তনদ্বয়ে বেদনা এবং কখন কখন এক মাস বা দুই মাস ব্যাপিয়া রজঃস্রাব হইয়া থাকে। কোন কোন বাধকে যোনিতে জ্বালা অনুভূতি হয়, চক্ষু জ্বালা করে, হস্ত পদেও জ্বালা করে, নাভির নিম্নদেশে শূলবৎ বেদনা অনুভূতি হয়। রোগিণী কৃশতা অনুভব করে, এই অবস্থায় কখন কখন তিন চারি মাস অন্তর রজঃস্রাব হয়, স্তনদ্বয়ে গুরুতা বোধ হয়, রজঃস্রাবের পরিমাণ অতি অল্প হয়। কোনো বাধকে রজঃস্রাব একেবারেই হয় না, কিন্তু মাসান্তে রজঃস্রাবের নির্দ্দিষ্টকালে কটিতে, তলপেটে, স্তনদ্বয়ে এবং সর্ব্ব শরীরে অত্যন্ত বেদনা উপস্থিত হয়। প্রায় সকল প্রকার বাধকেই কিন্তু মধ্যে মধ্যে যোনিদ্বার দিয়া অল্প অল্প শ্বেতস্রাব নির্গত হইতে থাকে।

**যোনিরোগ।**—যোনিরোগ নানাপ্রকার। অনুপযুক্ত আহার, বিহার, দুষ্টরজঃ এবং বীজদোষ প্রভৃতি কারণে এই রোগের উৎপত্তি হইয়া থাকে। যে যোনি রোগে অত্যন্ত কষ্টের সহিত ফেনযুক্ত রজঃ নিঃসরণ হয়, তাহার নাম উদাবর্ত্ত। যে যোনি রোগিণীর রজঃ দূষিত হইয়া সন্তোনোৎপত্তি শক্তি নষ্ট করিয়া দেয়, তাহার নাম বন্ধ্যা। এক প্রকার যোনিরোগ আছে—তাহাতে সর্ব্বদাই যোনিতে বেদনা বর্ত্তমান থাকে, তাহার নাম বিপ্লুতা। যে যোনি রোগে মৈথুনকালে অত্যন্ত বেদনা অনুভূতি হয়, তাহার নাম পরিপ্লুতা এই চারিটি যোনি-রোগই বাতজ রোগ বলিয়া জানিবে। যোনি কর্কশ, কঠিন এবং শূল ও সূচীভেদবৎ বেদনা এই চারিটি যোনি রোগেই হইয়া থাকে। পিত্তজ যোনিরোগও চারি প্রকার। ১ম লোহিত ক্ষয়—এই যোনি-রোগে দাহ এবং রক্তক্ষয় হয়। ২য় যামিনী নামক যোনিরোগ, এই রোগে বায়ুর সহিত রক্ত মিশ্রিত শুক্র নির্গত হয়। ৩য় প্রংসসিনী

যোনিরোগ,—এই রোগে যোনি স্বস্থান হইতে অধোদেশে সঞ্চিত ও বায়ু জন্য উপদ্রব যুক্ত হয়, সন্তান প্রসবকালে অনেকের যে কষ্ট হইয়া থাকে—তাহা এই যোনিরোগের ফল বলিয়া জানিবে। ৪র্থ পুত্রঘ্নী যোনিরোগ,—এই রোগে মধ্যে মধ্যে গর্ভ সঞ্চার হয়—কিন্তু বায়ু দ্বারা রক্ত ক্ষয় জন্য সেই গর্ভ নষ্ট হইয়া থাকে। কফজ যোনিরোগও চারি প্রকার। ১ম অত্যানন্দা, এই যোনিরোগে আক্রান্তা রোগিণীর মৈথুনে তৃপ্তিবোধ হয় না। ২য়—কর্ণিনী যোনিরোগ,—এই যোনিরোগে কফ ও রক্ত দ্বারা মাংসকন্দের ন্যায় গ্রন্থি বিশেষ যোনিদেশে উৎপন্ন হইয়া থাকে। ৩য়—অচরণা যোনিরোগ,—এই রোগে পুরুষের রেতঃপাত হওয়ার অগ্রেই স্ত্রীর রেতঃপাত হইয়া যায়। এজন্য সে স্ত্রী বীজ গ্রহণে সমর্থ হয় না। ৪র্থ—অতিচরণা যোনিরোগ,—যে যোনিরোগিণীর অতিরিক্ত মৈথুনজন্য বীজ গ্রহণের শক্তি একেবারে নষ্ট হইয়া গিয়াছে, তাহাকে অতিচরণা যোনিরোগিণী বলা হয়। এই চারি প্রকার শ্লেষ্মজ যোনি রোগিণীর যোনি পিচ্ছিল,কণ্ডু যুক্ত ও অত্যন্ত শীতলস্পর্শ হয়।

উল্লিখিত কয় প্রকার যোনিরোগ ভিন্ন আরও কয় প্রকার যোনিরোগ আছে। ১ম ষণ্ডী নামক যোনিরোগ। এই প্রকার যোনি রোগে আক্রান্তা স্ত্রীর ঋতু হয় না, স্তন অতি অল্প উঠে এবং মৈথুনকালে যোনি কর্কশস্পর্শ বোধ হয়। ২য় অণ্ডলীনামক যোনিরোগ, অল্প বয়স্কা ও সূক্ষ্ম যোনিদ্বারবিশিষ্টা স্ত্রীলোক স্থূল লিঙ্গ পুরুষের সহিত যদি সহবাস করে, তাহা হইলে তাহার যোনি অণ্ডকোষের ন্যায় ঝুলিয়া পড়ে,—এই রোগিণীর নাম অণ্ডলী যোনিরোগাক্রান্তা। ৩য়—মহাযোনি এবং সূচীবক্ত্রা। যাহাদের যোনি অতি বিস্তৃত আকারের, তাহাদের যোনিকে মহাযোনি এবং সূক্ষ্ম দ্বার বিশিষ্ট যোনিকে সূচীবক্ত্রা বলে।

আর একপ্রকার রোগ স্ত্রীলোকদিগের হইয়া থাকে,—তাহার নাম যোনিকন্দ। দিবানিদ্রা, অতিশয় ক্রোধ, অধিক ব্যায়াম, অতিরিক্ত মৈথুন কিম্বা কোন কারণে যোনিদেশ ক্ষত হইলে বাতাদি দোষত্রয় কুপিত হইয়া পূঁয রক্তের ন্যায় বর্ণ বিশিষ্ট ও মান্দার ফলের ন্যায় আকৃতি বিশিষ্ট একপ্রকার মাংসকন্দ যোনিদেশে উৎপাদন করে, ইহারই নাম যোনিকন্দ। সাধারণ লোকে এই যোনিকন্দের নাম প্যাঁদ বলিয়া থাকে। এই রোগে বায়ুর আধিক্য থাকিলে কন্দ রুক্ষ, বিবর্ণ এবং ফাটা ফাটা হয়। পিত্তের আধিক্যে কন্দ রক্তবর্ণ হয় এবং তাহাতে দাহ হইতে থাকে, জ্বরও হয়। কফের আধিক্যে কন্দটি নীলবর্ণ ও কণ্ডুযুক্ত হয়। ত্রিদোষের আধিক্যে সমস্ত লক্ষণ মিলিতভাবে হয়।

**চিকিৎসা।**—বাতজ প্রদররোগে দধি ৬ তোলা, সচললবণ ৵০ আনা, কৃষ্ণজীরা, যষ্টিমধু, ও নীলোৎপল প্রত্যেকটি ।০ আনা এবং মধু ৷৷০ অর্দ্ধ তোলা—একত্র মিশাইয়া—দুই তোলা মাত্রায় দুই ঘণ্টা অন্তর দিবসে ২ বার সেবন করাইবে। পিত্তজ প্রদর রোগে বাসকের রস কিম্বা গুলঞ্চের রস চিনি মিশাইয়া সেবন করিতে দিবে। রক্ত প্রদরে রসাঞ্জন, চাঁপানটের মূল ও মধু—প্রত্যেক দ্রব্য সমভাগ, আতপ চাউল ধোয়া জলের সহিত সেবন করিতে দিবে। যজ্ঞ ডুমুরের রস বা লাক্ষাভিজান জল সেবনে প্রদর রোগের রক্তস্রাব আশু নিবারিত হয়। অশোক—রক্ত প্রদরের মহৌষধ। কেবলমাত্র অশোকছাল সিদ্ধ পান না করাইয়া অশোক দুগ্ধ বা অশোকক্ষীর পান করিতে দিবে। উহা প্রস্তুতের নিয়ম অশোকছাল ২ তোলা, চারি সের জলে সিদ্ধ করিয়া /২ সের অবশিষ্ট থাকিতে নামাইয়া তাহার সহিত /২ সের দুগ্ধ মিশ্রিত করিয়া পুনর্ব্বার পাক করিয়া দুগ্ধাবশেষে নামাইয়া ছাঁকিয়া পান করিতে দিবে। স্ত্রীলোকের অতি

তীব্রতর রক্তপ্রদরও ইহা পানে নষ্ট হইয়া থাকে। দার্ব্বাদি পাচনটি সকল প্রকার প্রদরেই বিশেষ কার্য্যকরী।

উহার উপাদানগুলি এই—

দাৰ্ব্বীরসাঞ্জন বৃষাব্দ কিরাত বিল্ব-
ভল্লাতকৈরব কৃত মধুনা কষায়ঃ।
পাক্তোজয়ত্যাতি বলং প্রদরং সশূলং-
পাতাসিতরুণ বিলোহিত নীল শুক্লম্॥

দারুহরিদ্রা, রসাঞ্জন বাসক, মুতা, চিরতা, বেলশুঠ, ও ভেলা—মিলিত সমান ভাগে ২ তোলা। জল আধসের, শেষ আধ পোয়া। ইহা পানে শূলবৎ বেদনা বিশিষ্ট অতি প্রবল পীত, কৃষ্ণ, অরুণ, লোহিত, নীল ও শ্বেত প্রদরও নষ্ট হইয়া থাকে।

সর্ব্বপ্রকার প্রদর রোগেই কাঁটান'টের মূল—চারি আনা মাত্রায় চালধোয়া জলের সহিত পেষণ করিয়া এক আনা রসাঞ্জন চূর্ণ ও মধুসহ সেবন করাইলে সর্ব্ববিধ প্রদর আরোগ্য হইয়া থাকে।

কুশের মূল চারি আনা মাত্রায় লইয়া চাউল ধোয়া জলসহ তিন দিন সেবন করাইলে সকলপ্রকার প্রদর রোগই আরোগ্য হইয়া থাকে।

শ্বেত বেড়েলার মূল দুগ্ধের সহিত পেষণ করিয়া মধুসহ প্রদররোগে সেবনের ব্যবস্থা দিবে।

আমলকী ২ তোলা পরিমাণে পেষণপূর্ব্বক সকলপ্রকার প্রদররোগেও সেবনের ব্যবস্থা দিবে।

ধাইফুল চারি আনা পরিমাণে লইয়া মধুর সহিত সেবন করাইলেও সকলপ্রকার প্রদররোগে উপকার পাওয়া যায়।

যজ্ঞডুমুরের স্বরস বা যজ্ঞডুমুরের বিচির গুড়া ও মধু ও প্রদররোগে হিতকর ব্যবস্থা।

**শাস্ত্রীয় ঔষধ।**—**পুষ্যানুগ চূর্ণ, প্রদরারি লৌহ, প্রদরান্তক লৌহ**—এই তিনটি ঔষধ প্রাতে, বৈকালে ও সন্ধ্যার সময় সাধারণতঃ ব্যবস্থা করিতে পারা যায়। এই গুলির উপাদান বলা যাইতেছে—

**পুষ্যানুগচূর্ণ।**—আকনাদি, আমের এবং জামের আঁটির শাঁস, পাথরকুচি, রসাঞ্জন, অম্বষ্ঠকী (অভাবে আকনাদি,) লক্ষণামূল, মোচরস. বরাহক্রান্তা, পদ্মকেশর, কুঙ্কুম, আতইচ, মুতা, বেলশুঠ, লোধ, স্বর্ণগৈরিক, ত্রিফলা, মরিচ, শুঠ, দ্রাক্ষা, রক্তচন্দন, ইন্দ্রযব, অনন্তমূল, ধাইফুল, যষ্টিমধু অর্জ্জুনছাল শোনাছাল—সমপরিমাণে চূর্ণ। মাত্রা ৵০ আনা হইতে চারি আনা। অনুপান আতপ চাউল ধোয়া জল। সকল প্রকার প্রদর যোনিদোষ, অতিসার ও অর্শরোগ ইহা দ্বারা আরোগ্য হয়। পুষ্যানক্ষত্রে এই ঔষধ প্রস্তুত ও প্রয়োগ করা উচিত।

**প্রদরারি লৌহ।**—কুড়চীছাল ১২॥০ সের, পাকার্থ জল ৬৪ সের, শেষ /৮ সের। এই ক্বাথ ছাকিয়া পুনর্ব্বার পাক করিবে। ঘনীভূত হইলে তাহার সহিত বরাহক্রান্তা, মোচরস আকনাদি, বেলশুঠ মুতা, ধাইফুল, আতইচ, অভ্র, লৌহ—প্রত্যেক এক্ পল চূর্ণ মিশাইবে। কুশমুল বাটিয়া জলে গুলিয়া সেই অনুপানসহ চারি আনা হইতে এক তোলা মাত্রায় ইহা সেবন করাইলে প্রদর, কটিশূল, কুক্ষিশূল প্রভৃতি নিবারিত হয়। ইহা পুষ্টিকর ও বলবর্দ্ধক।

**প্রদরান্তক লৌহ।**—পারদ, গন্ধক, বঙ্গ, রোপ্য, ও খর্পর ও কড়িভস্ম প্রত্যেক দ্রব্য ॥০ তোলা এবং লৌহ তিন তোলা। একত্র ঘৃতকুমারীর সহিত একদিন মর্দ্দন করিয়া ১ রতি মাত্রায় বটি করিবে।

আমলকীর রস, যজ্ঞডুমুরের রস, লাক্ষার রস প্রভৃতি কোন একটি অনুপানে ইহা সেবনের ব্যবস্থা দিবে।

**স্ত্রীরোগে অশোক।**—সর্ব্বদা স্মরণ রাখিও স্ত্রীরোগে অশোকের মত ঔষধ নাই। প্রায় সকল স্থলেই দেখিতে পাওয়া যায়—অশোকই এই রোগের একমাত্র ঔষধ। অশোক দুগ্ধ ছাড়া **অশোক ঘৃত** এবং **অশোকারিষ্ট** নামক যে দুইটি ঔষধ শাস্ত্রকারগণ বলিয়া গিয়াছেন—সে দুইটি ঔষধ যাবতীয় প্রদর রোগেই একবার করিয়া ব্যবস্থা করিতে পারা যায়। এই দুইটি ঔষধের মধ্যে যেখানে রোগিণীর অজীর্ণের ধাত, অগ্নিবল কমিয়া গিয়াছে, অম্ল পীড়া সময়ে সময়ে হইয়া থাকে, সেখানে অশোকঘৃত সহ্য হইবে না, সেরূপ স্থলে **অশোকারিষ্টই** সুব্যবস্থা। যদি অশোকারিষ্ট প্রস্তুত না থাকে, অশোক দুগ্ধ সেবনের ব্যবস্থা করিয়া দিও, তাহাতেও ফল পাইবে নিম্নে অশোক ঘৃত ও অশোকারিষ্ট—দুইটি ঔষধেরই প্রস্তুতবিধি বলা যাইতেছে :—

**অশোক ঘৃত।**—গব্য ঘৃত /৪ সের। ক্বাথার্থ অশোক মূলের ছাল /২ সের, জল ১৬ সের, শেষ /৪ সের। জীরা /২ সের, জল ১৬ সের, শেষ /৪ সের। আতপ চাউল ধোয়া জল /৪ সের, ছাগদুগ্ধ /৪ সের, কেশুরিয়ার রস /৪ সের। কল্কার্থ—জীবক, ঋষভক, মেদ, মহামেদ, কাকোলী, ক্ষীরকাকোলী, মুগানি, মাষাণি, জীবন্তী, যষ্টিমধু, পিয়ালসার অথবা পিয়ালবীজ, ফলসা ফল, রসাঞ্জন, যষ্টিমধু, অশোক মূল, দ্রাক্ষা, শতমূলী ও কাঁটা নটের মূল —প্রত্যেক দ্রব্য ৪ তোলা। যথাবিধি পাক করিয়া নামাইয়া শীতল হইলে ১ সের চিনি মিশাইয়া লইবে। ইহা দ্বারা রক্ত প্রদর ও তজ্জনিত বিবিধ উপদ্রব নিবারিত হয়। ইহা পুষ্টিকর, বল ও বর্ণবর্দ্ধক।

**অশোকারিষ্ট।**—অশোক ছাল ১২॥ সের, জল ২৫৬ সের, শেষ ৬৪ সের। এই ক্বাথ ছাঁকিয়া তাহাতে ২৫ সের গুড় ঢালিবে।

পথে ধাইফুল ১৬ পল (/২ সের) এবং কৃষ্ণজীরা, মুতা, শুঁঠ, দারু হরিদ্রা, রক্তোৎপলের মূল, ত্রিফলা, আমের আঁটির শাঁস, জীরা, বাসক মূলের ছাল ও রক্তচন্দন—প্রত্যেকের চূর্ণ এক পল দিয়া বদ্ধমুখভাণ্ডে ১ মাস রাখিবে। মাত্রা ৪ তোলা। সমস্ত দিনে ২।৩ বার সেব্য। ইহা সকল প্রকার প্রদরের অতি উৎকৃষ্ট ঔষধ।

**বাধক চিকিৎসা।**—বাধক রোগে রজঃস্রাব থাকিলে প্রদর রোগের মতই চিকিৎসাই করিতে হয়। যদি রজোরোধ হইয়া যায়, তাহা হইলে জবাফুল, কাঁজির সহিত বাটিয়া খাইতে দিবে এবং মুসব্বর, হীরাকস, অহিফেন ও দারুচিনি—প্রত্যেক দ্রব্য সমভাগ, জলসহ মাড়িয়া ২ রতি মাত্রায় বড়ি করিয়া শীতল জলসহ বা মিছরি ভিজান জলসহ প্রত্যহ প্রাতে ও বৈকালে সেবনের ব্যবস্থা করিবে। বাধকে রজঃস্রাব করাইবার জন্য নিম্নলিখিত ব্যবস্থাটী উপকারী :—

তিতলাউ বীজ, দন্তীমূল, পিঁপুল, গুড়, মদনফল, যষ্টিমধু, মূলার বীজ,—সমস্ত দ্রব্য সমভাগে লইয়া মনসাসীজের আটার সহিত বর্ত্তি প্রস্তুত করিয়া যোনি মধ্যে ধারণের ব্যবস্থা করিয়া দিতে হয়।

বাধক রোগে তলপেটে বেদনা থাকিলে গমের ভূষির পুলটিশ দেওয়া উত্তম ব্যবস্থা।

**নানা প্রকার যোনি রোগের চিকিৎসা।**—বাতপ্রধান যোনিরোগে বাতনাশক ঘৃতাদি পান হিতকর। গুলঞ্চ, হরীতকী, আমলা, বহেড়া ও দন্তী—ইহাদের ক্বাথে যোনি সেচন এবং তগরপাদুকা, বার্ত্তাকু, কুড়, সৈন্ধব ও দেবদারু—ইহাদের সহিত তৈল পাক করিয়া সেই তৈলে বস্ত্রখণ্ড ভিজাইয়া যোনিতে ধারণ করিবার ব্যবস্থা করিয়া দিবে। পিত্তপ্রধান যোনিরোগে যোনিতে তৈলাক্ত বস্ত্রখণ্ড ধারণ ও পিত্তনাশক শীতল ক্রিয়া প্রশস্ত। কফপ্রধান যোনি রোগে রুক্ষ ও উষ্ণ বীর্য্য ঔষধ সকল প্রয়োগ করিবে। পিঁপুল, মরিচ,

মাষকলাই শুল্‌ফা, কুড় ও সৈন্ধব—এই সকল দ্রব্য দ্বারা তর্জ্জনী অঙ্গুলীর মত বড়ি প্রস্তুত করিবে এবং যোনি মধ্যে ধারণ করিবার ব্যবস্থা করিয়া দিবে। যে জবাফুল বটিয়া কাঁজির সহিত পেষণ করিয়া বাধক রোগের রজঃস্রাব না থাকিলে সেবনের ব্যবস্থা দিয়াছি, তাহা উদাবর্ত্ত নামক যোনিরোগে বিশেষ হিতকর। এই অবস্থায় লতা কটকির কচি পাতা ঘৃতে ভাজিয়া খাইবার ব্যবস্থা দিলেও উপকার হয়। **রজঃ প্রবর্ত্তিনী বটি**—এই অবস্থায় শীতল জলসহ বা মিছরির জলসহ ব্যবস্থা করিবে। নিম্নে উহার উপাদান বলা যাইতেছে—

**রজঃ প্রবর্ত্তিনী বটিকা**—সোহাগার খই, হিং, হীরাকস ও মুসব্বর—সমভাগ। ঘৃতকুমারীর রসে মর্দ্দন। ১ রতি বটি।

এই উদাবর্ত্ত যোনিরোগে রসসিন্দুর ও বজ্রক্ষারএকত্র মিশাইয়া শীতল জল সহ সেবনের ব্যবস্থাও দিবে।

উদাবর্ত্ত যোনিরোগে তেউড়ী ও স্নেহদ্রব্য সেবন এবং সেক প্রদানে উপকার হয়।

কর্ণিনী নামক যোনিরোগে কুড়, পিঁপুল, আকন্দপাতা ও সৈন্ধব লবণ একত্র ছাগ মূত্রসহ পেষণ করিয়া বর্ত্তি প্রস্তুত করিয়া যোনি মধ্যে প্রবেশ করাইবে।

বিদীর্ণ যোনি প্রশমনের জন্য শুলফা ও কুলের পাতা পেষণ করিয়া তিল তৈলের সহিত মিশাইয়া প্রলেপ দিবে।

অন্তঃ প্রবিষ্ট যোনি বহির্গত করিবার জন্য করলার মূল পেষণ করিয়া প্রলেপ দিবার ব্যবস্থা করিবে।

প্রসংসিনী নামক যোনিরোগে—ইঁদুরের বসা মর্দ্দন করিলে পুনরায় স্বস্থানে অবস্থিত হয়।

যোনির শিথিলতা নিবারণের জন্য বচ, নীলোৎপল, কুড়, মরিচ, অশ্বগন্ধা, হরিদ্রা—সমভাগে পেষণ করিয়া প্রলেপ দিবে এবং কৎ

জায়ফল ও কর্পূর অথবা মদন ফল ও কর্পূর—মধুর সহিত মিশাইয়া যোনি মধ্যে প্রয়োগ করিবে।

যোনিতে দুর্গন্ধ নিবারণের জন্য আম, জাম, কয়েদ, বেল, টাবালেবু ও বেল—ইহাদের কচি পাতা, যষ্টিমধু ও মালতী ফুল—এই সকল দ্রব্যের ক্বাথসহ ঘৃত পাক করিয়া সেই ঘৃতে বস্ত্রখণ্ড মাখাইয়া যোনিমধ্যে ধারণ করিবার ব্যবস্থা করিবে।

বন্ধ্যারোগ নিবারণের জন্য অশ্বগন্ধার ক্বাথসহ দুগ্ধ পাক করিয়া তাহাতে ঘৃত প্রক্ষেপ দিয়া ঋতুস্নানের পর সেবন করিতে দিবে। পীত ঝাঁটির মূল, ধাইফুল, বটের শুঙ্গী ও নীলোৎপল—এই সমস্ত দ্রব্য দুগ্ধের সহিত পেষণ করিয়া কিম্বা শ্বেত বড়েলা, চিনি, যষ্টিমধু, রক্তবড়েলা, বটের শুঙ্গা ও নাগেশ্বর—এই—সমস্ত দ্রব্য মধুসহ পেষণ করিয়া দুগ্ধ ও ঘৃতসহ সেবন করিলে বন্ধ্যারোগ নিবারিত হয়। **ফল কল্যাণ ঘৃত** বন্ধ্যারোগের প্রসিদ্ধ ঔষধ। নিম্নে উহার উপাদান বলা যাইতেছে :—

**ফল কল্যাণ ঘৃত।**—গব্য ঘৃত /৪ সের। কল্কার্থ—মঞ্জিষ্ঠা, যষ্টিমধু, কুড়, হরীতকী, আমলকী, বহেড়া, চিনি, বেড়েলামূল, মেদ, ক্ষীর বিদারী, হরিদ্রা, দারুহরিদ্রা, হিং, কটকী নীলোৎপল, কুমুদ, কাকোলী, অশ্বগন্ধামূল, বনযমানী, কিসমিস, কাকোলী, ক্ষীর, কাকোলী, শ্বেতচন্দন, রক্তচন্দন ও লক্ষণামূল—ইহাদের প্রত্যেকের ২ তোলা এবং শতমূলীর রস ১৬ সের ও দুগ্ধ ১৬ সের। এই ঘৃত পানে যোনিদোষ ও রজোদোষ প্রভৃতি নানা প্রকার স্ত্রীরোগ বিনষ্ট হয়। এই ঘৃতে লক্ষণামূলের উল্লেখ না থাকিলেও বৃদ্ধ বৈদ্যগণ কল্কার্থ লক্ষণামূল প্রদান করিয়া থাকেন। এই ঘৃত জীবিতবৎসা ও এক বর্ণা গাভীর দুগ্ধ হইতে ঘৃত প্রস্তুত করিয়া তদ্দ্বারা প্রস্তুত করিতে হয় এবং ঘুঁটের আগুনে পাক করিতে হয়।

যোনিরোগের মধ্যে কন্দরোগ নিবারণের জন্য ত্রিফলার কাথে মধু প্রক্ষেপ দিয়া তদ্বারা যোনি ধৌত করিবার ব্যবস্থা দিবে। গেরিমাটি, আম্রকেশী, বিড়ঙ্গ, হরিদ্রা, রসাঞ্জন ও কটফল—এই সকল দ্রব্যের চূর্ণ—মধু মিশ্রিত করিয়া কন্দে প্রলেপ দিবে। ইঁদুরের মাংস খণ্ড খণ্ড করিয়া তিল তৈলের সহিত পাক করিবে। ঐ তৈলে বস্ত্রখণ্ড সিক্ত করিয়া যোনিতে ধারণ করিলে কন্দরোগ নিবারিত হয়।

**পথ্যাপথ্য।** প্রদর ও যোনিরোগে দিবসে পুরাতন চাউলের অন্ন, মুগ, ও ছোলার দাল, পটোল, ডুমুর, পাকা কুমড়া, মোচা, বেগুন, আলু, উচ্ছে, কাঁচকলা প্রভৃতির তরকারি, অল্প পরিমাণে ক্ষুদ্র মৎস্য ও মাংসের যূষ। রাত্রিতে রুটি, লুচি ও ঐ প্রকার তরকারী। অম্লের মধ্যে পাতি লেবু। তৈলে পাক করা দ্রব্য ব্যবহার না করিয়া ঘৃতপক্ক দ্রব্য ব্যবহার কর্ত্তব্য। জল খাবার—ময়দা সুজি ও ছোলার বেসমে প্রস্তুত সকল প্রকার দ্রব্য। খেজুর, দাড়িম, পাণিফল, কিসমিস, মিছরি, ইক্ষু প্রভৃতি। স্নান—যত কম হয় ততই মঙ্গল। যে দিবস স্নান করিবে, গরম জলে স্নান করা হিতকর।

অপথ্য—শাক, অম্ল, কলাইয়ের দাল, লঙ্কার ঝাল, গুরুপাক ও তীক্ষ্ণবীর্য্যদ্রব্য, দধি, বৃহৎ মৎস্য, অধিক লবণ, অধিক দুগ্ধ, দিশি কুমড়া, সূর্য্যাদির তাপ লাগান, ভারি দ্রব্য উত্তোলন, অধিকবার উচ্চ স্থান হইতে নামা উঠা, মলমূত্রাদির বেগ ধারণ, হিম লাগান, রাত্রি জাগরণ, পথ পর্য্যটন প্রভৃতি অনিষ্ট কর। মৈথুন একেবারে নিষিদ্ধ।

# গর্ভিণী রোগ

## ( Abortion and unnatural Labour )

স্ত্রীলোকদিগের গর্ভাবস্থায় জ্বরাদি হইলে তাহার চিকিৎসা বিশেষ বিবেচনাপূর্ব্বক করিবার আবশ্যক হয়। জ্বরাদি রোগের সাধারণ চিকিৎসার রীতি অনুসরণ করা কখনও গর্ভাবস্থায় কর্ত্তব্য নহে। বিবমিষা ও বমন, শিরোঘূর্ণন, জ্বর প্রকাশ বা জ্বরভাব, কাহারও কাহারও প্রবল জ্বর, শোথ—এই সমস্ত রোগের লক্ষণ গর্ভাবস্থায় সাধারণতঃ অনেক গর্ভিণীরই প্রকাশ পাইয়া থাকে। বিশেষ বিবেচনা-পূর্ব্বক স্থিরবুদ্ধি হইয়া চিকিৎসা না করিলে এই সকল অবস্থায় বিপদ ঘটিবার খুবই সম্ভাবনা। নিম্নে যে সকল রোগ এবং ঔষধের কথা বলা যাইতেছে, গর্ভিণীর জ্বরাদি রোগে এই সকল ব্যবস্থায় চিকিৎসা করা কর্ত্তব্য।

**গর্ভিণীর জ্বরে।** যষ্টিমধু, রক্তচন্দন, বেণারমূল, অনন্তমূল, পদ্মকাষ্ঠ ও তেজপত্র প্রত্যেক দ্রব্য ৵১০ ওজনে লইয়া আধ সের জলে সিদ্ধ করিয়া আধ পোয়া থাকিতে নামাইয়া মধু প্রক্ষেপ দিয়া গর্ভিণীদিগের সাধারণ জ্বরে সেই কাথ দুইবার করিয়া পান করিতে দিবে অথবা রক্তচন্দন, অনন্তমূল, লোধ ও দ্রাক্ষা—প্রত্যেক দ্রব্য অর্দ্ধ তোলা করিয়া লইয়া ঐরূপ ভাবে কাথ প্রস্তুত করিয়া চিনি প্রক্ষেপ দিয়া পান করিতে দিবে। যদি ঐরূপ ব্যবস্থা করিয়া জ্বরের উপশম না হয়, তাহা হইলে **গর্ভচিন্তামণি রস** ও **গর্ভবিলাস রস** বা **গর্ভপিযূষবল্লী রস**—ইহাদের যে কোন একটি ঔষধ উল্লিখিত কাথ দুইটির কোন একটির সহিত সমস্ত দিনে দুইবার

করিয়া সেবন করাইবে। নিম্নে ঐ তিনটি ঔষধের উপাদান বলা যাইতেছে ;—

**গর্ভচিন্তামণি রস।** রসসিন্দুর, রৌপ্য ও লৌহ, প্রত্যেক দ্রব্য দুই তোলা, অভ্র চারি তোলা, এবং কর্পূর, বঙ্গ, তাম্র জায়ফল, জৈত্রী, গোক্ষুরবীজ, শতমূলী, বেড়েলা ও গোরক্ষচাকুলে—প্রত্যেক দ্রব্য এক তোলা। একত্র জল সহ মাড়িয়া দুই রতি বটী। এই ঔষধে গর্ভিণীর জ্বর, দাহ, প্রদর এবং সূতিকা রোগ উপশমিত হয়।

**গর্ভবিলাস রস।** পারদ, গন্ধক, ও তুঁতে, প্রত্যেক দ্রব্য সমভাগ। গোঁরা লেবুর রসের সহিত তিন দিন মর্দ্দন করিয়া ত্রিকটু অর্থাৎ শুঁঠ, পিঁপুল, মরিচ—এই তিনটি দ্রব্যের ক্বাথে তিনবার ভাবনা দিয়া চারি রতি পরিমিত বটি করিবে।

**গর্ভপীযুষবল্লী রস।**—পারদ, গন্ধক, স্বর্ণ, লৌহ, রৌপ্য, মাক্ষিক, হরিতাল, বঙ্গ ও অভ্র—প্রত্যেক দ্রব্য সমভাগে লইয়া ব্রাহ্মী, বাসক, ভৃঙ্গরাজ, ক্ষেৎপাঁপড়া ও দশমূল—ইহাদের রস বা ক্বাথের সহিত সাতবার করিয়া ভাবনা দিয়া ১ রতি পরিমিত বটি করিবে।

গর্ভাবস্থায় জ্বরের জন্য উপরিউক্ত ব্যবস্থা ভিন্ন জ্বর রোগোক্ত পাচন ঔষধ গুলির মধ্যে যে গুলি মৃদুবীর্য্য—বিশেষ বিবেচনা পূর্ব্বক সেগুলির প্রয়োগ করিতে পারা যায়।

**অতিসার এবং গ্রহণী রোগে।**—আমছাল এবং জামছালের ক্বাথের সহিত খৈচূর্ণ মিশ্রিত করিয়া সেবন করাইবে। **হ্রীবেরাদি ক্বাথ, লবঙ্গাদি চূর্ণ ইন্দুশেখর রস** এবং অতিসার ও গ্রহণী রোগের মৃদুবীর্য্য ঔষধগুলিও এইরূপ অবস্থায় ব্যবহার করান যায়।

**হ্রীবেরাদি ক্বাথ।**—বালা, আতইচ, মুথা, মোচরস ও ইন্দ্রযব—প্রত্যেক দ্রব্য ৹।৵১০। জল আধ সের, শেষ আধপোয়া।

এই ক্বাথ সেবনে শুধু অতিসার এবং গ্রহণী রোগ নহে, প্রচলিত গর্ভ স্থিতিশীল হয় এবং প্রদর ও কুক্ষিশূল উপশমিত হয়।

**লবঙ্গাদি চূর্ণ।**—লবঙ্গ, সোহাগার খই, মুতা, ধাইফুল, বেলশুঁঠ, ধনে, জায়ফল, শ্বেতধুনা, শুলফা, দাড়িম ফলের ছাল জীরা, সৈন্ধব, মোচরস, নীলোৎপল, রসাঞ্জন, অভ্র, বঙ্গ, বরাহক্রান্তা, রক্তচন্দন, শুঠ, আতইচ, কাঁকড়শৃঙ্গী, খদির ও বালা—প্রত্যেক দ্রব্যের চূর্ণ সমভাগ। মাত্রা চারি আনা, ছাগীদুগ্ধ সহ সৈব্য। এই ঔষধে গ্রহণী ও অতিসার, আমরক্ত, শূল, শোথ এবং জ্বরও প্রশমিত হয়।

**ইন্দুশেখর রস।**—শিলাজতু, অভ্র, রসসিন্দূর, প্রবাল, লৌহ স্বর্ণমাক্ষিক ও হরিতাল—প্রত্যেক দ্রব্য সমভাগ। ভৃঙ্গরাজ, অর্জ্জুনছাল, নিসিন্দা, বাসক, স্থলপদ্ম ও কুড়চি ছালের রসে ভাবনা দিয়া মটর প্রমাণ বটি। এই ঔষধে গর্ভিণীর অতিসার ও গ্রহণী ভিন্ন জ্বর, কাস, শ্বাস, শিরঃপীড়া, রক্তাতিসার, অগ্নিমান্দ্য, আলস্য ও দৌর্ব্বল্য নষ্ট হইয়া থাকে।

**গর্ভিণীর মল রোধে।**—গর্ভিণীর মল রোধ হইলে আম, পাকা বেল, কিসমিস, পাকা পেঁপে ও গরম দুগ্ধ প্রভৃতি সেবনের ব্যবস্থা করিবে। বিরেচক ঔষধ এই অবস্থায় প্রয়োগ করা কর্ত্তব্য নহে, তাহাতে গর্ভপাতের বিশেষ আশঙ্কা।

**গর্ভিণীর শোথে।**—গর্ভিণীর শোথে শুষ্ক মূলা, শ্বেতপুনর্ণবা, গোক্ষুরবীজ, কাঁকুড়বীজ ও শসাবীজ প্রত্যেক দ্রব্য ।৵১০, জল আধসের শেষ আধ পোয়া, এই ক্বাথে চিনি মিশাইয়া পান করিতে দিবে। মনসা সীজের পাতার রস শোথ স্থানে মালিশ করিবারও ব্যবস্থা করিয়া দিবে। প্রায় অধিকাংশ স্থলে দেখা গিয়াছে, গর্ভিণী-দিগের শোথ—প্রসবের পর আপনা আপনি সারিয়া থাকে, সুতরাং ব্যস্ত হইয়া চিকিৎসা করা কর্ত্তব্য নহে।

**গর্ভিণীর বমনে।**—বমনের ইচ্ছা বা বমন হওয়া গর্ভাবস্থার সাধারণ নিয়ম। এজন্য তাহা নিবারণের জন্য সহসা কোন ঔষধের ব্যবস্থা না করা উচিত। প্রত্যহ প্রাতঃকালে কিঞ্চিৎ মিছরির সরবৎ বা দুগ্ধ খাইতে দিলে স্বাভাবিক বমির হ্রাস হইয়া থাকে। যদি সর্ব্বদাই বমি হইতে থাকে, তাহা হইলে খৈ চূর্ণ, দ্রাক্ষা ও চিনি—একত্র জল সহ মর্দ্দন করিয়া ছাঁকিয়া লইয়া সেই জল অল্প অল্প পান করিতে দিবে অথবা দ্রাক্ষা, শসাবীজ, বড় এলাইচ, মৌরি একত্র সমভাগে বাটিয়া এবং শ্বেত চন্দন ঘষিয়া উহার সহিত শীতল জল মিশাইয়া অল্প অল্প পান করিতে দিবে। এই অবস্থায় **গর্ভবিলাস রস** এবং বাতব্যাধি অধিকারোক্ত **বিষ্ণু তৈল, মধ্যম নারায়ণ তৈল,** প্রভৃতি মর্দ্দনের ব্যবস্থা করিবে। গর্ভিণীর শিরোঘূর্ণন হইলেও এই সকল তৈল মস্তকে ব্যবহার করা আবশ্যক।

**গর্ভিণীর মূত্ররোধে।**—গর্ভাবস্থায় মূত্ররোধ হইলে **তৃণপঞ্চমূল** অর্থাৎ কুশ, কেশে, বেণার মূল, কৃষ্ণ ইক্ষুমূল ও খাগড়া মূল ইহাদের ক্কাথ সহ দুগ্ধ পাক করিয়া পান করিতে দিবে।

**গর্ভস্রাব ও গর্ভপাত।**—গর্ভ সঞ্চার অবধি চারিমাস পর্য্যন্ত দ্রব থাকার জন্য চারিমাসের মধ্যে গর্ভ নষ্ট হইলে অতিরিক্ত রক্ত স্রাব হয়, উহাকে গর্ভস্রাব বলে এবং চারিমাসের পর স্থির শরীরাপন্ন হয় বলিয়া পঞ্চম বা ষষ্ঠ মাসে যদি রক্ত স্রাব হইয়া গর্ভ নষ্ট হয়,—তাহা হইলে গর্ভপাত বলে।

**গর্ভস্রাব ও গর্ভপাতের নিদান।**—অত্যন্ত মৈথুন, পথ পর্য্যটন, জ্বর, উপবাস, উর্দ্ধ হইতে পতন, প্রহার, অজীর্ণ, দ্রুতবেগে গমন, বমন, বিরেচন, কুন্থন, গর্ভপাতকারক দ্রব্য সেবন, মলমূত্রাদির বেগ ধারণ, উৎকট ভাবে উপবেশন বা শয়ন এবং তীক্ষ্ণ, উষ্ণ, কটু, তিক্ত ও রুক্ষ দ্রব্য অতিরিক্ত ভোজন এই সকল কারণে গর্ভপাত হইয়া

থাকে। গর্ভস্রাব বা গর্ভপাতের পূর্ব্বে যোনি হইতে বেদনার সহিত রক্তস্রাব হইয়া থাকে।

**রক্তস্রাবের চিকিৎসা।**—গর্ভের প্রথম মাসে রক্তস্রাব হইলে যষ্টিমধু, শাকবীজ, ক্ষীরকাঁকোলী ও দেবদারু—এই সকল দ্রব্যের সহিত দুগ্ধ পাক করিয়া পান করিতে দিবে। দ্বিতীয় মাসে রক্ত স্রাব হইলে আমরুল, কৃষ্ণতিল, মঞ্জিষ্ঠা ও শতমূলী, তৃতীয় মাসে পরগাছা অর্থাৎ বাঁদরা, ক্ষীরকাকোলী, নীলসুঁদী ও অনন্তমূল, চতুর্থ মাসে অনন্তমূল শ্যামালতা, রাস্না, বামুনহাটি ও যষ্টিমধু, পঞ্চম মাসে বৃহতী, কণ্টকারী, গাম্ভারী ফল, বটাদি অর্থাৎ বট, অশ্বথ, পাকুড়, যজ্ঞডুমুর ও বেতস বৃক্ষের ছাল ও শুঙ্গা এবং গব্যঘৃত, ষষ্ঠ মাসে চাকুলে, বেড়েলা, সজিনাবীজ, গোক্ষুর ও যষ্টিমধু, সপ্তম মাসে পাণিফল, মৃণাল, কিসমিস, কেশুর, যষ্টিমধু ও চিনি, অষ্টম মাসে কয়েদবেল, বৃহতী, পটোল পত্র ও ইক্ষু মূল, নবমমাসে যষ্টিমধু, অনন্তমূল, ক্ষীরকাকোলী ও শ্যামালতা এবং দশম মাসে কেবল শুঁঠের সহিত দুগ্ধ পাক করিয়া পান করাইবার ব্যবস্থা করিয়া দিবে।

**গর্ভবেদনার চিকিৎসা।**—যদি প্রথম মাসে গর্ভবেদনা উপস্থিত হয়, তাহা হইলে শ্বেতচন্দন, শুল্‌ফা, চিনি ও মদনফল সম পরিমাণে আতপ চাউল ধোয়া জলের সহিত সেবন করাইবে অথবা তিল, পদ্মকাষ্ঠ, শালুক ও শালিতণ্ডুল—এই সমুদয় দ্রব্য দুগ্ধসহ পেষণ করিয়া চিনি, মধু ও দুগ্ধের সহিত পান করাইবে এবং ইহা জীর্ণ হইলে দুগ্ধান্ন ভোজন করাইবে। দ্বিতীয় মাসের গর্ভবেদনায় পদ্ম, পানিফল ও কেশুর—তণ্ডুলোদকে পেষণ করিয়া তণ্ডুল জলের সহিত সেবন করাইবে। তৃতীয় মাসের বেদনায় শতমূলী ২ ভাগ ও আমলকী ১ ভাগ একত্র পেষণ করিয়া গরম জলের সহিত সেবন করাইবে অথবা পদ্ম, নীলসুঁদী ফুল ও শালুক, চিনির জলের সহিত পেষণ করিয়া সেবন

করাইবে। ৪র্থ মাসের বেদনায় নীলসুঁদী, শালুক, কণ্টকারী ও গোক্ষুর অথবা গোক্ষুর, কণ্টকারী, বালা ও নীলসুঁদী—এই সমস্ত দ্রব্য দুগ্ধের সহিত পেষণ করিয়া সেবন করাইবে। পঞ্চম মাসের বেদনায় নীলসুঁদী ও ক্ষীরকাকোলী—দুগ্ধের সহিত পেষণ করিয়া, দুগ্ধ, ঘৃত ও মধুর সহিত পান করাইবে অথবা নীলসুদী, ঘৃতকুমারী ও কাঁকলা, সমভাগে জলের সহিত পেষণ করিয়া দুগ্ধ সহ পান করাইবে। ষষ্ঠ মাসের বেদনায় টাবালেবুর বীজ, প্রিয়ঙ্গু রক্তচন্দন, ও নীলসুঁদী দুগ্ধের সহিত পেষণ করিয়া কিম্বা পিয়ালবীজ, দ্রাক্ষা ও খই চূর্ণ—শীতল জলের সহিত মিশ্রিত করিয়া সেবন করাইবে। সপ্তম মাসের বেদনায় শতমূলী ও পদ্মমূল বাটিয়া দুগ্ধের সহিত কিম্বা কয়েদ বেল, সুপারি মূল, খই ও চিনি—শীতল জলের সহিত সেবন করাইবে। অষ্টম মাসের বেদনায় সপ্তম মাসোক্ত দ্রব্য আতপ চাউল ধোয়া জলের সহিত বাটিয়া পান করিতে দিবে। নবম মাসের বেদনায় এরণ্ড মূল ও কাঁকলা—কাঁজির সহিত বাটিয়া সেবন করাইবে। দশমাসের বেদনায় যষ্টিমধু, ও মুগ—চিনির জল বা দুগ্ধে বাটিয়া সেবন করাইবে। একাদশ মাসের বেদনায় যষ্টিমধু, পদ্মকাষ্ঠ, মৃণাল ও নীলসুঁদী অথবা ক্ষীরকাকোলী নীলসুঁদী, কুড়, বরাঙ্গক্রান্তা ও চিনি—এই সমস্ত দ্রব্য শীতল জলের সহিত বাটিয়া দুগ্ধের সহিত সেবন করাইবে। দ্বাদশ মাসের বেদনায় চিনি, ভূমিকুষ্মাণ্ড, কাকোলী ও ক্ষীর কাঁকোলী এই সমস্ত দ্রব্য শীতল জলের সহিত বাটিয়া সেবন করাইবে।

**গর্ভবেদনার বিশেষ কথা।**—নবম, দশম একাদশ ও দ্বাদশ মাস পর্য্যন্ত প্রসব কাল। এ সময় গর্ভ বেদনা উপস্থিত হইলে তাহা প্রসব বেদনা কিনা বিশেষ বিবেচনা করিয়া ঔষধ দেওয়া কর্ত্তব্য। যদি প্রসব বেদনা হয়, তাহা হইলে, বেদনা নিবারক কোনও ঔষধ দেওয়া কর্ত্তব্য নহে।*

**গর্ভস্থান ভ্রষ্ট হইলে।**—কোন কারণে গর্ভ স্থান ভ্রষ্ট হইলে আমাশয় ও পক্বাশয়ের ক্ষুব্ধতা এবং কুক্ষিশূল, পার্শ্বশূল, প্রভৃতি উপদ্রব উপস্থিত হয়। এরূপ অবস্থায় গর্ভ চালিত হইলে, কুম্ভকারগণ হাঁড়ি প্রস্তুত করিবার জন্য মর্দ্দনাদি দ্বারা যে মৃত্তিকা প্রস্তুত করিয়া থাকে, সেই মৃত্তিকা অর্দ্ধ তোলা, এক পোয়া—ছাগ দুগ্ধ ও চারি আনা মধুর সহিত মিশ্রিত করিয়া সেবন করিতে দিবে অথবা—বালা, আতইচ, মুতা, মোচরস ও ইন্দ্রযব—এই সকল দ্রব্যের এক একটি ।৵১০ ওজনে লইয়া আধসের জলে জ্বাল দিয়া এবং আধপোয়া থাকিতে নামাইয়া ক্বাথ প্রস্তুত করিয়া সেবন করাইবে। ইহা দ্বারা গর্ভ চালনা, কুক্ষিশূল ও পার্শ্বশূল নিবারিত হইয়া থাকে।

**গর্ভিণীর শূলে।**—গর্ভস্থান ভ্রষ্ট হওয়ার ফলে গর্ভিণীর কুক্ষিশূল বা পার্শ্বশূল উপস্থিত হইলে কুশমূল, কেশেমুল, এরণ্ডমূল ও গোক্ষুর মূল প্রত্যেক দ্রব্য ।০ তোলা, দুগ্ধ ১৬ তোলা, জল, ৬৪ তোলা, শেষ ১৬ তোলা—ইহার সহিত চিনি মিশ্রিত করিয়া পান করিতে দিবে।

**স্রাবজনিত শূলে।**—গর্ভিণীর স্রাবজনিত শূল বেদনায়—কেশুর, পনিফল, পদ্মকেশর, নীলশুঁদী, মুগানি ও যষ্টিমধু—ইহাদের সহিত দুগ্ধ পাক করিয়া পান করাইবে।

**প্রসব হইতে বিলম্ব হইলে।**—প্রসব বেদনা উপস্থিত অথচ প্রসব হইতেছে না, গর্ভিণী কষ্ট, পাইতেছে—এরূপ অবস্থায় ঈশলাঙ্গলার মূল কাঁজিতে পেষণ করিয়া পদদ্বয়ে লেপন করিবে। বাসকের মূল কটিতে বাঁধিয়া দিবে অথবা বাসকের মূল পেষণ করিয়া নাভি, বস্তি ও যোনিতে প্রলেপ দিবে। কাঁজির সহিত গৃহঝুল, ঘৃতের সহিত ছোলঙ্গ লেবুর মূল ও যষ্টিমধু, শালপাণি, ফস্‌লাফল, আকনাদি, ঈশলাঙ্গলা ও আপাং ইহাদের মধ্যে যে কোন একটি

দ্রব্যের মূল নাগদানার মূল ও চিতামূল সমভাগে পেষণ করিয়া চারি আনা মাত্রায় সেবন করাইলেও সুখে প্রসব হইয়া থাকে। ঈশঙ্গলার মূল বা সূর্য্যাবর্ত্তের মূল—সূত্র দ্বারা হস্তে ও পদে বন্ধন করিলে শীঘ্র প্রসব হয়। পুঁইশাকের মূল পেষণ করিয়া তিলতৈল সহযোগে যোনির অভ্যন্তরে লেপন করিলে বিনাক্লেশে প্রসব হয়। পিঁপুল ও বচ—জলদ্বারা পেষণ করিয়া এরণ্ড তৈলসহ নাভিদেশে—লেপন করিলে বহুদোষে পীড়িতা নারীও সহজে প্রসব করিয়া থাকে।

**মৃতসন্তান প্রসবের উপায়।**—গর্ভস্থ শিশু জীবিত না থাকিলে প্রায়ই প্রসব হয় না, এরূপ অবস্থায় অনেক সময় শস্ত্র-প্রয়োগের আবশ্যক হয়। কিন্তু গর্ভিণীর মস্তকে অল্পমাত্রায় সীজের আঠা প্রদান করিলে অনেক সময় মৃতসন্তান সহজে প্রসব হইয়া থাকে। পিঁপুল ও বচ জলে পেষণ করিয়া এরণ্ড তৈলসহ নাভিতে প্রলেপ দেওয়ার কথা পূর্ব্বে যাহা বলা হইয়াছে, গর্ভস্থ শিশু মৃত হইলে উহা দ্বারাও তাহা প্রসব হইয়া থাকে। এরূপ অবস্থায় নাগদানার মূল ও চিতামূল বাটিয়া চারি আনা মাত্রায় সেবনের ব্যবস্থা পূর্ব্বে যাহা দেওয়া হইয়াছে, তদ্দ্বারাও উপকার হইবে।

**ফুল পতিত করণের উপায়।**—যথা সময়ে ফুল পতিত না হইলে তিতলাউ, সাপের খোলস, ঘোষালতা, ষর্পপ তৈল, এই সমস্ত দ্রব্যের ধূপ প্রস্তুত করিয়া যোনিতে প্রদান করিবে। অঙ্গুলিতে কেশ জড়াইয়া সেই অঙ্গুলি দ্বারা প্রসূতির কণ্ঠদেশ ঘর্ষণ করিবার ব্যবস্থা করিয়া দিবে। ঈশলাঙ্গলার মূল পেষণ করিয়া হস্ত পদে লেপ দিবে।

**মক্কল শূল চিকিৎসা।**—প্রসবের পর বস্তি ও শিরো-দেশে অত্যন্ত বেদনা হইলে তাহাকে মক্কলশূল বলে। যবক্ষার—ঘৃত

ও গরম জলের সাহত এরূপ অবস্থায় সেবন করান হিতকর। পিঁপুল, পিঁপুলমূল, চই, চিতামূল শুঁঠ মরিচ, গজপিঁপুল, রেণুকা, বড় এলাইচ, যমানী, ইন্দ্রযব, আকনাদি, জীরা, সর্ষপ, ঘোড়া নিমের ফল, হিং, বামুনহাটি, মূর্ব্বা, আতইচ, বচ, বিড়ঙ্গ ও কটকী—সমস্ত দ্রব্য মিলিত দুই তোলা, আধসের জলে জ্বাল দিয়া আধ পোয়া থাকিতে নামাইয়া সেই ক্বাথে সৈন্ধব লবণ প্রক্ষেপ দিয়া পান করিবার ব্যবস্থা করিয়া দিবে।

**গর্ভিণী শুষ্ক হইতে থাকিলে।**—গর্ভাবস্থায় বায়ু অতিশয় কুপিত হইলে গর্ভিণী শুষ্ক হইতে থাকে। এরূপ অবস্থায় গর্ভ ও গর্ভিণী শুষ্ক হইয়া উপযুক্ত মাত্রায় বর্দ্ধিত হইতে পারে না। যষ্টিমধু ও গাম্ভারী ফল সহ দুগ্ধ পাক করিয়া সেই দুগ্ধ পান করান এরূপ অবস্থায় হিতকর অথবা এরূপ অবস্থায় গুলঞ্চ, অশ্বগন্ধা, শতমূলী মুগানি, মাষানী, জীবন্তী, ও যষ্টিমধু এই সকল দ্রব্যের সহিত যথাবিধি ঘৃত পাক করিয়া সেবন করাইবে।

**গর্ভাবস্থায় পথ্যাপথ্য।**—লঘুপাক অথচ পুষ্টিকর ও রুচি জনক আহার করা গর্ভাবস্থায় সাধারণ নিয়ম। গর্ভাবস্থায় অধিক পরিশ্রম করাও যেরূপ অনিষ্টকর, সেইরূপ একেবারে বসিয়া থাকাও অনিষ্ট জনক। যে সকল কার্য্যে শ্বাসপ্রশ্বাস বেশীক্ষণ রুদ্ধ রাখিতে হয়, অধিক বেগ দিতে হয় কিম্বা তলপেটে চাপ পড়ে—সেই সকল কার্য্য একেবারে পরিহার করা আবশ্যক। পদব্রজে বা দ্রুতযানে গমনাগমন —গর্ভাবস্থায় বিশেষ অনিষ্টকর। উপবাস রাত্রিজাগরণ, দিবানিদ্রা, অগ্নিসন্তাপ, মৈথুন, ভারবহন, কঠিন শয্যায় শয়ন, উচ্চ স্থানে আরোহণ ও মল মূত্রাদির বেগ ধারণ—গর্ভিণীগণ একেবারে পরিহার করিবেন।

ইহাভিন্ন গর্ভাবস্থায় যে সকল পীড়া হইবে, সেই সকল রোগোক্ত নিয়ম সকল তাঁহাদের পক্ষে পালনীয়। উপবাসযোগ্য পীড়ায় কিন্তু একেবারে উপবাস না দিয়া অল্প ভোজন করিতে দিবে। অতিরিক্ত বায়ু কর্ত্তৃক গর্ভিণী ও গর্ভ শুষ্ক প্রাপ্ত হইতেছে বুঝিলে ঘৃত, দুগ্ধ, হংসডিম্ব ও ছাগাদির মাংস প্রভৃতি আহারের ব্যবস্থা করা আবশ্যক।

**প্রসবান্তে পথ্য।**—প্রসবের দিন হইতে তিনদিন পর্য্যন্ত দুগ্ধ বা দুগ্ধসাগু প্রভৃতি লঘু পথ্য ব্যবস্থেয়। প্রসবের পর দিন হইতে দুগ্ধ ভাত দিলেও ক্ষতি নাই। প্রসবের পর পাঁচ দিন পর্য্যন্ত প্রসূতিকে উঠিয়া বসিতে বা বেড়াইতে দেওয়া কর্ত্তব্য নহে। সাতদিন পর্য্যন্ত স্নান করিতে দিবে না। তাহার পরও ১৫।১৬ দিন গরম জলে স্নান করান উচিত। অগ্নি সন্তাপ সেবন, শুঁঠ ও গোলমরিচ, আদা, কৃষ্ণ জীরা প্রভৃতি দ্রব্য বাটিয়া এদেশে যে ঝাল খাওয়ানর ব্যবস্থা আছে তাহা বিশেষ উপকারী। প্রসূতিদিগকে মলিন বস্ত্রে ও মলিন শয্যায় শয়ন করিতে দেওয়া উচিত নহে।

## সূতিকা রোগ

স্ত্রীলোকদিগের গর্ভাবস্থায় যেরূপ নানারূপ রোগ হইতে পারে, সেইরূপ প্রসবের পরও অনুচিত আহার, দোষজনক দ্রব্য ভক্ষণ, বিষমাশন এবং অজীর্ণসত্ত্বে ভোজন দ্বারা জ্বর, কাস, অঙ্গমর্দ্দন, পিপাসা, গুরু গাত্রতা, শোথ, শূল ও অতিসার প্রভৃতি রোগ জন্মিতে পারে। শাস্ত্রকারগণ সেই সকল রোগের নাম দিয়াছেন সূতিকারোগ। এরূপ

অবস্থার পীড়াগুলি বিশেষ কষ্টসাধ্য, এই গুলিকে বাতশ্লৈষ্মিক বলিয়া জানিবে।

**চিকিৎসা।**—ভাবমিশ্র বলেন, সূতিকারোগ প্রশমনার্থ বাতনাশক চিকিৎসাই প্রশস্ত। এরূপ অবস্থায় জ্বর হইলে "সূতিকা দশমূল পাচন"টি বিশেষ উপকারী। নিম্নে ইহার উপাদানগুলি বলা যাইতেছে—

শালপর্ণী পৃশ্নিপর্ণী বৃহতীদ্বয় গোক্ষুরম্।
দাসী প্রসারণী বিশ্ব গুড়ূচী মুস্তকং তথা॥
নিহন্তি সূতিকারোগং জ্বরং দাহ সমন্বিতম্।

শালপাণি, চাকুলে, বৃহতী, কণ্টকারী, গোক্ষুর, নীলঝিণ্টি, গন্ধভাদুলে, শুঁঠ, গুলঞ্চ ও মুতা। প্রত্যেক দ্রব্য ১৯ রতি ২ ধান। জল আধসের, শেষ অর্দ্ধপোয়া। জ্বর ও দাহ সমন্বিত সূতিকারোগে ইহা প্রযুজ্য।

যে "হ্রীবেরাদি" পাচনটার কথা গর্ভিণীরোগে বলা হইয়াছে, সেটাও সূতিকাজনিত জ্বরে প্রয়োগ করিতে পারা যায়। "অমৃতাদি" নামক নিম্নলিখিত পাচনটিও সূতিকা জ্বরে বিশেষ উপকারী ঃ—

অমৃতানাগর সহচর ভদ্রোৎকট পঞ্চমূল জলদ জলম্।
শীতং মধুযুতং নিবারয়তি সজ্বরং সূতিকাতঙ্কম্॥

গুলঞ্চ, শুঁঠ, ঝিণ্টী, গন্ধভাদুলে, পঞ্চমূল অর্থাৎ শালপাণি, চাকুলে, বৃহতী, কণ্টকারী, গোক্ষুর এবং মুতা, মিলিত সমভাগে দুইতোলা। জল আধসের, শেষ আধপোয়া। মধু সহ সেব্য।

সূতিকাজ্বরে রস প্রয়োগ করিতে হইলে **সূতিকারি রস, বৃহৎ সূতিকা বিনোদরস** এবং বিষমজ্বররোগোক্ত "বিষম-জ্বরান্তক লৌহ" (পুটপক্ক) প্রভৃতি ব্যবস্থেয়।

**সুতিকারি রস**।—পারদ, গন্ধক, অভ্র ও তাম্র—প্রত্যেক দ্রব্য সমভাগ। থুলকুড়ীর রসে মর্দ্দন করিয়া মটর প্রমাণ বটি করিয়া ছায়ায় শুকাইয়া লইবে। আদার রস সহ ইহা সেবনে সূতিকাবস্থার জ্বর, তৃষ্ণা, অরুচি, অগ্নিমান্দ্য ও শোথ নষ্ট হয়।

**বৃহৎ সুতিকা বিনোদরস**।—শুঁঠ, ১ ভাগ, মরিচ ২ ভাগ, পিঁপুল ৩ ভাগ, পাঙ্গা লবণ অর্দ্ধভাগ, জৈত্রী ২ ভাগ ও তুঁতে ভস্ম ২ ভাগ। একত্র নিসিন্দার পাতার রসের সহিত ১ প্রহর মর্দ্দন করিয়া মটর প্রমাণ বটি। মধুর সহিত সেব্য।

উপরোক্ত ঔষধ দুইটির কোন একটি ঔষধ সমস্ত দিনে ২বার সেব্য।

সূতিকাজ্বরে যদি গাত্রবেদনা থাকে, তাহা হইলে উপরোক্ত ঔষধ দুইটির একটি ভিন্ন জ্বরাধিকারের, **লক্ষ্মীবিলাস রস** ১বার করিয়া ব্যবস্থা করিবে এবং দশমূল পাচন সেবনের ব্যবস্থা করিয়া দিবে। যদি জ্বরের সহিত কাসোপদ্রব থাকে, তাহা হইলে ১বার করিয়া **সূতিকান্তক রসের** ব্যবস্থা করিও।

**সুতিকান্তকরস**।—পারদ, গন্ধক, অভ্র, স্বর্ণমাক্ষিক, ত্রিকটু, ( শুঁঠ, পিঁপুল, মরিচ ), অমৃত—প্রত্যেক দ্রব্য সমভাগ, জলসহ নাড়িয়া, ৪ রতি বটি। এই ঔষধে সূতিকাজনিত কাস, শ্বাস, গ্রহণী, অগ্নিমান্দ্য ও অতিসার নষ্ট হইয়া থাকে।

এরূপ অবস্থায় কাস শান্তির জন্য কাসরোগোক্ত **শৃঙ্গারাভ্র রস** প্রভৃতিও ব্যবস্থা করিতে পারা যায়।

আমি একটি সূতিকা জ্বরাক্রান্ত জীর্ণ রোগিণীর কথা বিশেষভাবে এ ক্ষেত্রে উল্লেখ করিতে পারি,—তাঁহার জ্বর—নানা চেষ্টাতেও আরোগ্য করিতে পারি নাই, শেষে জীর্ণ জ্বর অধিকারের **সুদর্শন চূর্ণ** টোটকা প্রস্তুত করিয়া দিয়া বিশেষ ফল পাইয়াছিলাম। এ ঔষধের

ফলে ৩।৪ দিনের মধ্যেই রোগিণী জ্বরমুক্তা হন। এরূপ অবস্থায় ঐ ঔষধটি সূতিকাজ্বরে আমি বিশেষভাবে প্রয়োগ করিবার ব্যবস্থা দিতে পারি। কিন্তু স্মরণ রাখা উচিত—ঐ ঔষধে চিরতার আধিক্য থাকায় ঐ ঔষধটি সারকগুণ সম্পন্ন, এজন্য যদি জ্বরের সহিত অতীসার দোষ থাকে, তাহা হইলে ঐ ঔষধের ব্যবস্থা আদৌ চলিবে না।

সূতিকাজনিত অতিসার ও গ্রহণীতে **জীরকাদি, মোদক, সৌভাগ্যশুণ্ঠী মোদক এবং সূতিকাবল্লভ রস** ব্যবস্থেয়।

**জীরকাদিমোদক**—জীরা ৮ আট পল, শুঁঠ তিন পল, ধনে তিন পল, শুল্‌ফা, যমানী ও কৃষ্ণজীরা প্রত্যেক এক পল। দুগ্ধ ‌/৮ আট সের, চিনি ৫০ পল এবং ঘৃত ৮ আট পল। যথা নিয়মে পাক করিয়া, শুঁঠ, পিঁপুল, মরিচ, দারুচিনি, তেজপত্র, এলাইচ, বিড়ঙ্গ, চই, চিতামূল, মুতা ও লবঙ্গ—প্রত্যেক দ্রব্য এক পল পরিমাণে প্রক্ষেপ দিবে। মাত্রা অর্দ্ধতোলা। দুগ্ধসহ বা জলসহ সেব্য। ইহা সেবনে সূতিকা ও গ্রহণী রোগ নষ্ট হইয়া অগ্নির দীপ্তি হইয়া থাকে।

**সৌভাগ্যশুণ্ঠী মোদক।**—কেশুর, পাণিফল, পদ্মবীজ মুতা, জীরা, কৃষ্ণজীরা, জায়ফল, জৈত্রী, লবঙ্গ, শৈলজ, নাগেশ্বর, তেজপত্র, দারুচিনি, শঠি, ধাইফুল, বড় এলাইচ, শুল্‌ফা, ধনে, গজপিঁপুল, পিঁপুল, মরিচ ও শতমূলী—প্রত্যেক দ্রব্য চারি তোলা। শুঁঠচূর্ণ ‌/১ এক সের। মিছরি ত্রিশ পল। ঘৃত এক সের এবং গব্যদুগ্ধ আট সের। যথানিয়মে পাক করিয়া অর্দ্ধতোলা মাত্রায় দুগ্ধ বা শীতল জল সহ সেব্য। সূতিকারোগ, অতিসার ও গ্রহণী রোগ ইহাতে আরোগ্য হইয়া অগ্নির দীপ্তি হইয়া থাকে।

**সূতিকাবল্লভ রস।**—পারদ, গন্ধক, স্বর্ণমাক্ষিক, অভ্র, কর্পূর, স্বর্ণ, হরিতাল, রৌপ্য, অহিফেন, জায়ফল, জৈত্রী—প্রত্যেক

দ্রব্য সমভাগ। মুতা, বেড়েলা ও শিমুলমূলের রসে ভাবনা দিয়া ২ রতি বটি। এই ঔষধে প্রবল অতিসারযুক্ত সূতিকা আরোগ্য হয় এবং লবণ জল বন্ধ রাখিয়া এই ঔষধ সেবন করাইলে সূতিকাজনিত শোথ প্রশমিত হয়।

সূতিকার অজীর্ণ ও আধ্মানাদিতে নিম্নলিখিত ঔষধটী বিশেষ ফলপ্রদ।

**বজ্র কাঞ্জিক।**—কাঁজি এক সের। পিঁপুল, পিঁপুলমূল, চই, শুঁঠ, যমানী, জীরা, কৃষ্ণজীরা, হরিদ্রা, দারুহরিদ্রা, বিটলবণ ও সচল লবণ মিলিত ৬ তোলা। জল চারিসের, শেষ এক সের। ইহা সেবনে অজীর্ণ ও আধ্মানাদি নষ্ট হয় এবং অগ্নি বৃদ্ধি ও মক্কলশূল আরোগ্য হইয়া থাকে। কিন্তু জ্বর বা অতিসারের প্রবলাবস্থা থাকিলে এ ঔষধের ব্যবস্থা করিও না।

**ঠুনকো**—দূষিত বায়ু, পিত্ত ও কফ—দুগ্ধযুক্ত বা দুগ্ধহীন স্তনকে প্রাপ্ত হইয়া তাহার মাংস ও রক্তকে দূষিত করিয়া থাকে। এই প্রকার দোষত্রয় আশ্রিত হইলে প্রসূতির স্তনে নানাপ্রকার ফোড়া বা বিদ্রধি উৎপন্ন হয়। এই স্তনবিদ্রধিকে চলিতকথায় ঠুনকো বলে।

**চিকিৎসা।**—স্তনদেশে শোথ হইলে বিদ্রধি অধিকারের বিধান অনুসারে চিকিৎসা করিবে। স্তনরোগ অপক্ক অবস্থায় বেদনাযুক্ত হইলে অথবা পাকিয়া দাহ যুক্ত হইলে, পিত্তনাশক ও শীতল দ্রব্য প্রয়োগ করিবে। জোঁক দ্বারা রক্ত মোক্ষণ এ অবস্থায় বিশেষ হিতকর। রাখাল শসার মূল অথবা হরিদ্রা ও ধুতুরার পাতা একত্র বাটিয়া প্রলেপ দিলেও এ অবস্থায় উপকার হয়। পাকিলে শস্ত্র প্রয়োগ বা ঔষধাদির দ্বারা পূযাদি নির্গত করিয়া ব্রণ রোগের ন্যায় চিকিৎসা করা উচিত। এই রোগে স্তনে শোথ হইবামাত্র দুগ্ধ গালিয়া ফেলা উচিত।

**দোষভেদে দূষিত স্তন্য চিকিৎসা**—বায়ু কর্ত্তৃক স্তন্য দূষিত হইলে দশমূলের ক্বাথ পান করাইবে। পিত্ত দূষিত স্তন্যে গুলঞ্চ, শতমূলী, পটোলপত্র, নিমপত্র, রক্তচন্দন ও অনন্তমূল—মিলিত সমস্ত দ্রব্য দুই তোল। জল আধসের, শেষ আধ পোয়া। এই ক্বাথ সেবন করাইবে। কফদূষিত স্তন্যে ত্রিফলা (হরীতকী, আমলকী, বহেড়া,) মুতা, চিরতা, কটকী, বামুনহাটী, দেবদারু, বচ ও আকনাদি এই সকল দ্রব্যের ক্বাথ পান করিতে দিবে। ত্রিদোষজ ও দ্বিদোষজ স্তন্য দুষ্টিতে ঐরূপ মিলিত দ্রব্যের ক্বাথ পান করিতে দিবে। স্তন্যদুগ্ধ শুষ্ক হইয়া গেলে বন কাপাসের মূল ও ইক্ষুমূল সমভাগে কাঁজির সহিত বাটিয়া অর্দ্ধতোলা মাত্রায় সেবন করাইবে। অথবা হরিদ্রা, দারুহরিদ্রা, চাকুঁলে, ইন্দ্রযব ও যষ্টিমধু—এই সকল দ্রব্যের ক্বাথ কিম্বা বচ, মুতা, আতইচ, দেবদারু, শুঁঠ, শতমূলী ও অনন্তমূল—এই সকল দ্রব্যের ক্বাথ পান করাইবে।

**সূতিকা রোগে পথ্যাপথ্য**—রোগবিশেষানুসারে সূতিকারোগে নিয়ম সকল প্রতিপালন করা কর্ত্তব্য। সাধারণ সূতিকা-রোগে পুরাতন দাদখানি চাউলের অন্ন, অগ্নিদীপক আহার ও পান, মসূরের যূষ, বেগুন, কচি মুলা, দাড়িম, বাতশ্লেষ্মা নাশক সমস্ত ক্রিয়া এবং আহার উপকারী। গুরুপাক এবং তীক্ষ্ণবীর্য্য খাদ্য ভোজন, অগ্নি সন্তাপ, পরিশ্রম, শীতল সেবা ও মৈথুন সূতিকারোগে বিশেষ ভাবে বর্জ্জনীয়।

স্তন্যদুষ্টিতে বাতাদি দোষ বিবেচনা পূর্ব্বক সেই সেই দোষনাশক পথ্যাপথ্য এবং স্তনবিদ্রধি প্রভৃতি রোগে বিদ্রধি প্রভৃতি পীড়ার পথ্যাপথ্য পালনীয়।

# শিশু-চিকিৎসা।

শিশু চিকিৎসা বড়ই কঠিন। সর্ব্বাপেক্ষা ইহাদিগের রোগ নির্ণয় অতিশয় কঠিন কর্ম্ম। কারণ ইহারা নিজের যন্ত্রণা প্রকাশ করিয়া বলিতে পারে না। এ অবস্থায় তাহাদের ক্রন্দন এবং পীড়িত স্থানে বারংবার হস্ত প্রদান—এই সকলের প্রতি লক্ষ্য রাখিয়া ইহাদের রোগ নির্ণয় করিতে হয়। গলায় ব্যথা হইলে ইহারা বারংবার গলায় হাত দেয়। শিরঃপীড়া হইলে ইহাদের কপালের চর্ম্ম কোঁচকাইয়া যায় এবং ইহারা বারংবার মাথায় হাত দিতে থাকে। যদি সুস্থ শিশু বারংবার কাঁদিতে থাকে, তাহা হইলে তাহার পেট কামড়াইতেছে বুঝিতে হইবে। যদি কোন শিশু স্তন্য পান করিবার সময় বারংবার স্তন ছাড়িয়া দেয়, তাহা হইলে বুঝিতে হইবে, তাহার সর্দ্দি হইয়া নাক বন্ধ হইয়াছে এবং তাহারই জন্য সে নিঃশ্বাস লইবার জন্য বারংবার স্তন ছাড়িয়া দিতেছে।

শিশুদিগের নাড়ীর গতি স্বভাবতঃই দ্রুত, এ অবস্থায় নূতন চিকিৎসকের পক্ষে নাড়ী ধরিয়া তাহার রোগ পরীক্ষা অতিশয় কঠিন কর্ম্ম। এরূপ অবস্থায় বিশেষ বিবেচনা করিয়া চিকিৎসা করা উচিত।

শিশুদিগের উদর স্বভাবতঃই মোটা। এ অবস্থায় স্বাভাবিক অবস্থা ভিন্ন অধিক মোটা দেখিলে যকৃৎ, প্লীহা বা অজীর্ণের আশঙ্কা করা উচিত। নিঃশ্বাস গ্রহণকালে যদি শিশুদিগের নাকের ছিদ্র বড় দেখায় এবং নাকের পাতা নড়িতে থাকে, তাহা হইলে তাহার কাসি অতি গুরুতর হইয়াছে বুঝিতে হইবে। ৩।৪ মাস বয়স পর্য্যন্ত শিশুদিগের কাঁদিবার সময় চক্ষু দিয়া জল পড়ে না, ৩।৪ মাস বয়সের পর জল পড়িতে থাকে। এরূপ অবস্থায় ৩।৪ মাস বয়সের অধিক বয়স্ক শিশুর পীড়া

হইলে কাঁদিবার সময় যদি তাহার চক্ষু দিয়া জল না পড়ে, তাহা হইলে তাহার পীড়া অতি কঠিন হইয়াছে বুঝিতে হইবে।

শিশুদিগের পীড়া উৎপত্তির কারণ, জননী বা ধাত্রীর দূষিত স্তন্য পান। বাতদুষ্ট স্তন্য পানের ফলে শিশু বাতরোগাক্রান্ত, ক্ষীণ স্বর ও কৃশাঙ্গ হয় এবং তাহার মলমূত্র ও অধোবায়ুর নির্গমনে কষ্ট হইয়া থাকে। পিত্তদুষ্ট স্তন্য পানের ফলে ঘর্ম্ম, মলভেদ, তৃষ্ণা, গাত্র সন্তাপ, কামলা ও নানাপ্রকার পিত্ত জনিত রোগ উৎপন্ন হয়। কফদুষ্ট স্তন্য পানের ফলে লালাস্রাব, নিদ্রা, জড়তা, শূল, দুধ তোলা, চক্ষুর শুক্ল বর্ণতা এবং নানাপ্রকার শ্লেষ্মজ ব্যাধির উৎপত্তি হইয়া থাকে একাধিক দোষের ফলে শিশুর পীড়া হইলে যে দুইটি বা তিনটি দোষের সংমিশ্রণে তাহার পীড়ার উৎপত্তি হইয়াছে, সেই সেই লক্ষণ প্রকাশ পাইয়া থাকে।

শিশু চিকিৎসার প্রসঙ্গে শাস্ত্রকারগণ শিশুদিগকে তিন শ্রেণীতে বিভাগ করিয়াছেন—দুগ্ধপায়ী, অন্নভোজী এবং দুগ্ধান্নভোজী। যদি দুগ্ধপায়ী শিশু কোনো পীড়ায় আক্রান্ত হয়, তাহা হইলে তাহার ধাত্রীকে নিয়ম পালন করাইয়া চিকিৎসার ব্যবস্থা করিবে, এরূপ অবস্থায় শিশুকে যে ঔষধ প্রদান করিবে—তাহা মাতৃস্তন্যেই মিশ্রিত করিয়া দেওয়া উচিত। অন্নভোজী বালকদিগকে ঔষধ প্রদান করিবে এবং দুগ্ধান্নভোজী শিশুর পীড়া শান্তির জন্য শিশু ও তাহার মাতাকে ঔষধ সেবন করিতে দিবে।

**এঁড়ে লাগা।** শিশুর জননী গর্ভবতী হইলে তাঁহার স্তন্য দূষিত হয় এবং সেই স্তন্য পান করার ফলে শিশুর যে রোগ জন্মিয়া থাকে, চলিত কথায় তাহাকে এঁড়ে লাগা বলে। ইহার আয়ুর্ব্বেদীয় নাম পারিগর্ভিক। কাস, অগ্নিমান্দ্য, বমি, তন্দ্রা, কৃশতা, অরুচি, ভ্রম ও উদর বৃদ্ধি—এই সকল লক্ষণ এই অবস্থায় প্রকাশ পাইয়া থাকে।

এইরূপ অবস্থায় এই সকল রোগ ভিন্ন আরও নানারূপ ব্যাধি শিশু-শরীরে উপস্থিত হইতে পারে।

এইরূপ অবস্থায় সর্ব্বাগ্রে জননীর স্তন্য পান শিশুকে বন্ধ করিয়া দিবে। অগ্নি বৃদ্ধির জন্য অগ্নিমান্দ্য রোগের হিঙ্গ্বষ্টক চূর্ণ বা ঐরূপ কোনো মৃদুবীর্য্য ঔষধ অতি অল্প মাত্রায় প্রয়োগ করিবে। হিঙ্গ্বষ্টক চূর্ণ নিম্নলিখিত দ্রব্যগুলি লইয়া প্রস্তুত করিতে হয়;—শুঁঠ, পিপুল মরিচ, যমানী, সৈন্ধব, জীরা, কৃষ্ণজীরা ও হিঙ্গু—প্রত্যেক দ্রব্য সমভাগ, চূর্ণগুলি মিশাইয়া লইলেই এই ঔষধ প্রস্তুত হইল। এই ঔষধ ভিন্ন দুগ্ধের সহিত চূণের জল বা মৌরির জল মিশ্রিত করিয়া পান করিতে দিবে। অতিসার হইলে "দাড়িম্ব চতুঃসম বা "ধাতক্যাদি চূর্ণের" ব্যবস্থা করিবে। নিম্নে ঐ দুইটি ঔষধের ব্যবস্থা বলা যাইতেছে;—

**দাড়িম্ব চতুঃসম।** জায়ফল, লবঙ্গ, জীরা, সোহাগার খই—প্রত্যেক দ্রব্য সমভাগে চূর্ণ লইয়া একত্র করিয়া একটি দাড়িম ফলের মধ্যে পুরিয়া পুটপাক করিবে। মাত্রা ½ রতি হইতে বয়স বিবেচনায় ২ রতি পর্য্যন্ত। অনুপান ছাগ দুগ্ধ বা শীতল জল।

**ধাতক্যাদি চূর্ণ।** ধাইফুল, বেলশুঁঠ, ধনে, লোধ, ইন্দ্রযব, ও বালা প্রত্যেক দ্রব্য সমভাগ, চূর্ণ করিয়া মধুর সহিত মিশাইয়া ঐরূপ ½ রতি হইতে ২ রতি পর্য্যন্ত সেব্য।

**দন্তোদ্গম রোগ।** শিশুদিগের প্রথম দন্তোদ্গমকালে জ্বর, উদরাময়, কাসি, বমন, শিরোবেদনা ও নেত্ররোগ প্রভৃতি বিবিধ রোগ হইতে পারে। এরূপ অবস্থায় হঠাৎ কোন বিশেষ ঔষধ দিবার ব্যবস্থা করিও না। দাঁত উঠিলে আপনা হইতেই সেই সকল রোগ সারিয়া যাইবে। তবে দাঁত উঠিতে দেরী হইতেছে দেখিলে, ধাইফুল ও পিঁপুল চূর্ণ কিম্বা আমলকীর রস দাঁতের মাড়িতে ঘর্ষণ করিলে শীঘ্র দন্ত উদ্গত হয়। এইরূপ অবস্থায় অন্যান্য রোগের জন্য অর্থাৎ জ্বর, অতি-

সার, আক্ষেপ প্রভৃতি নিবারণের জন্য ঔষধ দিবার আবশ্যক হইলে নিম্নলিখিত ঔষধগুলির ব্যবস্থা করিতে পারা যায়।

**দন্তোদ্ভেদ গদান্তক।** পিঁপুল, পিঁপুলমূল, চই, চিতামূল, শুঁঠ, বনযমানী, যমানী, হরিদ্রা, যষ্টিমধু, দেবদারু, দারুহরিদ্রা বিড়ঙ্গ, বড়এলাইচ, নাগেশ্বর, মুতা শটী কাঁকড়াশৃঙ্গী, বিটলবণ অভ্র, শঙ্খ ভস্ম, লৌহ ও স্বর্ণমাক্ষিক, প্রত্যেক দ্রব্য সমভাগে জলসহ মাড়িয়া ২ রতি বটি। ইহা জলে ঘসিয়া দাঁতে লাগাইলে শীঘ্র দন্ত উদ্গত হয় এবং উপযুক্ত অনুপান সহ সেবন করাইলে দন্তোদ্গমকালীন জ্বর, অতিসার ও আক্ষেপ আরোগ্য হইয়া থাকে।

**কুমারকল্যাণ রস।** রসসিন্দুর, মুক্তা, স্বর্ণ, অভ্র, লৌহ ও স্বর্ণমাক্ষিক, প্রত্যেক দ্রব্য সমভাগ। ঘৃতকুমারীর রসে মাড়িয়া মুগের ন্যায় বটি করিবে। শিশুর বয়স বিবেচনায় ইহার ১ বা অর্দ্ধ বটি দুগ্ধ ও চিনির সহিত সেবন করাইলে জ্বর, শ্বাস, বমন এঁড়েলাগা, গ্রহদোষ, স্তন্য পান না করা, কামলা, অতিসার ও অগ্নিবিকৃতি নিবারিত হয়।

**শিশুকল্যাণ ঘৃত।** ঘৃত /৪ সের। কল্কার্থ, পিঁপুল, ধাইফুল, আমলকী, কেশুর, বচ, মুর্ব্বামূল, গুলঞ্চ, আকনাদি, কটকী, আতইচ, মুতা, মেদ, মহামেদ, জীবক, ঋষভক, কাকোলী, ক্ষীরকাকোলী, ঋদ্ধি, বৃদ্ধি, জীবন্তী ও যষ্টিমধু মিলিত /১ সের। যথাবিধি ঘৃত পাক করিয়া ঈষদুষ্ণ দুগ্ধের সহিত বয়স বিবেচনায় এক আনা মাত্রায় ইহা সেবন করাইলে দন্তোদ্ভেদজনিত সমস্ত পীড়ার উপশম হয়।

**দুধ তোলার চিকিৎসা।** দুধ তোলা নিবারণের জন্য দুধের সহিত চূণের জল মিশাইয়া পান করিতে দিবে। তাহাতেও উপশমিত না হইলে দুগ্ধ একেবারে বন্ধ করিয়া অল্প অল্প মাংস রস অর্থাৎ ব্রথ পান করাইবে। বৃহতী ও কণ্টকারি ফলের রস কিংবা

পিঁপুল, পিঁপুলমূল, চই। চিতামূল ও শুঁঠ—এই সমস্ত দ্রব্যের চূর্ণ, মধু ও ঘৃত মিশ্রিত করিয়া অল্প অল্প চাটিতে দিবে। আম্রকেশী, খই ও সৈন্ধব লবণ—ইহাদের চূর্ণ মধুর সহিত মিশ্রিত করিয়া অল্প অল্প সেবন করাইবে। টাটকা সরিষার তৈল দিবসে তিন চারিবার পেটে মালিশ করিয়া দিবে এবং এক টুকরা ফ্লানেল পেটে জড়াইয়া রাখিবে।

**কুকুণক।** দূষিত দুগ্ধ পান, সূতিকা গৃহের দোষ এবং হিম লাগান প্রভৃতি কারণে শিশুদিগের চক্ষুর পাতায় কুকূণক বা কোথ নামক পীড়া জন্মিয়া থাকে। ইহাতে চক্ষু চুলকায়, বারংবার চক্ষু হইতে জলস্রাব হয়। শিশু কপাল, চক্ষু ও নাসিকা ঘর্ষণ করে এবং রৌদ্রের দিকে চাহিতে বা চক্ষুর পাতা উন্মীলন করিতে পারে না। এইরূপ অবস্থায় গরম জল আধ হাত উঁচু হইতে ধারাণী করিয়া উত্তমরূপে চক্ষু ধুইয়া দিবে। গরম জলে ন্যাকড়া ভিজাইয়া চক্ষুর পিঁচুটি মুছাইয়া দিবে। ১ রতি তুঁতে এক ছটাক পরিষ্কার জলে গুলিয়া একটি শিশিতে রাখিবে এবং ঐ জল লইয়া প্রত্যহ ২।৩ বার চক্ষুতে ছাট দিবে। সেওড়ার আটার কাজল পাতিয়া চক্ষুতে সেই কাজলের আঞ্জন দিবে। ছাগ দুগ্ধের সহিত দারুহরিদ্রা, মুতা ও গেরিমাটি পেষণ করিয়া চক্ষুর বাহিরে প্রলেপ দিব।

**তালুকণ্টক।**—শিশুর তালুদেশে শ্লেষ্মাদূষিত হইলে তালুকণ্টক নামক রোগ উৎপন্ন হয়। এই রোগে ব্রহ্মতালু বসিয়া যায়। স্তন্য পানে দ্বেষও হয়, কারণ স্তন্য পান করিতে কষ্ট হয়। পিপাসা, মলভেদ. চক্ষু, কণ্ঠ ও মুখে বেদনা. দুধ তোলা ও ঘাড় নুইয়া পড়া প্রভৃতি লক্ষণ এই রোগে প্রকাতি হয়। এইরূপ অবস্থায় হরীতকী, বচ ও কুড় বাটিয়া মধু ও স্তন দুগ্ধের সহিত শিশুকে পান করিতে দিবে এবং দুধ তোলা প্রভৃতির জন্য যে প্রকার চিকিৎসা পূর্ব্বে উক্ত হইয়াছে—তাঁহার ব্যবস্থা করিবে।

**ক্রিমি।**—মলদ্বার চুলকান ও নাসিকা সুড় সুড় করিলে বুঝিতে হইবে—শিশুদিগের উদরে ছোট ছোট ক্রিমি হইয়াছে। এইরূপ অবস্থায় সময় সময় নাক রগড়াইতে রগড়াইতে শিশু কাঁদিয়া উঠে। বড় ক্রিমি হইলে নিদ্রাকালে শিশু চমকিয়া উঠে, দাঁতে দাঁতে ঘর্ষণ করে এবং তাহার মুখে দুর্গন্ধ হয়। কখনো কখনো জিউলির আটার ন্যায় সবুজ বর্ণ ও তৈল মিশ্রিতের ন্যায় স্নিগ্ধ বা চক্‌চকে দাস্ত হইয়া থাকে। এইরূপ অবস্থায় ছোট ক্রিমি বুঝিলে খানিকটা জলে লবণ মিশাইয়া তাহার পিচকারী দেওয়া বিশেষ উপকারী। পিচকারী দিতে হইলে পিচকারীর ছুচলা অগ্রভাগে কিঞ্চিৎ তৈল মিশাইয়া লইও। পিচকারী প্রয়োগ করিলে তৎক্ষণাৎ সেই জল বহির্গত হইয়া পড়ে, এজন্য পিচকারী দেওয়ার পরে ২।৩ মিনটকাল অঙ্গুলি দ্বারা গুহ্য দ্বার টিপিয়া ধরিতে হয়। ২৩ দিন এইরূপ লবণের পিচকারী দিলে সমস্ত ছোট ক্রিমি বিনষ্ট হইয়া যাইবে।

বড় ক্রিমি নষ্ট করিবার জন্য ভাটপাতার রস অথবা পালিধা মাদারের পাতার রস সিকি ঝিনুক ও মধু কয়েক ফোঁটা মিশাইয়া সেবন করাইবে। পালিধা মাদারের পাতার রসে ছোট বড় সকল প্রকার ক্রিমিই নষ্ট হইয়া থাকে।

চূণের পরিস্কৃত জল ও আনারসের পাতার রসও শিশুদের ক্রিমি রোগে ব্যবস্থা করিতে পারা যায়। শিশুর ক্রিমি কদাচ উপেক্ষা করিও না, ক্রিমি শিশুদের ভয়ঙ্কর শত্রু। ক্রিমির ফলে শিশুর জ্বর, অতিসার, ওলাউঠা প্রভৃতি নানাপ্রকার ব্যাধি উপস্থিত হইতে পারে।

**তড়কা।**—ক্রিমি হইতে প্রায়ই শিশুদিগের তড়কা উপস্থিত হইয়া থাকে। এ অবস্থায় ক্রিমি নাশক যোগ বা ঔষধ দেওয়া খুবই দরকার। তড়কায় প্রথমতঃ চেতনা সম্পাদনের জন্য উপায় বিধান করিতে হয়। হলুদ বা লৌহশলাকা অগ্নিতে উত্তপ্ত করিয়া কপালে

অল্প অল্প তাপ দিবে। চোখে শীতল জলের ছাট দিবে। এই সকল ব্যবস্থা করিয়াও মূর্চ্ছা ভঙ্গ না হইলে নিশাদল ও চূণ একত্র মিশাইয়া নাকের নিকট ধরিবে। এই সকল ব্যবস্থা করিয়া মূর্চ্ছা ভঙ্গের পর কি জন্য তড়কা হইতেছে, তাহার কারণ অনুসন্ধান করা আবশ্যক। ক্রিমির জন্য তড়কা হইলে বিড়ঙ্গের গুঁড়া বয়স বিবেচনায় অর্দ্ধ হইতে দুই রতি মধুর সহিত মিশাইয়া সেবন করাইবে। ক্রিমির জন্য তড়কাগ্রস্থ শিশুর পক্ষে এক বেলা বিড়ঙ্গচূর্ণ ও মধু ও ১ বেলা পালিধামাদারের পাতার রস ও মধু—উত্তম ব্যবস্থা ইহা কয়েকদিন করিলেই আর তাহার তড়কা হইবার আশঙ্কা থাকিবে না।

**যদি অতিরিক্ত জ্বর সন্তাপের জন্য তড়কা হয়,** তাহা হইলে চোখে, মুখে ও মাথায় শীতল জলের ছাট দিবে। পিঠের দাঁড়ায় ও মাথায় পশ্চাদ্দেশে জলের ছাট দিবে এবং জল ও তৈল একত্র মিশাইয়া সর্ব্বাঙ্গে মাখাইবে।

**যদি দুর্ব্বলতার জন্য তড়কা হয়,** তাহা হইলে রাইসরিষার গুঁড়া কিছু বেশী পরিমাণে লইয়া গরম জলে মিশাইয়া তাহাতে পা পর্য্যন্ত ডুবাইয়া রাখিবে। তড়কার অবস্থায় শিশুকে যেন অধিক নাড়াচড়া না করা হয়। দুর্ব্বলতার জন্য তড়কায় ঐরূপ প্রক্রিয়া করিয়া পা পর্য্যন্ত গরমজলে ডুবানর পর খানিকটা রাইসরিষার গুঁড়া, তাহার সম পরিমিত ময়দার সহিত জলে গুলিয়া শিশুর দুই পায়ের ডিমে তাহার পটি বসাইয়া দিবে। বগলে, হাতে ও পায়ে আগুনের সেঁক দিবে। এবং হাতে, পায়ে ও বগলে শুঁঠের গুঁড়া মালিশ করিবে। ইহা ভিন্ন **সকল প্রকার তড়কাতেই** হাতে সহ্য হয় এরূপ গরমজল একটি পাত্রে রাখিয়া তাহাতে শিশুর গলা পর্য্যন্ত ডুবাইয়া রাখিবে এবং আধ হাত উঁচু হইতে ধারাণী করিয়া শীতল জল মস্তকে ঢালিবে। এইরূপ ৫।৭ মিনিটের বেশী

করা উচিত নহে। ৫।৭ মিনিট এইরূপ ব্যবস্থা করার পর শিশুর গা মোছাইয়া তাহাকে শোয়াইয়া দিবে।

সকল প্রকার তড়কাতেই তাহার মূর্চ্ছা ভঙ্গ করিয়া সুস্থ হওয়ার পর দাস্ত করানর ব্যবস্থা করিবে। ঐরূপ অবস্থায় এরণ্ড তৈল ও দুগ্ধ মিশাইয়া দাস্ত করান ভাল। তড়কার আক্রমণ ঘন ঘন হইয়া থাকে। এরূপ অবস্থায় খুব অল্প পরিমাণে **মৃত সঞ্জীবনী সুরা** শীতল জল মিশাইয়া পান করাইলে শীঘ্র নিদ্রা হইয়া পুনঃ পুনঃ আক্রমণ বন্ধ হইয়া থাকে।

**ধনুষ্টঙ্কার।**—ধনুষ্টকার রোগেও তড়কার মত সকল প্রকার উপায়েরই ব্যবস্থা করিবে। এরূপ অবস্থায় সুস্থ করিয়া মাতৃস্তন্য পান করিতে দেওয়া উচিত। মাই টানিতে না পারিলে মাতৃস্তন্য গালিয়া ঝিনুকে করিয়া পান করাইবে। স্তন দুগ্ধের অভাবে গব্য দুগ্ধ ব্যবস্থেয়। এরূপ অবস্থাতেও বিরেচক ঔষধের ব্যবস্থা করা করা আবশ্যক। বিরেচক ঔষধ খাইতে না পারিলে এরণ্ড তৈলের সহিত কিঞ্চিৎ তার্পিণ তৈল মিশাইয়া উদরে মালিশের ব্যবস্থা করিবে। ফলে **ধনুষ্টঙ্কারে দাস্ত করান একান্ত আবশ্যক।** নাভির ঘায়ের উপর গাঁজা বা সিদ্ধিপত্র জলসহ বাটিয়া তাহার পুলটিশ দিলে নিদ্রা হইয়া এ রোগের উপশম হয়। "মৃত সঞ্জীবনী" সেবন করাইয়াও নিদ্রার ব্যবস্থা করান যায়। নিদ্রার ব্যবস্থা এই রোগে বিশেষ আবশ্যক। **কুব্জ প্রসারিণী** প্রভৃতি বাতব্যাধি অধিকারের তৈল মর্দ্দনও এই পীড়ায় আবশ্যক।

**জ্বর।**—শিশুর জ্বরে **ভদ্রমুস্তাদি** নামক নিম্নলিখিত পাচনটি বিশেষ উপকারী। নাগর মুতা, হরীতকী, নিমছাল, পটোলপত্র ও যষ্টি মধু। যথারীতি পাঁচন প্রস্তুত করিয়া বয়সাদির উপযুক্ত মাত্রায় সেব্য।

শিশুর জ্বরে **পটোলাদি পাচনও** ব্যবস্থা করিতে পারা যায়, তাহার দ্রব্যগুলি এই—

পলতা, বহেড়া, আমলকী, হরীতকী, নিমছাল ও হরিদ্রা। এই পাচনে জ্বর ভিন্ন শিশুর ক্ষত, বিসর্প ও বিস্ফোটক আরোগ্য হয়।

উল্লিখিত পাচন দুইটি সেবন করিয়া যদি জ্বর আরোগ্য না হয়, তাহা হইলে **রামেশ্বর রস** ব্যবস্থেয়। তাহা এই :—

**রামেশ্বর রস** পারদ, গন্ধক ও স্বর্ণমাক্ষিক—প্রত্যেক দ্রব্য অর্দ্ধ তোলা। কেশুরিয়া, ভৃঙ্গরাজ, নিসিন্দা. পান, কাকমাচী, গিমা, হুড়হুড়ে, শালিঞ্চা ও থলকুড়ির রসে এক একদিন ভাবনা দিয়া মরিচ চূর্ণ চারি আনা, ও শ্বেত অপরাজিতার মূল চারি আনা মিশ্রিত করিয়া সরিষার মত বটী করিবে। ইহা দ্বারা শিশুদের ত্রিদোষজনিত উৎকট জ্বরও আরোগ্য হইয়া থাকে। এই ঔষধের সহিত অর্দ্ধতোলা স্বর্ণমাক্ষিক মিশাইয়া এবং ভাবনার দ্রব্যগুলি হইতে পানটি বাদ দিলে "বাল রোগান্তক" নামক ঔষধ প্রস্তুত হয়।

শিশুর প্লীহা ও জ্বরের **বালকল্যাণ রস** উত্তম ব্যবস্থা। উহার উপাদান গুলি এই :—

**বালকল্যাণ রস** পারদ, গন্ধক, স্বর্ণ, রৌপ্য, লৌহ, অভ্র, সোহাগা কটফল ও রসসিন্দুর—আদার রসে ভাবনা দিয়া ১ রতি বটী।

শিশুর সর্ব্ববিধ জ্বরে **বালক রস** বেশ উপকারী। ইহার উপাদান গুলি :—

**বালকরস।**—পারদ ১ ভাগ, গন্ধক ১ ভাগ, স্বর্ণমাক্ষিক অর্দ্ধতোলা। একত্র কজ্জলী করিয়া কেশরাজ, ভৃঙ্গরাজ ও নিসিন্দার স্বরসে লৌহখলে লৌহদণ্ডে ভাবনা দিয়া সর্ষপ প্রমাণ বটী। অনুপান পানের রস। জ্বর কাস ও বেদনায় ইহা বিশেষ উপকারী।

শিশুর প্লীহারোগে "গুড়পিপ্পলী" অতি উত্তম ব্যবস্থা। উহার উপাদান গুলি :—

**গুড়পিপ্পলী।**—বিড়ঙ্গ, শুঁঠ, পিঁপুল,মরিচ, কুড়, হিং, পঞ্চলবণ, যবক্ষার, সাচিক্ষার, সোহাগা, সমুদ্রফেনা. চিতামূল, গজপিঁপুল, কৃষ্ণজীরা, তালজটাক্ষার, কুমড়ার ডাঁটাভস্ম, আপাংভস্ম ও তেঁতুলছাল ভস্ম। প্রত্যেকের চূর্ণ এক তোলা ও পিঁপুল চূর্ণ ২২ তোলা এবং পুরাতন ইক্ষু গুড় ৮৮ তোলা সমস্ত দ্রব্য একত্র মিশ্রিত করিয়া অর্দ্ধ তোলা প্রমাণ মোদক প্রস্তুত করিবে। অনুপান উষ্ণ জল। বয়স বিবেচনায় মাত্রা করিবে।

**সামান্য প্লীহায়** কালমেঘের রস বা কালমেঘকে বটী করিয়া লইয়া ব্যবহার করাইলেও বেশ ফল পাওয়া যায়। কুলেখাড়ার রস মধুর সহিত মিশাইয়া সেবনের ব্যবস্থা করিয়া দিলেও শিশুদিগের প্লীহায় ফল হইয়া থাকে। ফল কথা শিশুর সকল পীড়াতেই বড় ঔষধ দিবার পূর্ব্বে ছোট ছোট ঔষধের ব্যবস্থা করিয়া তাহাতে ফল না পাইলে তখন বড় ঔষধের ব্যবস্থা করিবে। শিশুর জ্বর এবং প্লীহায় অনেক সময় কেবলমাত্র গুলঞ্চের রস ব্যবস্থা করিয়াও আমরা বেশ ফল পাইয়াছি। সামান্য জ্বরে কেবল তুলসীর পাতার রস ও মধু, সিউলি পাতার রস ও মধু বেশ কার্য্যকরী। ফলকথা শিশু-চিকিৎসা খুবই কঠিন। এজন্য শিশুকে কখনই সহসা বড় ঔষধের ব্যবস্থা করিবে না।

**জ্বরাতিসার।**—শিশুর জ্বরাতিসার রোগে **বালচতুর্ভদ্রিকা চূর্ণ** বা **ধাতক্যাদি চূর্ণ** উত্তম ব্যবস্থা। নিম্নে ঐ দুইটি ঔষধের উপাদান বলা যাইতেছে :—

**বালচতুর্ভদ্রিকা চূর্ণ।**—মুতা, পিঁপুল, আতইচ ও কাঁকড়াশৃঙ্গী—প্রত্যেক দ্রব্যের চূর্ণ সমভাগ, মধুর সহিত সেব্য। এই

ঔষধে শুধু জ্বরাতিসার নহে, শ্বাস, কাস ও বমিও নষ্ট হইয়া থাকে। মাত্রা ১ রতি হইতে বয়স বিবেচনায় ২।৩ রতি পর্য্যন্ত।

**ধাতক্যাদিচূর্ণ**।—ধাইফুল, বেলশুঁঠ, ধনে, লোধ, ইন্দ্রযব ও বালা প্রত্যেকের চূর্ণ সমভাগ। অনুপান মধু। মাত্রা ২রতি।

**অতিসার**।—শিশুর অতিসারে প্রথমাবস্থায় কখনই বড় ঔষধ দিয়া অতিসার নিবারণ করিতে চেষ্টা করিও না। অতিসারের প্রথমাবস্থায় সোহাগার খই অর্দ্ধ রতি মাত্রায় মধুর সহিত সমস্ত দিনে ২ বার প্রয়োগ করিলে বেশ ভাল পাওয়া যায়। কেবলমাত্র বেলশুঁঠের গুঁড়া বা ধাইফুলের গুঁড়াও এইরূপ ভাবে ব্যবস্থেয়। উহাতে না সারিলে নিম্নলিখিত ব্যবস্থা করিবে :—

(১) আমড়াল, আমছাল ও জামছাল চূর্ণ—সমভাগ, মাত্রা ২ রতি—মধুর সহিত লেহন করিয়া হয়।

(১) বরাহক্রান্তা, ধাইফুল, পদ্মকেশর, গুলঞ্চ ও শূকশিম্বীমূল—ইহাদের কল্ক সহ যবাগু প্রস্তুত করিয়া দিবে।

এই সকল ব্যবস্থা করিয়াও আরোগ্য করিতে না পারিলে লবঙ্গচতুঃসম বা দাড়িম্বচতুঃসম—নামক ঔষধ দুইটির মধ্যে একটির ব্যবস্থা করিয়া দিবে। নিম্নে এই দুইটি ঔষধের উপাদান বলা যাইতেছে :—

**লবঙ্গচতুঃসম**।—জায়ফল, লবঙ্গ, জীরা ও সোহাগার খই, প্রত্যেকের চূর্ণ সমভাগ। একত্র মিশ্রিত করিয়া চিনি ও মধুর সহিত ২ রতি পর্য্যন্ত মাত্রায় প্রযুজ্য! এই ঔষধে আমাতিসার ও তজ্জনিত শূলের শান্তি হইয়া থাকে।

**দাড়িম্ব চতুঃ সম**।—জায়ফল, লবঙ্গ, জীরা ও সোহাগার খই—প্রত্যেক দ্রব্য সমভাগ। একটি দাড়িম ফলের মধ্যে পুরিয়া পুট পাক করিয়া অর্দ্ধ রত্তি হইতে ২ রতি পর্য্যন্ত মাত্রায় ছাগদুগ্ধ

বা জল সহ ইহা সেব্য এই ঔষধটি এঁড়েলাগা বা পারিগর্ভিক রোগের অধিকারেও বলা হইয়াছে, শিশুর সকলপ্রকার অতিসারেই ইহা ব্যবস্থেয়।

**রক্তাতিসার**।—রক্তাতিসার নিবারণের জন্য নিম্নলিখিত দ্রব্য গুলির কল্ক সহ যবাগূ প্রস্তুত করিয়া দেওয়া উত্তম ব্যবস্থা।

(১) মোচরস, বরাহক্রান্তা, ধাইফুল ও পদ্মকেশর, সমভাগ। যথাবিধানে যবাগূ প্রস্তুত করিবে।

(২) ছাগদুগ্ধ ও জামছালের রস একত্র মিশাইয়া পান করিতে দিবে।

(৩) বেলশুঠ, ইন্দ্রযব, বালা মোচরস ও মুতা সমস্ত দ্রব্য মিলিত ২ তোলা একপোয়া ছাগদুগ্ধ ও একসের জলসহ একত্র পাক করিয়া দুগ্ধাবশেষে নামাইা ছাঁকিয়া তাহাই একটু একটু করিয়া পান করাইবে।

**গ্রহণীরোগে**।—শিশুর গ্রহণী রোগেও উপরিলিখিত দুগ্ধটি যাহা লিখিত হইল, তাহার ব্যবস্থা করিয়া দিবে। ইহা ভিন্ন মরিচ ১ ভাগ ও শুঁঠ ২ ভাগ দ্রবং কুড়চির ছাল চারিভাগ—এই সকল দ্রব্যের চূর্ণ পুরাতন গুড় ও ঘোলের সহিত সেবন করাইবে কালজীরা ও ধূনার গুঁড়া সমভাগে লইয়া বিল্বপত্রের রসের সহিত সেবন করাইবে। কেবলমাত্র শ্বেত ধূনার চূর্ণ গুড়ের সহতি সেবন করাইলেও শিশুর গ্রহণী আরোগ্য হইয়া থাকে। মাত্রা ঐ সকল দ্রবের অর্দ্ধ রত্তি হইতে ২ রত্তি পর্য্যন্ত। অতিসার নাশক অন্যান্য যোগ এবং ঔষধও গ্রহণী রোগে ব্যবস্থা করিবে গ্রহণী রোগ একটু বেশীভাবে দাঁড়াইয়াছে দেখিলে নিম্নলিখিত ঔষধ দুইটার ব্যবস্থা করিয়া দিবে।

**বাল কুটজাবলেহ**।—কুড়চি মূলের ছাল ৮ তোলা জল ⁄১ সের, শেষ ⁄।০ এক পোয়া। এই কাথ ছাঁকিয়া পুনর্ব্বার পাক করিবে এবং ঘনীভূত হইয়া আসিলে আতইচ, আকনাদি, জীরা,

বেলশুঠ, আমের আঁটির শাঁস, শুলফা, ধাইফুল, মুতা ও জায়ফল, প্রত্যেক দ্রব্যের চূর্ণ চারি আনা প্রক্ষেপ দিবে। শিশুর আমশূল ও রক্তভেদে ইহা বিশেষ কার্য্যকরী ঔষধ।

**বালচাঙ্গেরী ঘৃত**।—ঘৃত /৪ সের। আমরুলের রস /৪ সের। ছাগদুগ্ধ /৪ সের। কল্কার্থ কয়েদবেল, শুঠ, পিঁপুল, মরিচ, সৈন্ধব, বরাহক্রান্তা, নীলসুঁদী, বালা, বেলশুঁঠ, ধাইফুল ও মোচরস মিলিত /১ সের, যথানিয়মে পান করাইবে। অনুপান দুগ্ধ। মাত্রা এক আনা হইতে দুই আনা। এই ঔষধ পুরাতন অতিসার, রক্তাতিসার ও গ্রহণী রোগে উত্তম কার্য্য করিয়া থাকে।

**আনাহ ও বাতিক শূল রোগে**।—সৈন্ধব, বেলশুঁঠ, এলাইচ, হিঙ্গু ও বামনহাটি—ইহাদের চূর্ণ জলসহ পান করাইলে বিশেষ উপকার হইয়া থাকে।

**তৃষ্ণারোগে**। দাড়িম বীজ, জীরা ও নাগেশ্বর ইহাদের চূর্ণ চিনি ও মধূর সহিত সেবন করাইবে।

**হিক্কায়**।—শিশুর হিক্কায় গেরিমাটি চূর্ণ মধুর সহিত সেবন করাইবে।

**ভেদ বমনে**।—শিশুদিগের ভেদবমনে বেলশুঁঠ ও আমের আঁটির মজ্জা মোট দুই তোলা মাত্রায় লইয়া ক্বাথ করিয়া খই চূর্ণ ও চিনি মিশাইয়া সেবন করাইবে।

(২) কুল, আমরুল, কাকমাচি ও কয়েদবেল ইহাদের পত্র পেষণ করিয়া মস্তকে প্রলেপ দিলেও শিশুর ভেদ বমন প্রশমিত হয়।

কণ্টকারির রস বা ক্বাথের সহিত মকরধ্বজ মাড়িয়া অল্প অল্প করিয়া সেবন করাইবে।

**কাসে**।—(১) বৃহতীফল, কণ্টকারিফল ও পিঁপুল, সমভাগে চূর্ণ করিয়া লইয়া মধুর সহিত মিশাইয়া লেহন করাইবে। (২) কুড়,

আতইচ, পিঁপুল ও দুরালভা প্রত্যেকের চূর্ণ সমভাগে লইয়া অর্দ্ধরতি হইতে ২ রতি মাত্রায় মধুসহ লেহন করাইবে। (৩) নিম্নলিখিত ঔষধটি শিশুদিগের সর্ব্ববিধ কাস রোগ আরোগ্য করিয়া থাকে।

**কণ্টকারি ঘৃত**।—ঘৃত /৪ সের। কণ্টকারি, বৃহতী, বামনহাটি ও বাসকছাল ইহাদের প্রত্যেকের রস বা ক্বাথ /৪ সের। কল্কার্থ গজপিঁপ্‌ল, পিঁপুল, মরিচ, যষ্টিমধু, বচ, পিঁপুলমূল, জটামাংসী, চই, চিতামূল, রক্তচন্দন, মুতা, গুলঞ্চ, শ্বেতচন্দন, যমানী, জীরা, বেড়েলা, শুঁঠ, দ্রাক্ষা, দাড়িম ফলের ছাল ও দেবদারু—মিলিত /১ সের। যথাবিধি পাক করিয়া এক আনা হইতে দুই আনা মাত্রায় দুগ্ধ সহ সেব্য। ইহাতে শিশুদিগের শ্বাস, কাস, জ্বর, অরুচি, শূল ও কফের শান্তি এবং অগ্নি বৃদ্ধি হইয়া থাকে।

দুরালভা, হরীতকীও পিঁপুল ইহাদের চূর্ণ ঘৃত ও মধুর সহিত সেবন করাইলে শিশুদিগের হিক্কা, শ্বাস ও কাস রোগের শান্তি হয়।

**মূত্রকৃচ্ছ্রে**।—শিশুদিগের সরলভাবে মূত্র নির্গত না হইলে পিঁপুল, মরিচ, চিনি, মধু, ছোট এলাইচ ও সৈন্ধব—সমস্ত দ্রব্য সমভাগ; একত্র মিশাইয়া লেহন করাইতে হয়।

**মুখের ঘায়ে**।—সোহাগার খই মধুর সহিত মিশাইয়া ঘায়ের উপরে লাগাইয়া দিবে। ভেড়ার দুধ এইরূপ ঘায়ে বিশেষ উপকারী।

**কাণ পাকিলে**।—কাণ পাকিয়া কর্ণ হইতে পুঁয নির্গত হইলে গরম জল কিম্বা কাঁচা দুধ ও জল একত্র করিয়া পিচকারীর সাহায্যে ধৌত করিয়া দিবে, তাহার পরে একটি সরু কাটিতে ন্যাকড়া জড়াইয়া ধীরে ধীরে কর্ণ মুছাইয়া দিয়া দুই তিন ফোঁটা আতর কর্ণ মধ্যে ঢালিয়া দিবে।

আলতা গুলিয়া গরম করিয়া কর্ণ মধ্যে ফুট দিলে বা ব্র্যাণ্ডি গরম করিয়া ফুট দিলে অথবা ফটকিরির জলের ফুট দিলেও কাণপাকা নিবারিত হয়।

দুর্ব্বল শিশুর পুষ্টিবর্দ্ধনের জন্য "**অশ্বগন্ধা ঘৃতের**" ব্যবস্থা করিবে উহার উপদানগুলি নিম্নে বলা যাইতেছে :—

**অশ্বগন্ধা ঘৃত।**—ঘৃত /৪ সের। দুগ্ধ চল্লিশ সের। কল্কার্থ অশ্বগন্ধা /১ সের যথাবিধি পাক করিয়া লইবে। এই ঔষধ দুর্ব্বল শিশুর ক্ষীণাঙ্গের পরিপোষক।

শিশুর মেধা ও স্মৃতিশক্তি বৃদ্ধি করিবার জন্য নিম্নলিখিত ঘৃতটি উপকারী :—

**অষ্টমঙ্গল ঘৃত।**—ঘৃত /৪ সের। কল্কার্থ বচ, কুড়, ব্রাহ্মীশাক, শ্বেত সর্ষপ, অনন্তমূল, সৈন্ধব ও পিঁপুল মিলিত /১ সের। জল ১৬ সের। যথানিয়মে পাক করিয়া লইবে। এই ঘৃত সেবনে শিশুর মেধা ও স্মৃতিশক্তির বৃদ্ধি হয় এবং গ্রহাবেশ জন্য সমস্ত পীড়ার শান্তি হইয়া থাকে।

**শিশুর নাভি শোথে।**—শিশুর নাভি শোথ অর্থাৎ নাভি পাকিলে (১) একখণ্ড মৃত্তিকা অগ্নিতে পোড়াইয়া লইয়া ঐ মৃত্তিকা পিণ্ড দুগ্ধে ডুবাইয়া মৃত্তিকা পিণ্ড গরম থাকিতে থাকিতে স্বেদ দিবে। (২) হরিদ্রা, লোধ, প্রিয়ঙ্গু ও যষ্টিমধু এই সকল দ্রব্য সহ তৈল পাক পূর্ব্বক নাভিতে মর্দ্দন করিবে। (৩) অথবা ঐ সকল দ্রব্য সমভাগে চূর্ণ করিয়া একত্র মিশ্রণ পূর্ব্বক নাভিতে ঘর্ষণ করিবে। শিশু চিকিৎসায় যে সকল ঔষধের কথা বলা হইল, তদ্ভিন্ন জ্বরাদি রোগে যে সকল ঔষধের ব্যবস্থা আছে, প্রয়োজন হইলে অতি অল্পমাত্রায় সেই সকল ঔষধ প্রয়োগ করিতে পারা যায়।

শিশুর ঔষধের. সাধারণ মাত্রা ১ মাস বয়স্ক শিশুকে ১ রতিরও কম। খুব অল্পবয়স্ক শিশুকে কখনো বেশী মাত্রায় যেন ঔষধ প্রয়োগ করিওনা, তাহার ফলে হিতে বিপরীত হইতে পারে।

---

## শুক্র তারল্য ও ধ্বজভঙ্গ এবং রসায়ন ও বাজীকরণ।

**শুক্রতারল্যের নিদান।**—ইন্দ্রিয় সমূহের সম্যক প্রকারে পরিপুষ্টিলাভের পূর্ব্বে স্ত্রীসহবাস, অস্বাভাবিক উপায়ে শুক্রস্খলন বা অতিরিক্ত স্ত্রীসহবাসের ফলে শুক্রতারল্য রোগ উপস্থিত হইয়া থাকে। **ধ্বজভঙ্গ রোগ ইহারই পরিণতি।** শুক্রতারল্য ঘটিলে স্ত্রীলোকের দর্শন, স্পর্শন বা কখন কখন স্মরণ মাত্রেই শুক্র স্খলন হইয়া থাকে। পীড়া একটু প্রবল হইলে সঙ্গমের পূর্ব্বেই শুক্রপাত, স্বপ্নাবস্থায় শুক্র স্খলন, চক্ষুর চারিদিকে কালিমার চিহ্ন প্রভৃতি প্রকাশ পাইয়া থাকে। দুর্ব্বলতা, স্ফূর্ত্তিহীনতা, উদ্যমশূন্যতা, নির্জ্জনপ্রিয়তা—প্রভৃতি এই পীড়ায় অনুসঙ্গী।

**আরও কারণ।** উল্লিখিত লক্ষণগুলি ভিন্ন নিম্নলিখিত কয়েকটি কারণেও ধ্বজভঙ্গ রোগ উপস্থিত হইতে পারে। ভয়, শোক বা অন্য কোনরূপে মনোমধ্যে আঘাত প্রাপ্ত হইলে, বিদ্বেষভাষিণী স্ত্রীর সহিত সহবাস করিলে, ঔপদংশিক পীড়া বা অন্য কোন কারণে শুক্রবাহিনী শিরার বিকৃতি ঘটিলে, কাম বেগে উত্তেজিত হইয়া সহবাস না করিলে অথবা অত্যধিক পরিমাণে কটু, অম্ল, উষ্ণ ও লবণরস যুক্ত দ্রব্য ভোজন করিলে ধ্বজভঙ্গ রোগ হইতে পারে।

**চিকিৎসা।**—এই রোগে শুক্ররক্ষার জন্য বিশেষ লক্ষ্য রাখিতে হইবে। পুষ্টিকর অথচ উত্তেজক ঔষধ সমূহ এরূপ অবস্থায় প্রযুজ্য।

**প্রাতে পূর্ণচন্দ্র রস বা চন্দ্রোদয় মকরধ্বজ, বৈকালে অমৃতপ্রাশ ঘৃত বা অশ্বগন্ধা ঘৃত এবং সন্ধ্যার সময় শ্রীমদনানন্দ মোদক** এরূপ অবস্থায় হিতকর। নিম্নে ঐ ঔষধ গুলির উপাদান বলা যাইতেছে :—

**পূর্ণচন্দ্ররস।**—শিলাজতু, রসসিন্দুর, লৌহ, অভ্র, স্বর্ণমাক্ষিক, ও বিড়ঙ্গ। শীতলজলে মর্দ্দন করিয়া ৪.৫ রতিবটি করিবে। ইহা বল্য, বৃষ্য, রসায়ন, প্রমেহনাশক, মূত্রকারক ও বস্তিশোধক। আলকুশীর বীজ চূর্ণ করিয়া তাহার সহিত এই ঔষধ সেব্য।

**বৃহৎ পূর্ণচন্দ্র রস।**—পারদ ৪ তোলা, গন্ধক ৪ তোলা, লৌহ ৮ তোলা, অভ্র ৮ তোলা, রৌপ্য ২ তোলা, বঙ্গ ৪ তোলা, স্বর্ণ, তাম্র ও কাঁস্য প্রত্যেক দ্রব্য ১ তোলা, এবং জায়ফল, এলাইচ, দারুচিনি, জীরা, কর্পূর, প্রিয়ঙ্গু ও মুতা, প্রত্যেক দ্রব্য ২ তোলা। ঘৃতকুমারীর রসে মর্দ্দন করিয়া ত্রিফলার কাথ ও এরণ্ড মূলের রসে ভাবনা দিয়া চণক পরিমিত বটি করিবে। পানের রস ও মধু সহ সেব্য।

**চন্দ্রোদয় মকরধ্বজ।**—জায়ফল, লবঙ্গ, কর্পূর ও মরিচ—প্রত্যেক দ্রব্য ১ তোলা, স্বর্ণ ৵০ আনা, মৃগনাভি ৵০ আনা রসসিন্দুর চারি তোলা চারি আনা। একত্র মাড়িয়া ৪ চারি রতি বটী। পানের রস ও মধু অথবা মাখন ও মিছরি সহ সেব্য।

**বৃহৎ চন্দ্রোদয় মকরধ্বজ।**—শোধিত সূক্ষ্ম স্বর্ণপত্র ১ পল ও শোধিত পারদ ৮ আট পল, একত্র মর্দ্দন করিয়া তাহার সহিত ষোল পল গন্ধক মিশ্রিত করিয়া কজ্জলী করিবে এবং তাহাতে রক্তবর্ণ কার্পাসের পুষ্প ও ঘৃতকুমারীর রসের ভাবনা দিয়া ছায়ায় শুষ্ক করিয়া লইবে। তাহার পর ঐ সকল দ্রব্য সমতল বোতলের

মধ্যে সংস্থাপন করিয়া বোতলের মুখে একখণ্ড খড়িমাটি চাপা দিয়া বালুকাপূর্ণ হাঁড়ির মধ্যে উর্দ্ধমুখে এমনভাবে বসাইবে—যেন বোতলের গলা পর্য্যন্ত বালুকাপূর্ণ, থাকে, তাহার পর তাহাতে তিনদিন ক্রমাগত জ্বাল দিবে। এই প্রক্রিয়ায় বোতলের গলদেশে লাল রঙ্গের যে সকল ঔষধ সংলগ্ন হইবে, তাহা বাহির করিয়া লইবে। এই ঔষয় ১ পল, কর্পূরচূর্ণ চারি পল, জায়ফল, মরিচ ও লবঙ্গ প্রত্যেক দ্রব্য চারি পল, এবং মৃগনাভি ॥০ অর্দ্ধতোলা—সমস্ত দ্রব্য একত্র মাড়িয়া লইবে। দুই রত্তি পরিমাণে পানের সহিত সেবন করিবে।

**অমৃত প্রাশ ঘৃত।**—ঘৃত চারি সের। মূর্চ্ছার্থ কুঙ্কুম চারি তোলা। ক্বাথার্থ ছাগ মাংস সাড়ে বার সের ও অশ্বগন্ধা সাড়ে বার সের, পৃথক পৃথক ৬৪ সের জলে সিদ্ধ করিয়া ষোলসের অবশিষ্ট রাখিবে। পরে ছাগদুগ্ধ ষোলসের, কল্কার্থ বেড়েলার মূল, গোধুম, অশ্বগন্ধা, গুলঞ্চ, গোক্ষুর, কেশুর, ত্রিকটু, ধনে, ঋষভক, শটী, দারু হরিদ্রা, প্রিয়ঙ্গু মঞ্জিষ্টা, তগরপাদুকা, তালীশপত্র, এলাইচ, তেজপত্র, দারুচিনি, নাগেশ্বর, জাতীপুষ্প, রেণুকা, সরলকাষ্ঠ, জৈত্রী, ছোট এলাইচ, নীলসুঁদি, অনন্ত মূল, তেলাকুচার মূল, জীবন্তী, ঋদ্ধি, বৃদ্ধি ও যজ্ঞডুমুর—প্রত্যেক দ্রব্য ২ দুই তোলা পরিমাণে যথাবিধি পাক করিয়া ছাঁকিয়া তাহার সহিত একসের চিনি মিশ্রিত করিবে। অর্দ্ধ তোলা হইতে এক তোলা পর্য্যন্ত মাত্রায় এই ঔষধ দুগ্ধ সহ সেব্য।

**বৃহৎ অশ্বগন্ধা ঘৃত।**—ঘৃত চারি সের। ক্বাথার্থ অশ্বগন্ধা সাড়ে বার সের। জল ৬৪ সের, শেষ ১৬ সের। ছাগ মাংস ২৫ সের, জল ১২৮ সের, শেষ ৩২ সের। দুগ্ধ ১৬ সের। কল্কার্থ কাকোলী, ক্ষীরকাকোলী, ঋদ্ধি, বৃদ্ধি, মেদ, মহামেদ, জীবক, ঋষভক আলকুশী বীজ, এলাইচ, যষ্টিমধু, দ্রাক্ষা, মুগানি, মাষানি, জীবন্তী, পিপুঁল, বেড়েলা, শতমূলী ও ভূমিকুষ্মাণ্ড মিলিত ১ সের। একত্র পাক

করিয়া পাক শেষ হইবার কিঞ্চিত পূর্ব্বে কল্ক দ্রব্য ছাঁকিয়া লইয়া পুনর্ব্বার পাক করিবে। পাক শেষে শীতল হইলে অর্দ্ধ সের চিনি ও অর্দ্ধ সের মধু মিশাইয়া লইবে। মাত্রা ॥০ তোলা ১ তোলা।

**শ্রীমদনানন্দ মোদক**।—পারদ, গন্ধক, লৌহ, প্রত্যেক ১ তোলা, অভ্র ৩ তোলা, কর্পূর, সৈন্ধব, জটামাংসী, আমলকী, এলাইচ, শুঁঠ, পিঁপুল, মরিচ, জৈত্রী, জায়ফল, তেজপত্র, লবঙ্গ, জীরা, কৃষ্ণজীরা, যষ্টিমধু, বচ, কুড়, হরিদ্রা, দেবদারু, হিজলবীজ, সোহাগা, বামুনহাটি, শুঁঠ, নাগেশ্বর, কাঁকড়াশৃঙ্গী, তালিশপত্র, দ্রাক্ষা, চিতামূল, দন্তীবীজ, বেড়েলা, গোরক্ষচাকুলে, ধনে, গজপিঁপুল, শঠী, বালা, মুতা, গন্ধভাদুলে, ভূমিকুষ্মাণ্ড, শতমূলী, আকন্দমূল, আলকুশীবীজ, গোক্ষুরবীজ, বিদ্ধড়ক বীজ ও সিদ্ধিবীজ—প্রত্যেকের এক এক তোলা চূর্ণ শতমূলীর রসে মর্দ্দন করিয়া পুনর্ব্বার শুষ্ক করিয়া চূর্ণ করিয়া লইবে, পরে ঐ চূর্ণ সমষ্টির এক চতুর্থাংশ—শিমুলমূল চূর্ণ ও শিমুলমূল চূর্ণ সহ সমুদয় চূর্ণের অর্দ্ধাংশ সিদ্ধি চূর্ণ এবং সমুদয় চূর্ণের দ্বিগুণ চিনি লইয়া, প্রথমতঃ ঐ চিনি উপযুক্ত ছাগদুগ্ধে গুলিয়া পাক করিবে এবং আসন্ন পাকে চূর্ণ গুলি প্রক্ষেপ দিবে। পাকশেষে কিঞ্চিৎ দারুচিনি, তেজপত্র, নাগেশ্বর, কর্পূর, সৈন্ধব, ত্রিকটু চূর্ণ ও ঘৃত মিশ্রিত করিবে এবং শীতল হইলে কিঞ্চিৎ মধু তাহার সহিত মিশাইয়া।০ আনা হইতে অর্দ্ধতোলা মাত্রায় দুগ্ধসহ সেবন করিতে দিবে। ইহাদ্বারা শুক্র ও রতিশক্তি বৃদ্ধি হয় এবং সূতিকা, গ্রহণী, বহুমূত্র, প্রমেহ, অগ্নিমান্দ্য ও কাস প্রভৃতি বিবিধ পীড়ার উপশম হয়।

রোগ প্রবলভাব ধারণ করিলে, সঙ্গমকালে **সুরসুন্দরী গুড়িকা** মুখে ধারণ করিতে দিবে। উহার উপাদান গুলি এই :—

**সুরসুন্দরী গুড়িকা**।—অভ্র, স্বর্ণমাক্ষিক, হীরক, লৌহ স্বর্ণ ও রসসিন্দুর—প্রত্যেক দ্রব্য সমপরিমাণে লইয়া হিজলের রসের

সহিত মাড়িয়া পুটপাক করিবে। ইহা শুক্রস্তম্ভ এবং বলবীর্য্য বৃদ্ধিকর ঔষধ। এতদ্ভিন্ন ইহা বয়ঃ স্থাপক।

কেহ কেহ প্রবলভাব ধারণ করিতেছে দেখিলে প্রাতে পূর্ণচন্দ্র রস না দিয়া **অষ্টাবক্র রস** সেবনের ব্যবস্থা দিয়া থাকেন। সে ঔষধটির উপাদান এই :—

**অষ্টবক্র রস।**—পারদ ১ তোলা, গন্ধক ২ তোলা, স্বর্ণ ১ তোলা, রৌপ্য অর্দ্ধ তোলা এবং সীসা, তামা, খর্পর ও বঙ্গ প্রত্যেক দ্রব্য চারি আনা। একত্র বটের অঙ্কুরের রসসহ একপ্রহর ও ঘৃত-কুমারীর রস সহ এক প্রহর মর্দ্দন করিয়া মকধ্বজের ন্যায় পাক করিবে। পাক শেষে দাড়িম ফলের ন্যায় ইহার বর্ণ হইয়া থাকে। ২ রতি পরিমাণে পানের রসের সহিত ইহা সেব্য। ইহা দ্বারা শুক্র সবল ও বৃদ্ধি হয়। ইহা অতিশয় পুষ্টিকারক, মেধা ও কান্তি বর্দ্ধক এবং বলি ও পলিত প্রভৃতি নিবারক।

বৃহৎ পূর্ণচন্দ্র রস ও অষ্টাবক্র রস না দিয়া কেহ কেহ প্রাতঃকালে **মকরধ্বজ রস**।—সেবনের ব্যবস্থা দিয়া থাকেন। উহার প্রস্তুতের নিয়ম এইরূপ :—

**মকরধ্বজ রস**।—শোধিত স্বর্ণের সূক্ষ্ম পত্র ১ পল, পারদ, আট পল ও গন্ধক ২৪ চব্বিশ পল, রক্তবর্ণ কার্পাসের রস ও ঘৃতকুমারীর রসের সহিত একত্র মর্দ্দন করিয়া মকরধ্বজের ন্যায় পাক করিবে। সেই মকরধ্বজ ১ তোলা, কর্পূর, লবঙ্গ, মরিচ ও জায়ফল—প্রত্যেক দ্রব্য চারি তোলা—এবং মৃগনাভি ৬ ছয় মাষা—একত্র মাড়িয়া ২ রতি পরিমাণে পানের রসের সহিত সেবন করাইবে। ইহা কামোদ্দীপক, রতিশক্তি বর্দ্ধক এবং মেধা, কান্তি ও অগ্নিবর্দ্ধক।

স্মর সুন্দরী গুড়িকার পরিবর্ত্তে কেহ কেহ শয়নের পূর্ব্বে **কামিনী**

**বিদ্রাবণ রস বা শুক্রবল্লভ রস** সেবনের ব্যবস্থা দিয়া থাকেন। উহা প্রস্তুতের নিয়ম ঃ—

**কামিনী বিদ্রাবণ রস**।—আকরকরা, শুঁঠ, লবঙ্গ, কুঙ্কুম, পিঁপুল, জায়ফল, জৈত্রী ও চক্তচন্দন—প্রত্যেক দ্রব্য দুই তোলা, হিঙ্গুল ও গন্ধক প্রত্যেকটি অর্দ্ধ তোলা এবং অহিফেন আট তোলা। একত্র জল সহ মাড়িয়া তিন রতি বটি। শয়ণের পূর্ব্বে অর্দ্ধ পোয়া দুগ্ধের সহিত সেব্য। ইহা বীর্য্যস্তম্ভকারক ও রতিশক্তি বর্দ্ধক।

**শুক্রবল্লভ রস**। পারদ, গন্ধক, লৌহ, অভ্র, রৌপ্য স্বর্ণ ও স্বর্ণমাক্ষিক প্রত্যেক দ্রব্য অর্দ্ধ তোলা, বংশলোচন দুই তোলা ও সিদ্ধিবীজ চূর্ণ আট তোলা। একত্র সিদ্ধির ক্বাথের সহিত মর্দ্দন করিয়া ১ মাষা পরিমাণে বটিকা করিবে। দুগ্ধ অনুপানে সায়ংকালে ইহা সেব্য। ইহা বীর্য্যস্তম্ভকারক ও রতিশক্তিবৃদ্ধিকর।

পূর্ব্বে যে "মকরধ্বজ রসের" কথা বলা হইয়াছে তাহার পরিবর্ত্তে কেহ কেহ **কামদেব রসের** ব্যবস্থা করেন। সে ঔষধটি এই—

**কামদেব রস**।—রক্তবর্ণ কার্পাসের রসের সহিত একপল পারদ ও দুই পল শোধিত গন্ধক মর্দ্দন করিয়া একটি কাচকুপির ভিতর পূরণ করিবে। পরে সোহাগার দ্বারা তাহার মুখবন্ধ করিয়া বালুকা যন্ত্রে দৃঢ়রূপে স্থাপন করিয়া সমস্ত দিন রাত্রি অগ্নিতে পাক করিবে। শীতল হইলে উত্তোলন করিয়া তাহার মধ্য হইতে হিঙ্গুলের ন্যায় রক্তবর্ণ সঞ্চিত ভস্ম গ্রহণ করিয়া ১ মাষা পরিমাণে ঘৃত ও মধুর সহিত সেবন করিতে দিবে। ইহা সেবনের পর দুগ্ধ, গুড়, ঘৃত, কাজলীইক্ষু, চিনি, দ্রাক্ষা, ও খর্জ্জুর ভক্ষণ করিবে। পিত্তাধিক্য রোগী হইলে ত্রিফলা ও মধুর সহিত ইহা সেব্য। বাত বেদনা থাকিলে নিসিন্দা পাতা ও মধু অনুপানে সেব্য। শাস্ত্রকার বলেন, এই ঔষধ সেবনে সকল রোগ

বিনষ্ট হইয়া রোগী নূতন কলেবর ধারণ করে। এই ঔষধ এক বেলা দুগ্ধের সহিত সেবন করিলে বন্ধ্যা ও মৃতবৎসা পুত্রবতী হয়।

**মহালক্ষ্মী বিলাস বা কামধেনু** নামক ঔষধ দুইটিরও একটি কেহ কেহ একবার করিয়া সেবনের ব্যবস্থা দিয়া থাকেন। ঐ দুইটি ঔষধের উপাদান ঃ—

**মহালক্ষ্মী বিলাস**।—অভ্র আট তোলা, গন্ধক চারি তোলা, বঙ্গ দুই তোলা রৌপ্য এক তোলা, স্বর্ণমাক্ষিক এক তোলা, তাম্র অৰ্দ্ধ তোলা, কর্পূর চারি তোলা, জৈত্রী, জায়ফল, বিদ্ধড়কবীজ ও ধুতুরাবীজ—প্রত্যেক দ্রব্য দুই তোলা। একত্র পানের রসসহ মর্দ্দন করিয়া দুই রতি বটি। পানের রস অথবা উপযুক্ত অনুপানসহ ইহা সেব্য। প্রমেহ, শুক্রক্ষয়, লিঙ্গ শৈথিল্য, কাস, পীনস, যক্ষ্মা, আমবাত, নাসারোগ, চক্ষুরোগ প্রভৃতি বহুবিধ, পীড়া ইহা দ্বারা প্রশমিত হয়।

**কামধেনু**।—শোধিত গন্ধক চূর্ণ পাঁচ পল ও সুপক্ক আমলকী চূর্ণ, পাঁচ পল একত্র করিয়া তাহাতে আমলকীর রসের ও শিমুলমূলের রসের যথাক্রমে সাতবার করিয়া ভাবনা দিবে। পরে চূর্ণ করিয়া তাহার সহিত দশ পল চিনি ও মধু মিশ্রিত করিবে। এই ঔষধ চারি মাষা পরিমাণে ঘৃত ও মধু সহ সেব্য। ঔষধ সেবনান্তে কিঞ্চিৎ দুগ্ধ পান করা আবশ্যক। শাস্ত্রকার বলেন—এই ঔষধ সেবনে অশীতিবর্ষ বয়স্ক বৃদ্ধেরও রতিশক্তি বৰ্দ্ধিত হয়।

**শ্রীগোপাল তৈল** শুক্রতারল্য ও ধ্বজভঙ্গ রোগে মর্দ্দন করিলে বিশেষ উপকার পাওয়া যায়। উহা প্রস্তুতের নিয়ম ঃ—

**শ্রীগোপাল তৈল**।—তিল তৈল ষোল সের। শতমূলীর রস, কুমড়ার জল ও আমলকীর রস বা ক্কাথ প্রত্যেক ষোল সের। ক্কাথার্থ অশ্বগন্ধা, পীতঝিণ্টি ও বেড়েলা—প্রত্যেক সাড়ে বার সের। পৃথক পৃথক চৌষট্টি সের জলে সিদ্ধ করিয়া ষোল সের করিয়া অবশিষ্ট

রাখিবে। পরে বৃহৎ পঞ্চমূল, কণ্টকারী, মুর্ব্বামূল, কেয়ারমূল, নাটাকরঞ্জের মূল ও পালিধা ছাল প্রত্যেক দ্রব্য দশ পল পরিমাণে একত্র চৌষট্টি সের জলে পাক করিয়া ষোল সের থাকিতে নামাইবে এবং কল্কার্থ অশ্বগন্ধা, চোরপুষ্পী, পদ্মকাষ্ঠ, কণ্টকারী, বেড়েলা, অগুরু, মুতা, গন্ধতৃণ, শিলায়স, অগুরু, রক্তচন্দন, শ্বেতচন্দন, ত্রিফলা মুর্ব্বামূল, জীবক, ঋষভক, মেদ, মহামেদ, কাকোলী, ক্ষীরকাকোলী, মুগানি, মাষানি, জীবন্তী যষ্টিমধু, ত্রিকটু, কুঙ্কুম, খাটাশী, কস্তুরী, দারুচিনি, তেজপত্র, এলাইচ, নাগেশ্বর, শৈলজ, নখী, নাগর মুতা, মৃণাল, নীলসুঁদী, বেণার মূল, জটামাংসী, মুরামাংসী, দেবদারু, বচ, দাড়িমের বীজ, ধনে, ঋদ্ধি, বৃদ্ধি, দনা ও ছোট এলাইচ—প্রত্যেক দ্রব্য চারি তোলা পরিমাণে পাককালে তাহাতে দিবে। ইহা সর্ব্বাঙ্গে মর্দ্দনীয়।

**মৃতসঞ্জীবনী সুরা ও দশমূলারিষ্ট**—নামক ঔষধ দুইটিও এই পীড়ার বিশেষ উপকারী। নিম্নে উহাদের উপাদান বলা যাইতেছে :—

**মৃতসঞ্জীবনী সুরা** :—নূতন গুড় সাড়ে বার সের, বাবলাছাল, কুলছাল ও সুপারি—প্রত্যেক দ্রব্য দুই সের, লোধ অর্দ্ধসের, আদা এক পোয়া। সমুদয়ের আটগুণ জল লইয়া প্রথমে জলে গুড় গুলিয়া যথাক্রমে আদা, বাবলা ছাল ও কুলছাল উহাতে নিক্ষেপ করিয়া উত্তমরূপে মিশ্রিত করিবে। তাহার পরে সুপারি ও লোধ প্রক্ষেপ করিয়া শরা দ্বারা মুখাচ্ছাদন ও উত্তমরূপে বন্ধন করিয়া কুড়ি দিন তদবস্থায় রাখিবে। তাহার পর মৃণ্ময়মোছিকা বা ময়ূরাখ্যযন্ত্রে তাহা অগ্নিতে উত্তপ্ত করিবে। তাহার পর পাত্র মধ্যে সুপারি, এলবালুক দেবদারু, লবঙ্গ, পদ্মকাষ্ঠ, বেণারমূল, রক্তচন্দন, শুলফা, যমানী, মরিচ, জীরা, কৃষ্ণজীরা, শঠী, জটামাংসী, দারুচিনি এলাইচ, জায়ফল, মুতা, গেঁটেলা, শুঁঠ মেথী, মৌরী ও রক্তচন্দন—প্রত্যেক দ্রব্য চারিতোলা

পরিমাণে কুটিয়া প্রক্ষেপ দিবে। পরে যথবিধি চুয়াইয়া সুরা উদ্ধৃত করিয়া লইবে। আহারের পূর্ব্বে ধাতু ও বয়স বিবেচনায় এই ঔষধ জল মিশাইয়া সেব্য।

**দশমূলারিষ্ট।**—দশমূলের প্রত্যেক উপাদান পাঁচপল। চিতামূল পঁচিশ পল, কুড় পঁচিশ পল, লোধ কুড়িপল, গুলঞ্চ কুড়িপল, আমলা ষোল পল, দুরালভা বার পল, খদির, বিড়ঙ্গ ও হরীতকী—প্রত্যেক আটপল, কুড়, মঞ্জিষ্ঠা, দেবদারু, বিড়ঙ্গ, যষ্টিমধু বামুনহাটী, কয়েদবেল, বহেড়া পুনর্ণবা, চই, জটামাংসী, প্রিয়ঙ্গু, অনন্তমূল, কৃষ্ণজীরা, তেউড়ী, রেণুক, রাস্না, পিঁপুল, সুপারি, ঋষভক, মেদ, মহামেদ, কাঁকলা, ক্ষীর কাঁকলা, ঋদ্ধি ও বৃদ্ধি—প্রত্যেক দ্রব্য দুইপল এবং পাকার্থ জল সমুদয়ের আটগুণ, শেষ সিকি এবং দ্রাক্ষা যাট পল, জল ত্রিশ সের শেষ সাড়ে বাইশ সের। এই উভয় ক্বাথ একত্র করিয়া মৃন্ময় পাত্রে রাখিয়া তাহাতে চারি সের মধু, পঞ্চাশ সের গুড়, ত্রিশ পল ধাইফুল এবং কাকলা, বালা, রক্তচন্দন, জায়ফল, লবঙ্গ, গুড়ত্বক, এলাইচ, তেজপত্র, নাগেশ্বর ও পিঁপুল প্রত্যেক দ্রব্য দুই পল ও মৃগনাভি অর্দ্ধ তোলা একত্র মিশাইয়া এক মাস মাটিতে পুঁতিয়া রাখিবে। তৎপরে উহা উত্তোলন করিয়া আট তোলা নির্ম্মলী ফল নিক্ষেপ করিয়া রসকে নির্ম্মল করিবে। গ্রহণী, অরুচি শূল, শ্বাহ, কাস, ভগন্দর বাতব্যাধি; ক্ষয়, সর্দ্দি, পাণ্ডু, কামলা, কুষ্ঠ, অর্শ, মেহ, অরুচি, মূত্রকৃচ্ছ্র ও ধাতুক্ষয় প্রভৃতি বহুবিধ পীড়ায় ইহা প্রযুজ্য। আহারের পূর্ব্বে এক কাচ্চা হইতে দুই কাচ্চা মাত্রায় শীতল জল মিশাইয়া ইহা সেব্য। ইহা অতিশয় পুষ্টিকর ও কামোদ্দীপক।

**পথ্যাপথ্য।**—সর্ব্বপ্রকার পুষ্টিকর আহার এই সকল রোগে সুপথ্য। দিবসে পুরাতন চাউলের অন্ন, রোহিত প্রভৃতি মৎস্য। ছাগ

মেষ, চটক প্রভৃতির মাংস, মুগ, মসূর, ছোলার দাল, পটোল, ডুমুর, বেগুন, মানকচু, কপি, শালগ্রাম প্রভৃতির তরকারী। রাত্রিতে রুটী বা লুচি এবং ঐরূপ ব্যঞ্জনাদি। শাক, অম্ল, কলাইয়ের দাল গুরুপাক ও তীক্ষ্ণবীর্য্য দ্রব্য, দিবা নিদ্রা, রাত্রিজাগরণ এবং স্ত্রী সংসর্গ নিষিদ্ধ।

# উপদংশ ও ব্রধ্ন (Syphilis and Bubo)

**কারণ।**—দূষিতযোনি স্ত্রীর সহিত সহবাস, ব্রহ্মচারিণী-সহবাস, অতিরিক্ত মৈথুন, মৈথুনের পরে লিঙ্গ ধৌত না করা প্রভৃতি কারণে এই রোগ জন্মিয়া থাকে। এই পীড়ায় সর্ব্বপ্রথমে লিঙ্গমুণ্ডে বা আবরক চর্ম্মে ক্ষুদ্র ক্ষুদ্র পীড়কা জন্মিয়া ক্রমে পীড়কার চতুর্দ্দিক কঠিন হইয়া পড়ে। ঐ সকল পীড়কা পাকিয়া বিদীর্ণ হয় এবং তাহা হইতে পূঁয, ক্লেদ ও জলবৎ পদার্থ নির্গত হইতে থাকে।

**চিকিৎসা।**—স্নেহ স্বেদ প্রদান পূর্ব্বক লিঙ্গ মধ্যস্থ শিরা বিদ্ধ করিয়া কিম্বা জলৌকা সংলগ্ন করিয়া রক্ত মোক্ষণ করান উপদংশের প্রথম অবস্থায় হিতকর। এই রোগে বমন ও বিরেচন করাইয়া দেহ শুদ্ধি করাও আবশ্যক। লিঙ্গনালস্থ শোথ যদি পাকিয়া উঠে, তাহা হইলে লিঙ্গনাল ক্ষয় হইতে পারে, অতএব ইহার প্রতি বিশেষ দৃষ্টি রাখা আবশ্যক। নিম্নে কয়েকটি মুষ্টিযোগের কথা বলা যাইতেছে—

(১) প্রত্যহ ত্রিফলার কাথে কিম্বা ভৃঙ্গরাজের রসে ক্ষতস্থান ধৌত করা আবশ্যক।

(২) নূতন হাঁড়ির মধ্যে হরীতকী, আমলকী, বহেড়া—সমান ভাগে স্থাপন করিয়া হাঁড়ির উপরে সরা ঢাকা দিয়া অগ্নিসন্তাপে দগ্ধ করিবে, উক্ত দগ্ধীকৃত ভস্ম মধু সহ প্রলেপ দিলে ক্ষত শুকাইয়া থাকে।

(৩) শিরীষ, গুলঞ্চ ও রসাঞ্জন একত্র করিয়া কিম্বা রসাঞ্জন ও মধু একত্র মিশাইয়া প্রলেপ দিলে ক্ষত প্রশমিত হয়। **সর্ব্ব-প্রকার উপদংশ নিবারণের জন্য ভুনিম্বাদ্য ঘৃতটি** বিশেষ ফলপ্রদ। নিম্নে উহার উপাদান বলা যাইতেছে ;—

**ভুনিম্বাদ্য ঘৃত।**—ঘৃত /৪ সের, কল্কার্থ—চিরতা, নিমছাল, হরীতকী, আমলকী, বহেড়া, পটোল পত্র, করঞ্জ মূল, জাতীপত্র, খদির কাষ্ঠ ও পিতশাল—সমভাগে মিলিত /১ সের, জল ৬৪ সের, শেষ ১৬ সের। কল্কার্থ উক্ত দ্রব্যগুলি সমভাগে মিলিত /১ সের।

সেবনের জন্য **"ভৈরব রস" বরাদি গুগ্‌গুলু ও রসশেখর রস** বিশেষ ফলপ্রদ, নিম্নে ঐ ঔষধগুলির উপাদান বলা যাইতেছে—

**ভৈরব রস।**—বিশুদ্ধ পারদ ১০ রতি ও চিনি ৩০০ রতি একত্র লৌহ পাত্রে রাখিয়া নিমের দণ্ড দ্বারা এক প্রহর পর্য্যন্ত বাটিয়া উহার সহিত ১০০ রতি খরিদ চূর্ণ মিশ্রিত করিয়া মর্দ্দন পূর্ব্বক কজ্জলবৎ করতঃ উহা দ্বারা ২০টি বটিকা প্রস্তুত করিবে এবং ঐ বটিকাগুলি গোধূম চূর্ণের মধ্যে রাখিয়া দিবে। উপদংশ জনিত পীড়কা গাত্রে নিঃশেষিতরূপে নির্গত হইলে এই ঔষধ সেবন করিতে দিবে। সেবনের নিয়ম—প্রথম ৩ দিবস প্রাতে ৩টি করিয়া এবং ৪র্থ দিবস হইতে প্রত্যহ ১টি করিয়া জলসহ সেব্য। ১৪ দিন এইরূপ করিলেই রোগ প্রশমিত হইবে। এই ঔষধ সেবনে প্রবৃত্ত হইয়া জলপান এবং জল স্পর্শ করা নিষিদ্ধ। পথ্য—চিনি এবং অল্প ঘৃত মিশ্রিত অর্দ্ধ উষ্ণ অন্ন।

**বরাদি গুগ্‌গুলু।**—ত্রিফলা, নিমছাল, অর্জ্জুন, অশ্বত্থ, খদির, পিয়াশাল ও বাসক—ইহাদের চূর্ণ সমভাগ এবং চূর্ণ সমষ্টির সমান গুগ্‌গুলু। একত্র মিশ্রিত করিয়া অর্দ্ধ তোলা মাত্রায় সেব্য।

**রসশেখর রস।**—২ রতি পারদ এবং ১২ রতি অহিফেন একত্র লৌহপাত্রে নিম্বদণ্ড দ্বারা তুলসী পত্রের রসের সহিত মর্দ্দন করিয়া তাহাতে ২ রতি হিঙ্গুল দিয়া পুনর্ব্বার তুলসী পত্রের রস সহ মাড়িবে। তৎপরে জৈত্রী, জায়ফল, খোরাসানি যমানী ও আকর করা—প্রত্যেক দ্রব্য ৩২ রতি এবং সর্ব্ব সমষ্টির দ্বিগুণ খদির তাহার সহিত মিশ্রিত করিয়া তুলসী পত্রের রস সহ মর্দ্দন করিবে। বুট কলাইয়ের ন্যায় বটী। সায়ংকালে সেব্য।

**ব্রধ্ন।**—উপদংশ হইতে প্রায়ই ব্রধ্ন বা বাগী উপস্থিত হইয়া থাকে। এই উপদংশের ব্রধ্ন প্রায়ই পাকিয়াও থাকে।

**ব্রধ্নের চিকিৎসা।**—উপদংশ জনিত ব্রধ্ন পাকাইয়া শস্ত্র প্রয়োগ করাই উত্তম ব্যবস্থা। শস্ত্র প্রয়োগের পর যে সকল ক্ষত শুকাইবার যোগের কথা বা করঞ্জাদ্য ঘৃতের কথা ইতঃপূর্ব্বে বলা হইয়াছে; সেই সকলের ব্যবস্থা করিলে অতি শীঘ্র শুকাইয়া থাকে।

**পথ্যাপথ্য।**—এই সকল পীড়ায় দিবসে পুরাতন চাউলের অন্ন এবং রাত্রিতে রুটী বা লুচি ব্যবস্থা করিবে। মুগ, মসুর, অরহড় ও ছোলার দাল, পটোল, ডুমুর, মানকচু, বেগুন, সজিনার ডাঁটা, পুরাতন কুমড়া প্রভৃতির তরকারি। ছাগ বা পারাবতের মাংস মধ্যে মধ্যে খাইতে পারা যায়। মিষ্ট দ্রব্য, শীতল দ্রব্য, কফবর্দ্ধক দ্রব্য, দুগ্ধ ও মৎস্য ভোজন, স্নান, মৈথুন, দিবানিদ্রা এবং ব্যায়াম অনিষ্টকর।

# বিসর্প ও বিস্ফোট (Erysipelas)

**বিসর্প চিকিৎসা।**—বিসর্প রোগে কফের আধিক্য থাকিলে বমন এবং পিত্তের আধিক্য থাকিলে বিরেচন করান আবশ্যক। পটোল পত্র, নিমছাল ও ইন্দ্রযব—মিলিত ২ তোলা, জল আধ সের, শেষ আধ পোয়া এই ক্বাথ পানে বমন হইয়া থাকে। বিরেচনের জন্য ত্রিফলার ক্বাথের সহিত ঘৃত ৵০ আনা ও তেউড়ী চূর্ণ।০ আনা প্রক্ষেপ দিয়া পান করাইবে।

**বিস্ফোট চিকিৎসা।**—চাউল ধোয়া জলের সহিত ইন্দ্র-যব বাটিয়া প্রলেপ দিলে বিস্ফোট রোগে উপকার হয়। বিস্ফোটের দাহ নিবৃত্তি জন্য রক্তচন্দন, নাশেশ্বর, অনন্তমূল, ক্ষুদে নটে শিরীষ ছাল ও জাতী পুষ্প এই সকল দ্রব্যের প্রলেপ দিবে।

**সকল প্রকার বিসর্প ও বিস্ফোটে** দশাঙ্গলেপ ও **অমৃতাদি কষায়** বিশেষ হিতকর। নিম্নে উহাদের উপাদান বলা যাইতেছে ;—

**দশাঙ্গ লেপ।**—শিরীষ, যষ্টিমধু, তগরপাদুকা, রক্তচন্দন, এলাইচ, জটামাংসী, হরিদ্রা, দারুহরিদ্রা, কুড় ও বালা—এই সকল দ্রব্য একত্র পেষণ করিয়া প্রলেপ দিবে।

**অমৃতাদি কাষায়।**—গুলঞ্চ, বাসকমূলের ছাল, পটোল পত্র, মুতা, ছাতিম ছাল, খদির কাষ্ঠ, কৃষ্ণবেতস মূল, নিমপত্র, হরিদ্রা, ও দারু হরিদ্রা—মিলিত ২ তোলা। জল আধ সের, শেষ আধ পোয়া।

**নব কাষায় গুগ্‌গুলু ও পঞ্চতিক্তক ঘৃত** নামক ঔষধ দুইটি সকল প্রকার বিসর্প ও বিস্ফোটে সেবনের ব্যবস্থা করিবে ;—

**নবকষায় গুগ্‌গুলু।**—গুলঞ্চ বাসকছাল, পটোল পত্র, নিমপত্র, ত্রিফলা, খদিরসার ও সোঁদাল—মিলিত ২ তোলা, ইহাদের ক্বাথে অর্দ্ধ তোলা গুগ্‌গুলু প্রক্ষেপ দিয়া পান করিতে দিবে।

**পঞ্চতিক্তক ঘৃত।**—পটোল পত্র, ছাতিম ছাল, নিম ছাল, বাসকছাল ও গুলঞ্চ—ইহাদের ক্বাথ ১৬ সের এবং /১ সের ত্রিফলার কল্কের সহিত চরি সের ঘৃত যথারীতি পাক করিয়া অর্দ্ধ তোলা মাত্রায় সেব্য।

**পথ্যাপথ্য।**—বাতরক্ত ও কুষ্ঠ রোগে যে সকল পথ্যাপথ্য বলা হইয়াছে, ইহাতে সেই সকল পালনীয়।

---

# শীতপিত্ত

**শীতপিত্ত কি?**—চলিত কথায় ইহার নাম আমবাত। এই রোগে বোলতার কামড়ের মত শোথের ন্যায় এবং অতিশয় চুলকানি যুক্ত অল্প রক্ত বর্ণ একরূপ দাগ্‌ড়া দাগ্‌ড়া দাগ শরীরের স্থানে স্থানে উপস্থিত হইয়া থাকে।

**চিকিৎসা।**—কোষ্ঠ পরিষ্কার রাখা এই রোগে একান্ত আবশ্যক। শ্বেত সরিষা, হরিদ্রা, চাকুন্দেবীজ ও কৃষ্ণতিল একত্র বাটিয়া সরিষার তৈলের সহিত মিশাইয়া এই রোগে প্রলেপ দিলে সুফল দর্শিয়া থাকে। দূর্ব্বা ও হরিদ্রা একত্র বাটিয়া প্রলেপ দিলেও উপকার হয়। সেবনের জন্য **হরিদ্রাখণ্ড বা আদ্রক খণ্ডের** ব্যবস্থা করিবে। নিম্নে উহার উপাদান বলা যাইতেছে :—

**হরিদ্রা খণ্ড।**—হরিদ্রা ৬৪ তোলা, ঘৃত ৪৮ তোলা, গব্যদুগ্ধ ১৬ সের এবং চিনি ১২ তোলা। মৃদু অগ্নিজ্বালে মৃত্তিকা পাত্রে যথা নিয়মে পাক করিয়া শুঁঠ, পিঁপুল, মরিচ, দারুচিনি, তেজপত্র, ছোট-

এলাইচ, বিড়ঙ্গ, তেউড়ীমূল, হরীতকী, আমলকী, বহেড়া, নাগেশ্বর, মুতা ও লৌহ প্রত্যেকটির ৮ তোলা নিক্ষেপ করিয়া উত্তমরূপে আলোড়ন করিয়া নামাইবে। মাত্রা ॥০ তোলা।

**আদ্রকখণ্ড।**—আদার রস /৩ সের, গব্য ঘৃত /২ সের, গব্য দুগ্ধ /৮ সের এবং চিনি /৪ সের, যথাবিধি পাক করিয়া আসন্নপাকে পিঁপুল, পিঁপুলমূল, মরিচ, শুঁঠ, চিতামূল, বিড়ঙ্গ, মুতা, নাগেশ্বর, দারুচিনি, এলাইচ, তেজপত্র ও শঠী—প্রত্যেকটির ১ পল চূর্ণ মিশাইয়া অর্দ্ধতোলা মাত্রায় সেবনের ব্যবস্থা করিবে।

**পথ্যাপথ্য।**—বাতরক্তের অনুরূপ।

---

# মুখ রোগ।

**প্রকার ভেদের কথা।**—মুখ রোগ নানাবিধ। ওঠগত দন্তগত, জিহ্বাগত, তালুগত প্রভৃতি। অধিকাংশ মুখ রোগেই কিন্তু কফের প্রাধান্য অধিক থাকে।

**চিকিৎসা।**—গব্য ঘৃতের সহিত মোম মিশ্রিত করিয়া মর্দ্দন করিলে কিম্বা লোবান, ধুনা, গুগ্‌গুলু, দেবদারু ও যষ্টিমধু এই সকল দ্রব্যের চূর্ণ ধীরে ধীরে ওষ্ঠে ঘর্ষণ করিলে ওষ্ঠগত মুখরোগে উপকার হয়। দন্তগত মুখরোগে নিম্ন লিখিত ঔষধটি বিশেষ উপকারী।

**দন্তরোগাশনি।**—জাতীপত্র, পুনর্ণবা, পিঁপুল, ঝিন্টিপত্র, মুতা, বচ, যমানী ও হরীতকী সমস্ত দ্রব্যের চূর্ণ সমভাগ। ঘৃত মিশ্রিত করিয়া মুখে ধারণ করিতে হয়।

**স্বল্পখদির বটিকা ও বৃহৎ খদির বটিকা** সকল প্রকার মুখরোগের বিখ্যাত ঔষধ। নিম্নে উহাদের উপাদান বলা যাইতেছে:—

**স্বল্প খদির বটিকা**।—ক্বাথার্থ খদির ১২॥০ সের, জল ৬৪ সের, শেষ /৮ সের। এই ক্বাথ ছাঁকিয়া লইয়া পুনর্ব্বার মৃদু অগ্নিতে পাক করিতে থাকিবে এবং পাকশেষ হইয়া আসিলে জৈত্রী কর্পূর, সুপারি, কাঁকোলী ও জাতীফল প্রত্যেকের চূর্ণ ৮ তোলা পরিমাণে নিক্ষেপ করিয়া এবং উত্তমরূপে আলোড়ন করিয়া নামাইবে। এই গুড়িকা মুখে ধারণ করিলে সকলপ্রকার মুখরোগ আরোগ্য হয়।

**বৃহৎ খদির বটিকা**।—খদির ১৮৸০ সের, বিঃ খদিরের সার (° অভাবে খদির ২৫ সের, জল ২৫৬ সের, শেষ ৬৪ সের) এই ক্বাথ বস্ত্র দ্বারা ছাঁকিয়া পুনর্ব্বার মৃদু অগ্নিতে পাক করিতে থাকিবে এবং পাক করিতে করিতে গাঢ় হইয়া আসিলে ছোট এলাইচ, বেণার মূল, শ্বেতচন্দন, বালা, প্রিয়ঙ্গু, তমালপত্র, মঞ্জিষ্ঠা, মুতা, অগুরু, যষ্টিমধু, বরাহক্রান্তা, হরীতকী, আমলকী, বহেড়া, রসাঞ্জন, ধাইফুল, নাগেশ্বর, পৌণ্ডরীক, গেরিমাটি, দারুহরিদ্রা, কটফল, পদ্মকাষ্ঠ, লোধ, বটেরঝুরি, দুরালভা, জটামাংসী, হরিদ্রা, শল্বকী ও দারুচিনি—প্রত্যেকের চূর্ণ ২ তোলা এবং কাকোলী, জাতীফল, জৈত্রী ও লবঙ্গ—প্রত্যেকের চূর্ণ ৮ তোলা নিক্ষেপ করিয়া আলোড়ন করিয়া নামাইবে এবং ঔষধ শীতল হইলে ৩২ তোলা কর্পূর মিশ্রিত করিয়া কলায় সদৃশ বটিকা প্রস্তুত করতঃ শুষ্ক করিয়া লইবে। এই বটিকা মুখে ধারণ করিলে সকল প্রকার মুখরোগ আরোগ্য হইয়া থাকে।

**পথ্যাপথ্য**।—সাধারণতঃ কফনাশক দ্রব্য মাত্রেই মুখরোগে উপকারক। অম্লদ্রব্য, মৎস্য, গুড়, মাষকলাই ও কঠিন দ্রব্য ভোজন, অধোমুখে শয়ন এবং দন্তকাষ্ঠ দ্বারা মুখধাবন অহিতকর।

# কর্ণরোগ

**প্রকার ভেদ।**—কর্ণশূল, কর্ণনাদ, বাধির্য্য, কর্ণক্ষ্বেড়, কর্ণস্রাব, কর্ণকন্দ, কর্ণগূথ, কর্ণপ্রতিনাহ, কর্ণপাক, পূতিকর্ণ এবং ক্রিমিকর্ণক প্রভৃতি নামে কর্ণ রোগও নানাপ্রকার। এই সমস্ত পীড়া ব্যতীত অর্ব্বুদ এবং কীট প্রবেশ বা আঘাতাদি কারণে অন্যান্য নানাপ্রকার পীড়া—কর্ণমধ্যে জন্মিয়া থাকে।

**চিকিৎসা।**—রসুনের রস, আদার রস, সজিনার রস, কাঁচা মূলার রস অথবা কলার বাগুড়ার রস—ইহাদের মধ্যে কোনো একটির রস অল্প গরম করিয়া কর্ণপূরণ করিলে অথবা কাঁজি দ্বারা কর্ণ পূরণ করিলে কিম্বা সমুদ্রফেন চূর্ণ কর্ণে ধারণ করিলে কর্ণরোগ বিনষ্ট হয়।

সজিনার রস ও তিলতৈল একত্র গরম করিয়া কর্ণ মধ্যে পূরণ করিয়া রাখিলে কর্ণশূল প্রশমিত হয়।

আদার রস অর্দ্ধতোলা, মধু চারি আনা, সৈন্ধব ১ রতি ও তিল তৈল ।০ আনা একত্র মিশ্রিত করিয়া কর্ণে পূরণ করিলে কর্ণশূল, কর্ণনাদ, বাধির্য্য ও কর্ণক্ষ্বেড় উপশমিত হয়।

পাকা আকন্দ পত্রে ঘৃত লেপন পূর্ব্বক অগ্নিতে উত্তপ্ত করিয়া রস নিষ্পীড়ন পূর্ব্বক ঐ রস কর্ণে প্রদান করিলে কর্ণশূল ও বেদনা বিনষ্ট হয়। ছাগমূত্রের সহিত সৈন্ধব লবণ চূর্ণ মিশ্রিত করিয়া ঈষদুষ্ণ করতঃ কর্ণে প্রদান করিলে তীব্রশূল ও ক্লেদযুক্ত কর্ণ রোগ বিনষ্ট হয়।

নিম্নলিখিত ঔষধ ও তৈলগুলি কর্ণ রোগে ব্যবস্থেয়।

**ভৈরব রস।**—পারদ, গন্ধক, মিঠাবিষ, সোহাগার খই, কড়িভস্ম ও মরিচ চূর্ণ—প্রত্যেক দ্রব্য সমভাগে লইয়া তাহাতে আদার রসের ভাবনা দিয়া ২ রতি বটি। আদার রসসহ ইহা সেবনে কর্ণরোগ ও শ্লেষ্মবিকৃতি প্রভৃতি প্রশমিত হয়।

**ইন্দুবটি।**—শিলাজতু, অভ্র ও লৌহ প্রত্যেক দ্রব্য ১ ভাগ এবং স্বর্ণভস্ম ½ ভাগ, এই সমস্ত দ্রব্য কাকমাচী, শতমূলী আমলকী ও পদ্মের রসে ভাবনা দিয়া ২ রতি বটি। আমলকীর রস বা ক্বাথের সহিত সেবনে কর্ণনাদাদির শান্তি হইয়া থাকে।

**শম্বুক তৈল।**—কটু তৈল /১ সের, কল্কার্থ শাম্বুকের মাংস ১৬ তোলা এবং পাকার্থ জল /৪ সের। এই তৈল কর্ণে দিলে কর্ণনালী প্রশমিত হয়।

**সর্জ্জিকাদ্য তৈল।**—তিল তৈল /৪ সের, কাঁজি ১৬ সের এবং কল্কার্থ সাচীক্ষার, শুষ্কমূলা, হিং, পিঁপুল, শুঁঠ ও শুলফা সমুদয়ে মিলিত /১ সের। যথাবিধি পাক করিয়া কর্ণে প্রদান করিলে কর্ণনাদ, কর্ণশূল, বধিরতা ও কর্ণস্রাব নিবারিত হয়।

**পথ্যাপথ্য।**—কর্ণনাদ, কর্ণক্ষ্বেড় ও বাধির্য্য প্রভৃতি বায়ু প্রধান কর্ণরোগে বাতব্যাধির ন্যায় ও কর্ণস্রাব প্রভৃতি শ্লেষ্মপ্রধান রোগে আমবাতাদির ন্যায় পথ্যাপথ্য পালনীয়।

---

# নাসারোগ

**প্রকার ভেদ।**—পীনস, পূতিনস্য, নাসাপাক, পূয়রক্ত রোগ, ক্ষবথু, ভ্রংশথু, দীপ্ত, প্রতিনাহ, নাসাস্রাব, নাসাশোষ, প্রতিশ্যায় নাসার্শ প্রভৃতি নামে নাসারোগ নানাবিধ। নাসার্শের চলিত কথায় নামকরণ হইয়াছে "নাসারোগ"। এই নাসারোগে প্রবল জ্বরও উৎপন্ন হয়।

**চিকিৎসা।**—পীনস রোগ উৎপন্ন হওয়া মাত্র গুড় ও দধির সহিত মরিচ চূর্ণ সেবন করিলে বিশেষ উপকার পাওয়া যায়। কটফল, কুড়, কাঁকড়াশৃঙ্গী, শুঁঠ, পিঁপুল, মরিচ, দুরালভা—ইহাদের চূর্ণ সমান ভাগে লইয়া আদার রসসহ সেবনে পীনস, স্বরভঙ্গ, নাসাস্রাব প্রভৃতি

আরোগ্য হইয়া থাকে। ইন্দ্রযব, হিং, মরিচ, লাক্ষা, তুলসী, কটকী, কুড়, বচ, সজিনাবীজ ও বিড়ঙ্গ ইহাদের চূর্ণ সমান ভাগে মিশাইয়া নস্য লইলে পূতিনস্য নিবারিত হয়। নাসাপাক রোগে পিত্তনাশক চিকিৎসা করা কর্ত্তব্য। পূযরক্ত রোগে রক্তপিত্তনাশক চিকিৎসা করা কর্ত্তব্য। ক্ষবথুরোগে শুঁঠ, কুড়, পিঁপুল, বেলমূল ও দ্রাক্ষা—ইহাদের ক্বাথ ও কল্কের সহিত যথারীতি ঘৃত বা তৈল পাক করিয়া তাহার নস্য গ্রহণ হিতকর। গুগ্‌গুলু ও মোম সমানভাগে একত্র করিয়া তাহার ধূম প্রদান করিলে ক্ষবথু ও ভ্রংশথু উপশমিত হয়। ঘৃতভৃষ্ট আমলকী—কাঁজিসহ পেষণ করিয়া মস্তকে প্রলেপ দিলে নাসিকা হইতে রক্তস্রাব নিবারিত হয়। প্রতিশ্যায় রোগে জ্বরাধিকারে যে "স্বল্পলক্ষ্মী বিলাসে"র কথা বলা হইয়াছে তাহার ব্যবস্থা করিবে। নাসার্শঃ রোগে সূচীদ্বারা নাসামধ্যস্থ রক্তপূর্ণ শোথ বিদ্ধ করিয়া রক্তস্রাব করাইবে, তাহার পর লবণমিশ্রিত আকন্দের আটা বা সর্ষপ তৈল অথবা তুলসী পত্রের রসের নস্য লইবে। নাসার্শের জ্বরে ঔষধ সেবন করাইবার প্রায়ই প্রয়োজন হয় না। প্রয়োজন হইলে জ্বরনাশক ঔষধাদি ব্যবস্থেয়।

নিম্নলিখিত ঔষধগুলি নাসারোগে ব্যবস্থেয়।

**ব্যোষাদ্য চূর্ণ।**—শুঁঠ, পিঁপুল, মরিচ, চিতামূল, তালীশপত্র, তেঁতুল, অম্লবেতস, চই ও কৃষ্ণজীরা—মিলিত ২ পল, এলাইচ, তেজপত্র ও দারুচিনি—মিলিত চারি তোলা এবং ৫০ পল পুরাতন গুড়। একত্র পাক করিয়া উষ্ণজলের সহিত ।০ আনা মাত্রায় প্রত্যহ প্রাতঃকালে সেব্য।

**লক্ষ্মী বিলাস।**—অভ্র ৮ তোলা, পারদ, গন্ধক, কর্পূর, জৈত্রী ও জায়ফল প্রত্যেক ৪ তোলা এবং বিদ্ধড়কবীজ, ধুতুরাবীজ, সিদ্ধিবীজ, ভূমিকুষ্মাণ্ড, শতমূলী, গোরক্ষচাকুলেরমূল, বেড়েলারমূল, গোক্ষুর

বীজ ও হীজলবীজ, প্রত্যেক দ্রব্য ২ তোলা একত্র পানের রসের সহিত মর্দ্দন করিয়া ৩ রতি বটী। মধু এবং পান বা আদার রসসহ সেবনে প্রতিশ্যায় প্রভৃতি আরোগ্য হইয়া থাকে।

**শিগ্রু তৈল।**—সজিনাবীজ, বৃহতীবীজ, দন্তীবীজ, শুঁঠ, পিঁপুল, মরিচ ও সৈন্ধব—ইহাদের কল্ক এবং বেলপাতার রসসহ যথাবিধি পাক করিয়া নস্য লইলে পূতিনস্যে বিশেষ উপকার হয়।

**পথ্যাপথ্য।**—পীনস ও প্রতিশ্যায় প্রভৃতি কফপ্রধান নাসা রোগে কফ শান্তিকর ব্যবস্থা করা আবশ্যক। পূযরক্ত ও নাসাপাক রোগে অর্শরোগোক্ত পথ্যাপথ্য পালনীয়।

---

# নেত্র রোগ।

**প্রকার ভেদ।**—নেত্ররোগ বহুপ্রকার, ইহার অধিকাংশই শস্ত্রসাধ্য। নেত্রাভিষ্যন্দ বা চোখ উঠা, দৃষ্টিক্ষীণতা ও রাত্র্যান্ধতার কতকগুলি ব্যবস্থা নিম্নে প্রদত্ত হইতেছে—

**অভিষ্যন্দ বা চোখ উঠা।**—করবীরের কচিপত্র ছিঁড়িলে যে রস নির্গত হয়, তাহা চক্ষুতে দিলে কিম্বা দারুহরিদ্রার ক্বাথ দ্বারা চক্ষু পূরণ করিলে অভিষ্যন্দ জন্য জলস্রাব, দাহ ও বেদনা অতি শীঘ্র প্রশমিত হয়। সৈন্ধব, দারুহরিদ্রা, গেরিমাটি, হরীতকী ও রসাঞ্জন একত্র সমানভাগে মর্দ্দন করিয়া চক্ষুর বাহিরে চারিদিকে প্রলেপ দিলে শোথ ভাল হয়, ইহা দ্বারা বেদনারও শান্তি হইয়া থাকে। গেরিমাটি, রক্তচন্দন শুঁঠ, খড়ি ও বচ এই সকল দ্রব্য শীতল জলে পিষিয়া লইয়া চক্ষুতে সেচন করিলে রক্তাভিষ্যন্দ নিবারিত হয়। ফটকিরির জল বা গোলাপজল চক্ষু মধ্যে দিলে চক্ষুর রক্ত বর্ণতা নিবারিত হয়।

নিম্নলিখিত ঔষধগুলি চক্ষু রোগে হিতকর :—

**চন্দ্রোদয় বর্ত্তী**।—হরীতকী, বচ, কুড়, পিঁপুল, মরিচ বহেড়ার আঁটির শাস, শঙ্খনাভি ও মনছাল এই সমস্ত দ্রব্য ছাগ দুগ্ধের সহিত পেষণ করিয়া বর্ত্তী প্রস্তুত করিবে। মধুর সহিত মাড়িয়া ইহার অঞ্জন লইলে চক্ষুর কণ্ডু, তিমির, পটল, অর্ব্বুদ ও রাত্র্যন্ধতা প্রভৃতি নিবারিত হয়।

**বৃহৎ চন্দ্রোদয় বর্ত্তী**। রসাঞ্জন, এলাইচ, কুঙ্কুম, মনছাল, শঙ্খনাভি, সজিনাবীজ ও চিনি সমানভাগে লইয়া একত্র জলসহ মর্দ্দন পূর্ব্বক বর্ত্তী প্রস্তুত করিয়া পূর্ব্ববৎ অঞ্জন দিবে।

**বিল্বাঞ্জন**।—বিল্বপত্রের রস ৪ মাষা, সৈন্ধবলবণ ২ রতি ও গব্যঘৃত ৪ রতি, এই সকল দ্রব্য তাম্র পাত্রে রাখিয়া কড়ির দ্বারা ঘর্ষণ করিবে এবং ঘুঁটিয়ার অগ্নিতে উত্তপ্ত করিবে। পরে নারীর দুগ্ধ দ্বারা ঐ সকল দ্রব্য তরল করিয়া লইয়া চক্ষুতে অঞ্জন লাগাইবে। ইহা দ্বারা চক্ষুর শোথ, চক্ষুশূল, রক্তস্রাব, বেদনা ও অভিষ্যন্দ উপশমিত হয়।

**ত্রিফলাদ্য ঘৃত**।—ঘৃত /৪ সের। কাথার্থ মিলিত ত্রিফলা /৮ সের, জল ৬৪ সের শেষ ১৬ সের, অশ্বগন্ধা /৪ সের এবং কল্কার্থ মিলিত ত্রিফলা /১ সের। সন্ধ্যাকালে অর্দ্ধ তোলা মাত্রায় গরম দুগ্ধসহ এই ঘৃত পান করিলে অচিরকাল মধ্যে তিমির রোগ প্রশমিত হয়।

**মহা ত্রিফলাদ্য ঘৃত**।—ঘৃত /৪ সের। কাথার্থ মিলিত ত্রিফলা /২ সের, জল ১৬ সের, শেষ /৪ সের। ভৃঙ্গরাজের রস /৪ সের, বাসক পাতার রস /৪ সের, শতমূলীর রস /৪ সের, ছাগদুগ্ধ /৪ সের, গুলঞ্চের রস অথবা কাথ /৪ সের, আমলকীর রস /৪ সের এবং কল্কার্থ পিঁপুল, চিনি, দ্রাক্ষা, ত্রিফলা, নীলোৎপল, যষ্টিমধু, ক্ষীর,

কাকোলী, গুলঞ্চ ও কণ্টকারি মিলিত /১ সের, যথাবিধি পাক করিয়া ॥০ তোলা হইতে ১ তোলা মাত্রায় সেব্য।

**পথ্যাপথ্য।**—অভিষ্যন্দ পীড়ায় শ্লেষ্মানাশক, দৃষ্টিদৌর্ব্বল্য ও রাত্র্যন্ধতা রোগে পুষ্টিকর, স্নিগ্ধ ও বায়ুনাশক দ্রব্য হিতকর। রুক্ষসেবা ব্যায়াম, রৌদ্রাদির আতপ সেবন, চক্ষুতে আলো লাগান, পরিশ্রম, পর্য্যটন, অধ্যয়ন ও স্ত্রী সহবাস প্রভৃতি সকল প্রকার চক্ষুরোগে বর্জ্জনীয়।

# ক্ষুদ্র রোগ।

**প্রকার ভেদ।**—মুগ কলায়ের মত আকৃতি বিশিষ্ট, চিক্কণ, গাত্র সমবর্ণ, গাঁট গাঁট ও বেদনা শূন্য পীড়কা শিশু শরীরে উৎপন্ন হয়, তাহার নাম **অজগল্লিকা** ইহার চলিত নাম আঁচিল,। ইহা কফ বাতোদ্ভব। যবের ন্যায় মধ্যস্থল ও গাঁট গাঁট যে পীড়কা মাংসল স্থানে উপস্থিত হয় নাম **যবপ্রখ্যা**। ইহাও কফবাতজ। অবক্র, উন্নত, মণ্ডলাকার ও অল্প পূষযুক্ত যে পীড়কা উদ্ভূত হয়, তাহার নাম **অন্ত্রালজী**। ইহাও বাতশ্লেষ্মজ। পক্ক উড়ুম্বর সদৃশ বর্ণ বিশিষ্ট, অত্যন্ত দাহযুক্ত, মণ্ডলাকার ও বিবৃত মুখ যে পীড়কা জন্মে, তাহার নাম **বিবৃতা**। ইহা পিত্তজ ব্যাধি। কচ্ছপের ন্যায় আকৃতি বিশিষ্ট ও অতি কঠিন এবং পাঁচ ছয়টি একত্রে গ্রথিত পীড়কা জন্মিলে তাহাকে **কচ্ছপিকা** বলে, ইহাও বাতশ্লেষ্মজ। গ্রীবা, স্কন্ধ, হস্ত, পদ, সন্ধিস্থল ও গলদেশে বল্মীকের ন্যায় বহু শিখর যুক্ত পীড়কার নাম **বল্মীক**, ইহা ত্রিদোষজ। এই ব্যাধি অচিকিৎস্য হইলে ক্রমে ক্রমে বৃদ্ধি প্রাপ্ত হইয়া স্রাব ও সূচিবেধবৎ বেদনা বিশিষ্ট উন্নতাগ্র বহু মুখ দ্বারা বিসর্প রোগের ন্যায় বিসর্পিত হয়। পদ্মবীজ কোষের বীজ সমূহ যেরূপ মণ্ডলাকারে সংস্থিত, ত্বকের উপর সেইরূপ ভাবের পীড়কা উৎপন্ন হইলে তাহাকে **ইন্দ্রবিদ্ধা** বলে, ইহা

বাতপৈত্তিক রোগ। মণ্ডলাকারের উৎপন্ন এবং গোল গোল উঁচু রক্তবর্ণ বেদনাযুক্ত পীড়কা দ্বারা ব্যাপ্ত ব্যাধির নাম **গর্দ্দভিকা**। ইহা বাতপিত্তজ। চোয়ালের সন্ধিস্থলে যে বেদনাযুক্ত চিক্কণ শোথ জন্মে, তাহার নাম **পাষাণ গর্দ্দভ**। ইহা বাতশ্লেষ্মজ। কর্ণের অভ্যন্তরে উগ্র বেদনাযুক্ত স্থির যে পীড়কা উৎপন্ন হয়, তাহার নাম **পনসিকা,** ইহা অন্তর্ভাগে পাকে। বিসর্পের ন্যায় ক্রমশঃ বিস্তৃতিশীল এবং দাহ ও জ্বরযুক্ত যে শোঘ উৎপন্ন হয়, তাহার নাম **অগ্নিবাত বা জালগর্দ্দভ,** ইহা প্রায়ই পাকে না, ক্বচিৎ পাকিয়া থাকে এবং ইহার উপরের চামড়া পাতলা। এই রোগ পিত্তজনিত। উগ্র বেদনা ও জ্বরদায়ক গোলাকার পীড়কা মস্তকে জন্মিলে তাহাকে **ইরিবেল্লিকা** কহে, ইহা ত্রিদোষজ ও ত্রিদোষ লক্ষণাক্রান্ত। বাহু, পার্শ্ব, স্কন্ধ ও বগলে কৃষ্ণবর্ণ বেদনাযুক্ত স্ফোটক উৎপন্ন হইলে তাহাকে **কক্ষা** বলে ইহা পিত্তপ্রকোপজ। শরীরের অন্যান্য স্থলে ত্বকের উপর কক্ষার ন্যায় স্ফোটক উৎপন্ন হইলে তাহাকে **গন্ধমালা** বলে, ইহাও পিত্ত প্রকোপজ। বগলে প্রদীপ্ত অঙ্গারের মত এক প্রকার স্ফোটক জন্মে, তাহাতে চর্ম্ম বিদীর্ণ হইয়া যায়, ভিতরে অত্যন্ত দাহ থাকে এবং জ্বর হয়, ইহার নাম **অগ্নিরোহিণী,** ইহা অসাধ্য এবং ত্রিদোষজ। ৭ দিন, ১০ দিন বা ১৫ দিনে এই রোগীর মৃত্যু নিশ্চয়। বায়ু ও পিত্ত নখের মাংসকে দূষিত করিয়া দাহ ও পাক বিশিষ্ট যে রোগ উৎপন্ন করে, তাহার নাম **আঙ্গুলহারা** বা **চিপ্প**। নখের মাংস অল্প দূষিত হইয়া প্রথমে নখের কোণদ্বয় পরে সমুদয় নখ নষ্ট বা কদর্য্য করিলে তাহাকে কুণী বা কুনখ বলে। পায়ের উপরে অল্প শোথযুক্ত, গাত্র সমবর্ণ ও অন্তরে পাক বিশিষ্ট যে রোগ উৎপন্ন হয়, তাহার নাম **অনুশয়ী**। কক্ষ ও বঙ্খন সন্ধিতে ভূমিকুষ্মাণ্ডের মত গোলাকার শোথ জন্মিলে তাহাকে

**বিদারিকা** বলে। ইহা ত্রিদোষজ এবং ত্রিদোষ লক্ষণাক্রান্ত। যে রোগে দূষিত বায়ু ও কফ কর্ত্তৃক মাংস, শিরা, স্নায়ু ও মেদ দূষিত হইয়া প্রথমে কতকগুলি গ্রন্থি উৎপন্ন হয়, পরে সেই সকল গ্রন্থি বিদীর্ণ হইয়া, তাহা হইতে ঘৃত, মধু ও বসার ন্যায় স্রাব হইতে থাকে ও তজ্জন্য ধাতুক্ষয় হইয়া মাংস শুষ্ক হইয়া যায় এবং সেই জন্য গ্রন্থিস্থান অতিশয় কঠিন হইয়া উঠে। তাহাকে **শর্করার্ব্বুদ** বলে। এই অর্ব্বুদস্থ শিরা সকল হইতে দুর্গন্ধ, পচা ও নানাবর্ণ বিশিষ্ট স্রাব হইতে দেখা যায়, কখন কখন রক্তস্রাব হইয়া থাকে।

**পাদদারি প্রভৃতি।**—যে সকল ব্যক্তি পদব্রজে অধিক ভ্রমণ করে, তাহাদের পদতলদ্বয় রুক্ষ হইয়া বায়ু কর্ত্তৃক বিদারিত হয় অর্থাৎ ফাটিয়া যায়। ইহার নাম **পাদদারি**।—ইহাতে অত্যন্ত বেদনা হয়। কাঁকর বা কণ্টকাদি দ্বারা পদতল ক্ষত বা আহত হইলে, কুলের ন্যায় আকৃতি বিশিষ্ট গ্রন্থি উৎপন্ন হয়, ইহার নাম **কদর**। চলিত কথায় ইহার নাম কুল আঁঠি। দুষ্ট কদ্দম সংস্পর্শে পদাঙ্গুলিদ্বয়ের মধ্যভাগে ক্লিন্ন এবং কণ্ডু দাহ ও বেদনা বিশিষ্ট হইলে তাহাকে **অলস** বা পাঁকুই বলে। কুপিত বায়ু ও পিত্ত লোমকূপস্থ হইয়া তত্রত্য কেশ সকলকে উঠাইয়া দেয় এবং দুষ্ট শ্লেষ্মা ও রক্ত ঐ লোমকূপ সকলকে রুদ্ধ করিয়া রাখে, তজ্জন্যই ঐ স্থানে আর কেশ উঠে না। ইহার নাম **ইন্দ্রলুপ্ত, খালিত্য বা রুজ্য।** চলিত কথায় ইহার নাম টাক। কেশভূমি কঠিন, কণ্ডুযুক্ত ও কাটা কাটা হইলে তাহার নাম **দারুণক,** চলিত কথায় ইহার নাম খুস্কী বা রুক্ষী, ইহা বাত শ্লেষ্মজ ব্যাধি। মস্তকে বহু ক্লেদযুক্ত ব্রণ সমূহ উৎপন্ন হইলে তাহার **অরুংষিকা**। কফ, রক্ত ও ক্রিমি হইতে এই রোগ উৎপন্ন হয়। ক্রোধ, শোক ও শ্রমজনিত দেহোষ্মা এবং পিত্ত শিরোগত হইয়া কেশ সকলকে অকালে

পক্ক করে, ইহার নাম **পলিত** বা চুলপাকা। যুবকদিগের মুখে শিমুলকাঁটার ন্যায় যে সকল পীড়কা জন্মে, তাহার নাম **যুবান্ পীড়কা** বা বয়োব্রণ, কফ, বায়ু ও রক্তের দোষে এই পীড়া উৎপন্ন হয়। ত্বকের উপরে পদ্মকাঁটার ন্যায় কণ্টকাকীর্ণ, পাণ্ডুবর্ণ, কণ্ডূযুক্ত ও গোলাকার যে মণ্ডল উৎপন্ন হয়, তাহার নাম **পদ্মিনী কণ্টক বা পদ্মকাঁটা**। ইহা বাতশ্লেষ্মজব্যাধি। ত্বকের উপর মাষকলায়ের ন্যায় আকৃতি বিশিষ্ট কিঞ্চিৎ উন্নত, কৃষ্ণবর্ণ ও বেদনাশূন্য যে পীড়কা উৎপন্ন হয়, তাহার নাম **মাষক**, ইহা একপ্রকার আঁচিল। বায়ু প্রকোপ জন্য এই পীড়কা উৎপন্ন হয়। ত্বকের উপর তিলের ন্যায় আকৃতি বিশিষ্ট ও কৃষ্ণবর্ণ যে চিহ্ন প্রকাশিত হয়, তাহার নাম **তিলকালক** বা তিল, ইহা ত্রিদোষজ ব্যাধি। গাত্রে শ্যাব বা কৃষ্ণবর্ণ, বেদনা শূন্য ও মণ্ডলাকার যে চিহ্ন প্রকাশিত হয়, তাহার নাম **ন্যচ্ছ বা ছুলি**। বায়ু ও পিত্ত কুপিত হইয়া মুখে শ্যাববর্ণ, অনুন্নত ও বেদনা শূন্য এক প্রকার মণ্ডলাকার চিহ্ন উৎপাদন করে, ইহার নাম **মুখব্যঙ্গ বা মেচেতা**। ইহা অধিক কৃষ্ণবর্ণ হইলে তাহার নাম **নীলিকা**। ইহা গাত্রেও হইয়া থাকে।

**পরিবর্ত্তিকাদি**।—লিঙ্গ অতিশয় মর্দ্দিত, পীড়িত বা কোনরূপ আহত হইলে লিঙ্গচর্ম্ম দূষিত ও পরিবর্দ্ধিত হইয়া লিঙ্গমণির অধোভাগে গ্রন্থিরূপে লম্বা হয়, ইহার নাম **পরিবর্ত্তিকা বা মুদো**। যদি লিঙ্গচর্ম্ম উলটাইয়া গিয়া মুদ্রিত না হয়, তাহা হইলে তাহার নাম **অবপাটিকা**। বেগধারণাদির ফলে গুহ্যদ্বার সংকীর্ণ হইয়া সেই দ্বার দিয়া অতিকষ্টে মল নিঃসৃত হইলে উহাকে **সন্নিরুদ্ধ গুদ** বলে। কুপিত বায়ু লিঙ্গচর্ম্মে অবস্থিত হওয়ায় লিঙ্গমণি বিবৃত করিতে না পারিলে তাহাতে অত্যন্ত বেদনা হয় এবং মূত্রস্রোত রুদ্ধ হইয়া যায় অথবা সূক্ষ্মদ্বারে মূত্র নির্গত হয়, ইহার নাম

**নিরুদ্ধ-প্রকাশ**। শিশুদিগের গুহ্যদেশস্থ মলমূত্র ঘর্ম্মাদি ধুইয়া না দিলে ঐ সমস্ত ক্লেদ জন্য গুহ্যদেশে কণ্ডু জন্মে, উহা চুলকাইলে শীঘ্র ক্ষত হইয়া স্রাব নির্গত হয়। ইহার নাম **অহিপূতনক**। স্নান বা গাত্র মার্জ্জনাদি না করার ফলে অণ্ডকোষস্থ মলা ঘর্ম্ম দ্বারা ক্লিন্ন হইয়া কণ্ডু উৎপাদন করে এবং সেই কণ্ডু চুলকাইলে স্রাব নির্গত হয়. ইহার নাম **বৃষণ কচ্ছু**। অতিশয় কোঁথ দেওয়া বা অধিক মলভেদের জন্য রুক্ষ ও দুর্ব্বল রোগীর গুদ নাড়ী বহির্গত হইলে তাহার নাম **গুদভ্রংশ**। শরীরের স্থানে স্থানে পাকিয়া যদি ক্ষত হয় এবং ঐ গুদের প্রান্তভাগ রক্তবর্ণ ও দাহ, কণ্ডু, তীব্র বেদনাযুক্ত হয় ও উহার জন্য জ্বর হয়, তাহা হইলে তাহার নাম **বরাহ দংষ্ট্রক বা বরাহ দাঁড়।**

**চিকিৎসা**।—বাসক মূল ও রাখাল শসার মূল একত্র পেষণ করিয়া প্রলেপ দিলে অজগল্লিকা রোগ প্রশমিত হয়। নূতন কণ্টিকারি গাছের কাঁটা দ্বারা পীড়কা সকল বিদ্ধ করিলে, তাহা পাকিয়া সত্বর প্রশমিত হয়। পাষাণগর্দ্দভ রোগে দেবদারু, মনঃশিলা ও কুড় পিষিয়া প্রলেপ দিলে উপকার দর্শে। বল্মীক রোগে অস্ত্র দ্বারা উদ্ধৃত করিয়া ক্ষার অগ্নি প্রয়োগ করিবে এবং মনঃশিলা, হরিতাল, ভেলা, ছোটএলাইচ, অগুরু, রক্তচন্দন ও জাতীপত্র এই দ্রব্য গুলির কল্কদ্বারা তৈল পাক করিয়া ক্ষত স্থানে লেপন করিবে। পাদদারী রোগে মোম, বসা, মজ্জা, ঘৃত ও যবক্ষার দ্বারা কাটা স্থানে পুনঃ পুনঃ প্রলেপ দিবে। মেদীপাতা ও হরিদ্রা একত্র বাটিয়া প্রলেপ দিলে পাঁকুই বিনষ্ট হয়। গাম্ভারীর সাতটি কোমল পত্র বেষ্টন করিয়া বাঁধিয়া রাখিলে চিপ্প রোগের উপশম হয়। কুনখ রোগে নখ মধ্যে সোহাগা চূর্ণ প্রবিষ্ট করাইয়া দিবে। পদ্মকণ্টক রোগে পদ্মের ডাঁটা পোড়াইয়া তাহার প্রলেপ দিবে।

নীলের শিকড় ও পটোলের মূল ঘৃত মিশ্রিত করিয়া প্রলেপ দিলে জালগর্দ্দভরোগ উপশমিত হয়। ত্রিফলা ও খদিরের ক্বাথ দ্বারা অহিপূতনক রোগে ক্ষতস্থান ধৌত করিয়া ডানকুনি, রসাঞ্জন ও যষ্টিমধু একত্র বাটিয়া প্রলেপ দিবে। নিম্নলিখিত তৈলটি গুদভ্রংশে উপকারী :—

**মূষিকাদ্য তৈল**।—তিল তৈল অর্দ্ধসের, ক্বাথার্থ অন্ত্রাদি রহিত মূষিক মাংস দুইসের, মহৎ পঞ্চমূল সমভাগে মিলিত /২ সের, দুগ্ধ /৪ সের এবং জল /৮ সের। একত্র পাক করিয়া দুগ্ধমাত্র অবশেষে রাখিবে। পরে উক্ত ক্বাথ ও ভদ্রদার্ব্বাদি গণোক্ত দ্রব্য সমভাগে মিলিত অর্দ্ধপোয়া লইয়া তৈল পাক করিবে। এই তৈল গুহ্যদেশে মালিশ করিতে হয়।

নিম্নলিখিত ঘৃতটিও গুদভ্রংশে উপকারী :—

**চাঙ্গেরী ঘৃত**।—ঘৃত /৪ সের, আমরুলের রস /৪ সের, শুষ্ক কুলের ক্বাথ /৬ সের, অম্ল দধি /৬ সের, যবক্ষার অর্দ্ধ সের ও শুঁঠ অর্দ্ধ সের। এই ঘৃত অর্দ্ধ তোলা মাত্রায় পান করিতে হয়।

নীলিকা, পিড়কা ও ব্যঙ্গ রোগে নিম্নের তৈলটি উপকারী :—

**মঞ্জিষ্ঠাদ্য তৈল**।—তিল তৈল অর্দ্ধ সের, কল্কার্থ—মঞ্জিষ্ঠা, মউল, দাক্ষা, টাবালেবুর মূল ও যষ্টিমধু—প্রত্যেকটি ২ তোলা। ছাগ-দুগ্ধ /১ সের, পাকার্থ জল /২ সের। ইহা মর্দ্দনে উপরোক্ত রোগ গুলির উপকার হয়।

**ত্রিফলাদ্য তৈলটি** দারুণক রোগে উপকারী, নিম্নে উহার উপাদান বলা যাইতেছে—

**ত্রিফলাদ্য তৈল**।—তিল তৈল /৪ সের। কল্কার্থ—হরীতকী, আমলকী, বহেড়া, লৌহচূর্ণ, যষ্টিমধু, ভীমরাজ, নীলোৎপল, অনন্ত মূল ও সৈন্ধবলবণ—মিলিত /১ সের, পাকার্থ জল ১৬ সের। ইহা দারুণক রোগে মর্দ্দন করিবে।

**মহাভৃঙ্গরাজ তৈল** মর্দ্দনে কেশ পতন, শিরোভঙ্গ, মন্যাস্তম্ভ, গলগ্রহ, শিরোরোগ, কর্ণ রোগ, চক্ষু রোগ, খালিত্য ও ইন্দ্রলুপ্ত আরোগ্য হয়। নিম্নে উহার উপাদান বলা যাইতেছে—

**মহাভৃঙ্গরাজ তৈল**।—তিল তৈল ৴৪ সের। ভৃঙ্গরাজের রস ১৬ সের। কল্কার্থ দুগ্ধপিষ্ট মঞ্জিষ্ঠা, পদ্মকাষ্ঠ, লোধ, রক্তচন্দন, গেরিমাটি বেড়েলা, হরিদ্রা, দারুহরিদ্রা, নাগেশ্বর, প্রিয়ঙ্গু, যষ্টিমধু, পৌণ্ডরিক ও শ্যামালতা—প্রত্যেকটি ৮ তোলা। ইহা নস্যরূপে ব্যবহার ও মর্দ্দন করিতে হয়।

ইহা ভিন্ন ক্ষুদ্র রোগ গুলির মধ্যে যে সকল রোগ যে যে দোষে উৎপন্ন, সেই সকল দোষনাশক চিকিৎসা করিলে উপশমিত হইয়া থাকে।

# দ্রব্যগুণ সম্বন্ধে কয়েকটি পারিভাষিক শব্দের অর্থ।

**শীত**—ইহা হ্লাদন অর্থাৎ সুখকারী, স্তম্ভন অর্থাৎ অতিসার ও রক্ত প্রবৃত্তি রোধক এবং মূর্চ্ছা, দাহ, তৃষ্ণা ও ঘর্ম্ম প্রশমক।

**উষ্ণ**—শীতগুণের বিপরীত। **স্নিগ্ধ**—ইহা স্নেহ ও মৃদুত্বের কারণ এবং বল ও বর্ণোৎপাদক। **রুক্ষ**—স্নিগ্ধের বিপরীত।

**পিচ্ছিল**—জীবন ও প্রাণধারক, বলজনক, ভগ্ন ও ছিন্নের সংযোজক, শ্লেষ্মজনক এবং গুরু। **বিশদ**—পিচ্ছিলের বিপরীত।

**তীক্ষ্ণ**—দাহজনক, ব্রণাদি পাকাইতে সমর্থ এবং লালা ও রসাদির স্রাব করায়। **মৃদু**—তীক্ষ্ণের বিপরীত। **গুরু**—অঙ্গগ্লানি জনক, মলবৃদ্ধিকারী, বলকৃৎ, তৃপ্তিজনক এবং দেহ বৃদ্ধিকর। **লঘু**—গুরুর বিপরীত। **শ্লক্ষ্ণ**—পিচ্ছিলের তুল্য। **কর্কশ**—বিশদের তুল্য। **সর**—অপান বায়ু ও মলের প্রবর্ত্তক। **মন্দ**—দেহ যাত্রা নির্ব্বাহকারী। **ব্যবায়ী**—অপক্কাবস্থাতেই সমস্ত দেহ ব্যাপিয়া

পশ্চাৎ পরিপাক প্রাপ্ত হয়। **বিকাসী**—ইহাও ব্যবায়ীর মত পরিপাকের পূর্ব্বে সমস্ত দেহে ব্যাপ্ত হয়, অধিকন্তু ইহা ধাতুশৈথিল্য জন্মায়। **সূক্ষ্ম**—সত্বর শরীরের অতি সূক্ষ্ম স্রোতঃ সমূহ অনুসরণ করে। **দীপন**—পাচকাগ্নি দীপ্ত করে কিন্তু আম পরিপাক করিতে পারে না। **পাচন**—আম পরিপাক করে কিন্তু পাচকাগ্নিকে উদ্দীপিত করে না। **শমন**—যে বস্তু বায়ু, পিত্ত, কফকে ঊর্দ্ধাধোমার্গ দ্বারা অপসারিত করে না, সমান মানে স্থিত দোষকে প্রকুপিত করে না কিন্তু বর্দ্ধিত দোষকে প্রশমিত করে।

**অনুলোমন**—অপক্ক দোষের পাক করিয়া, রুদ্ধ বায়ুকে সরল করিয়া, অধোমার্গ দ্বারা মল পতিত করে। **স্রংসন**—কোষ্ঠস্থিত অপক্ক মল, কফ ও পিত্তকে সেই অপক্কাবস্থাতেই অধোমার্গে প্রবর্ত্তিত করে। **ভেদন**—পাৎলা কিম্বা গাঢ় অথবা বায়ু দ্বারা পিণ্ডিত ও গুট্‌লে মলকে অধঃপাতিত করে **রেচন**—পক্ক বা অপক্ক মলাদিকে দ্রব করিয়া অধঃপতিত করায়। **বমন**—দেহের সঞ্চিত মল স্বস্থান হইতে আকর্ষণ পূর্ব্বক ঊর্দ্ধ বা অধঃপাতিত করে।

**গ্রাহি**—যে বস্তু দীপন, পাচন এবং উষ্ণত্ব হেতু শরীরের দ্রব বস্তুকে শোষণ করিয়া থাকে। **স্তম্ভন**—রুক্ষত্ব, শৈত্য, কষায়ত্ব এবং লঘুপাকী হেতু যে দ্রব্য প্রতিলোম ভাবে বায়ু প্রকোপকারী হইয়া অধোগামী মলাদির রোধ জন্মায়। **ছেদন**—যে বস্তু জমাট কফাদিকে অপসারিত করিয়া থাকে। **লেখন**—যে বস্তু শরীরের ধাতু ও মল শোষণ পূর্ব্বক কৃশ করে। **বাজীকরণ**—যে বস্তু নারীতে বাজিবৎ পুরুষের রমণ-সামর্থ্য জন্মায় কিংবা শুক্র বর্দ্ধিত করে।

**শুক্রল**—যে দ্রব্য শুক্রধাতু বর্দ্ধিত করে। **রসায়ন**—যে বস্তু সেবন করিলে শরীর সতত ব্যাধির আক্রমণ হইতে অব্যহত থাকে এবং যাহা অকাল জরা উপস্থিত হইতে দেয় না। **অভিষ্যন্দি**—পিচ্ছিলত্ব ও গুরুত্ব হেতু যে দ্রব্য রসবহা শিরাগণকে অবরুদ্ধ করিয়া দেহের গুরুতা জন্মায়। **বিদাহি**—যে দ্রব্য ভোজন করিলে অম্ল, উদ্গার, তৃষ্ণা এবং বুক জ্বালা উপস্থিত হয় এবং যাহা বিলম্বে পরিপাক প্রাপ্ত হয়।

**সমাপ্ত।**

# কায় চিকিৎসা সম্বন্ধে দুইজন প্রসিদ্ধ কবিরাজের অভিমত

**ভারত বিখ্যাত কবিরাজ শিরোমণি শ্রীযুক্ত শ্যামাদাস বাচস্পতি মহোদয়—**

"কবিরাজ শ্রীযুক্ত সত্যচরণ সেন কবিরঞ্জন প্রণীত "কায় চিকিৎসা" পুস্তকখানি পাঠ করিয়া প্রীতিলাভ করিয়াছি। কবিরাজজি কবিরাজ সম্প্রদায়ে লব্ধপ্রতিষ্ঠ এবং আয়ুর্ব্বেদে বিশেষ শ্রম স্বীকার করিয়াছেন ইহা পাঠে বেশ উপলব্ধি হয়। ইনি শ্রীযুক্ত অমৃতানন্দ কবিরাজের অনুকরণ করিয়াছেন বলিলে ঠিক বলা হয় না। বাস্তবিক ইহাতে অনেক নূতন সমাবেশ আছে। সকল মতের সহিত আমার মিল না হইলেও আমি এ পুস্তকের সমর্থন করি এবং চিকিৎসাকল্পে ইহা সহায়ক হইয়া দেশের ও দশের উপকারে আসিবে এমন আশা করি। বর্ত্তমানের কবিরাজ সম্প্রদায় ইহা দ্বারা লাভবান হইবেন না এমন মনে করি না। কবিরাজজি দীর্ঘজীবি হইয়া এইরূপ পুস্তক সকল প্রণয়ন দ্বারা জগতের উপকার সাধন করুন—ইহাই কামনা।

**মহামহোপাধ্যায় কবিরাজ শ্রীযুক্ত গণনাথ সেন সরস্বতী এম, এ, এল, এম, এস, মহোদয়** —"শ্রীযুক্ত সত্যচরণ সেন কবিরঞ্জন প্রণীত "কায় চিকিৎসা" গ্রন্থখানির পূর্ব্বাংশ স্থানে স্থানে পাঠ করিয়া প্রীত হইয়াছি। নূতন প্রণালীতে লিখিত আয়ুর্ব্বেদীয় চিকিৎসা পদ্ধতির এই গ্রন্থখানি যথার্থ দ্রব্যগুণবিজ্ঞানমূলক এবং সুচিকিৎসকের অভিজ্ঞতাপূর্ণ। আয়ুর্ব্বেদের ঔষধগুলি যে কেবল গতানুগতিক ব্যবস্থার উপর প্রতিষ্ঠিত (Empirical) নহে, কিন্তু যথার্থ বিজ্ঞানের ভিত্তির উপর প্রতিষ্ঠিত—

( Scientifie ) তাহা আপনি উত্তমরূপে দেখাইয়াছেন—অথচ আপনার গ্রন্থে পাণ্ডিত্যের বাগবৈদগ্ধী বা আস্ফালন নাই—ছাত্রদের উপকারের জন্য যেরূপ সহজ ভাষায় যে টুকু বলা উচিত তাহাই আপনি বলিয়াছেন। আশা করি আপনার এই এই অভিনব গ্রন্থ ছাত্র ও চিকিৎসক সমাজে সমাদৃত হইবে।"

# প্রসিদ্ধ সংবাদপত্র সম্পাদকদিগের অভিমত ঃ—

**দৈনিক বসুমতী**, ১৪ই শ্রাবণ, ১৩৩৪। এই পুস্তকে চরক-সুশ্রুত প্রভৃতি হইতে কায়চিকিৎসা প্রদ্ধতি বিশেষরূপে বিবৃত করা হইয়াছে, অধিকন্তু ঔষধের গুণপরিচয় স্থলে সেই সেই ঔষধের উপাদানগুলির পরিচয় দিয়া শিক্ষার্থী তথা চিকিৎসকের বিশেষ সুবিধা করিয়া দেওয়া হইয়াছে। বোধহয় ইতঃপূর্ব্বে অন্য কোন গ্রন্থে প্রত্যেক ঔষধের সহিত উপাদানগুলির পরিচয় দেওয়া হয় নাই। এতদ্ভিন্ন বংশ পরম্পরাগত ব্যবহৃত কতকগুলি ঔষধের পরিচয় থাকায় গ্রন্থখানি শিক্ষার্থীর অধিকতর উপযোগী হইয়াছে। শিক্ষার্থী ও চিকিৎসকগণ ইহার দ্বারা বিশেষ উপকৃত হইবেন বলিয়াই আমাদের বিশ্বাস।

**সাপ্তাহিক বসুমতী** ২৮শে শ্রাবণ ১৩৩৪। "কায় চিকিৎসার" চিকিৎসা-পদ্ধতি সম্পূর্ণ নুতন ধরণের। এই সম্বন্ধে যত প্রকার পুস্তক প্রকাশিত হইয়াছে—তাহা হইতে ইহার বৈশিষ্ট্য এই যে, চরক সুশ্রুত প্রভৃতি শাস্ত্র হইতেই ইহা সংগৃহীত হইয়াছে। ঔষধের উপকরণগুলির

উপাদানসমূহ গুণপরিচয় স্থলে সন্নিবেশিত হওয়ায় ইহা চিকিৎসক ও শিক্ষার্থীর বিশেষ সুবিধা হইয়াছে। এতৎসহ কবিরাজসম্প্রদায়ের পুরুষ পরম্পরাগত পরীক্ষিত ঔষধের প্রস্তুত ও প্রয়োগ প্রণালী থাকায় গ্রন্থখানির গৌরব বৃদ্ধি হইয়াছে। এই পুস্তক দ্বারা চিকিৎসক তথা শিক্ষার্থী সকলেই উপকৃত হইবেন।

**বাঙ্গলার কথা**, মাঘ, ১৩৩৪। যে সকল স্থানে ডাকিবামাত্র ডাক্তার পাওয়া যায় না, সে সকল স্থানের গৃহস্থগণ এক খানি 'কায় চিকিৎসা' ঘরে রাখিলে দায়ে অদায়ে তাঁহাদের অনেক উপকার হইবে। এই পুস্তকে বিভিন্ন রোগের চিকিৎসা-পদ্ধতি প্রদত্ত হইয়াছে; তাহা ছাড়া বহু গাছগাছড়ার গুণও লিখিত হইয়াছে। আয়ুর্ব্বেদ শিক্ষার্থীরা এই পুস্তক হইতে অনেক জিনিষ শিখিতে পারিবেন।

**ভ্রম সংশোধন**—৫৩৩ পৃষ্ঠা স্থলে ৫৩১ পৃষ্ঠা হইবে।

৫ই সেপ্টেম্বর ১৯২৭,—

ইংরাজী বসুমতী বলেন—

# REVIEW.

The book contains a lncid description of all kinds of diseases to which human body is suceerptis with its various symytoms, which make diagnosis simple and accurate, and treatment as recommended by Charaka, Susruth and Rash in simple and unadorned language that is intelligible to all. In addition it gives a list of medicines whose marvellous curative power is known to the author and which has been handed down to him by his family as heirlooms, embodying their Past experience of its methods and treatment. In short its perusal will amply reward the reader, as in it will be fonnd extracts gathered from the various books written by the ancient Rishis on the subject, principally on the basis of which the book has been written. It claims to be nnique of its kind, inasmubh as it has never been published in this form. Its further merit lies in the fact that it is a guide not only to the beginers but is an invaluable help for those whoe are already in the profession.

## কায়চিকিৎসা সম্বন্ধে একখানি পত্র।

কটক রাভেন্সা কলেজিয়েট স্কুলের অবসরপ্রাপ্ত হেডমাষ্টার, গবর্ণমেন্ট শিক্ষা বিভাগের পঁয়ত্রিশ বৎসরের অধ্যাপক, রায় সাহেব—শ্রীযুক্ত উপেন্দ্র নারায়ণ গুপ্ত বিদ্যাবিনোদ মহাশয় লিখিয়াছেন।—আপনার "কায়-চিকিৎসা প্রথম খণ্ড" আদ্যোপান্ত পাঠ করিয়াছি। পুস্তক নানাপ্রকারের অনেক সময় পাইয়া থাকি, কিন্তু সেগুলি পড়িবার ইচ্ছাও হয় না, অবসরও থাকে না। আপনার পুস্তকখানি সেজাতীয় নহে। ইহা প্রাপ্ত হইয়াই পড়িতে আরম্ভ করিয়াছিলাম। পুস্তকখানির আকারও যেরূপ, ভাষা ও বিষয় সেইরূপ হৃদয়গ্রাহী হইয়াছে। তাহা না হইলে, 'চিকিৎসা ব্যবসায়ী না হইয়াও আমার এত আগ্রহ হইবে কেন? যাহাদের কবিরাজি শাস্ত্রে কোন জ্ঞানই নাই, সেইরূপ মাদৃশজনের পক্ষে গ্রন্থখানি উপাদেয় হইয়াছে।

পুরাতন বিষয়কে নূতন আকারে প্রকাশ করিতে আপনাকে যথেষ্ট আয়াস স্বীকার করিতে হইয়াছে। কবিরাজী শাস্ত্রে আপনার অভিজ্ঞতা যে কত গভীর, এবং চিকিৎসা বিষয়ে আপনার বহুদর্শিতা যে কতদূর সুপ্রশস্ত—তাহা চিন্তা করিয়া বড় আনন্দিত হইয়াছি। গভীর জ্ঞানের উপর বিস্তৃত শ্রমসাধ্য আলোচনা একত্র যুক্ত হইলে যে কিরূপ অমৃতময় ফল প্রসব করে, তাহা গ্রন্থখানি পাঠ করিলেই বেশ বুঝা যায়। আধুনিক প্রণালীতে কবিরাজী গ্রন্থ প্রণয়ন করিয়া আপনি দেশীয় চিকিৎসার উন্নতিকামী জন সাধারণকে কৃতজ্ঞতা পাশে আবদ্ধ করিয়াছেন, এ-বিষয়ে কোন সন্দেহ নাই।

শ্রীমৎ উত্তমানন্দ স্বামী প্রণীত ও অনুবাদিত কয়েকখানি গ্রন্থ।

# ১। শ্রীমদ্ভগবদ্গীতা।

মূল ও প্রয়োজন অন্বয়সহ স্বরূপ ভাব ও তাৎপর্য্য প্রকাশক ব্যাখ্যা অতীব সহজ ও সরল ভাষায় লিখিত হইয়াছে। মূল্য ১॥০ দেড় টাকা।

বিদ্বৎ শ্রেষ্ঠ দার্শনিক শ্রীযুক্ত হীরেন্দ্র নাথ দত্ত, এম্, এ, বি, এল্, বেদান্তরত্ন মহাশয় এই গীতা সম্বন্ধে লিখিয়াছেন ঃ—

স্বামী উত্তমানন্দ ব্রহ্মচারী কর্ত্তৃক ব্যাখ্যাত ভগবদ্গীতা আমি যত্নের সহিত পাঠ করিয়াছি। স্বামীজি সম্প্রতি দেহরক্ষা করিয়াছেন। তিনি সাধনশীল তত্ত্বদর্শী পুরুষ ছিলেন—তাঁহার গীতা ব্যাখ্যা পড়িলে এ বিষয়ে সন্দেহ থাকে না। সহজ সরল ভাষায় সংক্ষেপে তিনি গীতার মর্ম্মোদ্ঘাটন করিয়াছেন। গীতাপাঠকের পক্ষে তাঁহার ব্যাখ্যা পরম উপকারী। তাঁহার ব্যাখ্যাপুস্তকের বহুল প্রচার বাঞ্ছনীয়। ইতি ১৫ই ফাল্গুন ১৩২৩।

শ্রীহীরেন্দ্র নাথ দত্ত।

# ২। দেবমতি।

ইহা একখানি অত্যাশ্চর্য্য ঘটনাপূর্ণ ধর্ম্মমূলক পঞ্চাঙ্ক নাটক। সম্পূর্ণ নূতন ধরণে, সদসৎ চরিত্র অবলম্বনে এই উপদেশপূর্ণ গ্রন্থখানি লিখিত হইয়াছে।

মূল্য ১৲ এক টাকা

# ৩। অষ্টাবক্রসংহিতা।

(মহর্ষি অষ্টাবক্রবিরচিত অষ্টাবক্রসংহিতার সান্বয় বঙ্গানুবাদ ও পদ্যানুবাদ।)

এই সংহিতায় বেদান্তের তাবৎ তত্ত্ব নিহিত আছে। ইহা বেদান্তের সারভূত গ্রন্থ, সাধকের হৃদয়। সহজ ও সরল ভাষায় অনুবাদিত এই গ্রন্থ পাঠ করিলে প্রকৃত শান্তিলাভে ইচ্ছুক ও জ্ঞান-পিপাসু ব্যক্তিমাত্রেই বিশেষ আনন্দ পাইবেন। মূল্য ৸০ বার আনা।